# শ্রীমদ্ভাগবতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

শ্রীমচ্ছুকদেবকৃতসিদ্ধান্তপ্রদীপটীকয়া সহিতম্

## দশম খণ্ডম্


শ্রীবৃন্দাবনস্থ ব্রজবিদেহি মহন্ত-

অষ্টোত্তরশতশ্রীক স্বামি ধনঞ্জয়দাস তর্ক-তর্ক-ব্যাকরণতীর্থেন

শিবপুরস্থ নিম্বার্কাশ্রম-সম্পাদক

শ্রীমতা নৃসিংহদাস বসুনা চ

সম্পাদিতম্

পণ্ডিতপ্রবরেণ শ্রীমতা বিনোদবিহারি কাব্য-ব্যাকরণ-

সাংখ্য-বেদান্তোপনিষত্তীর্থেন

অনূদিতম্



শিবপুরস্থনিম্বার্কাশ্রমসভ্যেন শ্রীমতা রমেশচন্দ্র চক্রবর্ত্তিনা

প্রকাশিতম্

কলিকাতা, কর্ণওয়ালিশবর্ত্মস্থ-ত্রিংশৎসংখ্যকভবনে তাপসীমুদ্রাযন্ত্রাধ্যক্ষেণ

শ্রীমতা গঙ্গানারায়ণ ভট্টাচার্য্যেণ মুদ্রিতম

কলিকাতা, কলেজস্কোয়ারস্থ পঞ্চদশসংখ্যক-ভবনে

চক্রবর্ত্তী, চাটার্জ্জি এণ্ড কোং লিমিটেড্ নামধেয়-

পুস্তকবিপণ্যাং প্রাপ্তব্যম্

১৩৭৫ বঙ্গাব্দে

গ্রাহকপক্ষে মূল্যম্ ১।০ ]

[ সাধারণপক্ষে মূল্যম্ ১॥০

এবং বিত্তব্যতিসঙ্গ-বিবৃদ্ধ-বৈরানুবন্ধোঽপি পূর্ব্ববাসনয়া উদ্বহত্যথাপবহতি ॥ ৩৭ ॥

এতস্মিন্ সংসারাধ্বনি নানাক্লেশোপসর্গবাধিত আপন্নবিপন্নো যস্তমু হ বাবেতরস্তত্র বিসৃজ্য জাতং জাতমুপাদায় শোচন্ মুহ্যন্ বিভ্যদ্বিনদন্ বিবহন্* সংহৃষ্যন্ গায়ন্ নহ্যমানঃ সাধুবর্জ্জিতো নৈবাবর্ত্ততেঽদ্যাপি যত আরব্ধ এষ নরলোকসার্থস্তমধ্বনঃ পারমুপদিশন্তি ॥ ৩৮ ॥

**অন্বয়**

এবং ( এইরূপে ) বিত্তব্যতিষঙ্গবিবৃদ্ধবৈরানুবন্ধঃ অপি ( অর্থাসক্তিবশতঃ উত্তরোত্তর শত্রুতা বর্দ্ধিত হইতে থাকিলেও ঐ জীব ) পূর্ব্ববাসনয়া ( প্রাক্তন বাসনাবশে ) মিথঃ ( পরস্পর ) উদ্বহতি ( ধনাদি গ্রহণ করে ) অথ অপবহতি ( এবং প্রত্যর্পণ করে ) ॥ ৩৭ ॥

এতস্মিন্ সংসারাধ্বনি ( এই সংসারমার্গে ) নানাক্লেশোপসর্গবাধিতঃ ( নানাক্লেশ ও উপসর্গে পীড়িত হইয়া ) [ যত্র ] যঃ আপন্নবিপন্নঃ [ বা ] (যে স্থানে যে ব্যক্তি আপদগ্রস্ত বা মৃত হয়), ইতরঃ (অপর ব্যক্তি) তম উ হ বাব ( তাহাকে ) তত্র বিসৃজ্য ( সেই স্থানে পরিত্যাগ করিয়া ) জাতং জাতম উপাদায় ( নব নব জাত পুত্রাদিকে গ্রহণ করিয়া ) শোচন্ ( শোক করে ), মুহ্যন্ ( মোহ প্রাপ্ত হয় ), বিভ্যৎ ( ভীত হয ), বিনদন্ ( চীৎকার করিতে থাকে ), বিবহন্ ( পরস্পর বিবাহসম্বন্ধ স্থাপন করে ), সংহৃষ্যন্ ( হৃষ্ট হয় ) গায়ন্ ( ও গান করিতে থাকে, এইরূপে ) নহ্যমানঃ ( আবদ্ধ হইয়া পড়ে ) ; যতঃ আরব্ধঃ ( কারণস্বরূপ যাঁহা হইতে এই সংসারমার্গ প্রবর্ত্তিত হইয়াছে ), সাধুবর্জ্জিতঃ এষঃ নরলোকসার্থঃ ( অসাধু এই বণিক্-সদৃশ জীবসমূহ ) তম্ অধ্বনঃ পারং ( সংসারমার্গের পরপার সেই ভগবান্‌কে ) অদ্যাপি ( আজ পর্য্যন্ত ) ন এব আবর্ত্ততে ( প্রাপ্ত হইতে পারে নাই ) [ ইতি ] উপদিশন্তি ( ইহা তত্ত্বজ্ঞগণ বলিয়া থাকেন ) ॥ ৩৮ ॥

**অনুবাদ**

এইরূপে অর্থাসক্তিবশতঃ উত্তরোত্তর শত্রুতা বর্দ্ধিত হইতে থাকিলেও ঐ জীব প্রাক্তন কর্ম্মবশে পরস্পর ধনাদি গ্রহণ করে ও প্রত্যর্পণ করে ॥ ৩৭ ॥

এই সংসারমার্গে নানা ক্লেশ ও নানা উপসর্গে পীড়িত হইয়া যে স্থানে যে ব্যক্তি আপদগ্রস্ত বা মৃত হয়, অপর ব্যক্তি তাহাকে সেই স্থানে পরিত্যাগ করিয়া নব নব জাত পুত্রাদিকে গ্রহণ করতঃ শোক করে, মোহিত হয়, ভীত হয়, চীৎকার করিতে থাকে, পরস্পর

**টীকা**

অধ্বন্যমুষ্মিন্নিত্যাদি ব্যাচষ্টে—এতস্মিন্নিতি ; আপন্নবিপন্নঃ আপদ্গ্রস্তো মৃতো বা যস্তমিতরঃ বিসৃজ্য জাতং জাতং পুত্রাদিকমুপাদায় নহ্যমানঃ বধ্যমানঃ যতঃ ব্রহ্মণো ভগবতঃ সকাশাদারব্ধঃ সংসারাধ্বা তমধ্বনঃ পারমবধিভূতং সংসারহেতুং ভগবন্তং সাধুবর্জ্জিতঃ সাধুজনভিন্নঃ এষ নিত্যবদ্ধজীবসমূহরূপঃ নরলোকসার্থঃ নৈবাবর্ত্ততে নৈব প্রাপ্নোতি ইতি উপদিশন্তি তত্ত্বজ্ঞাঃ ॥ ৩৮ ॥ যোগানুশাসনং ভগবৎ-

* "বিনদন্ বিবহন্" ইত্যত্র বিবদন্ ক্রন্দন্ ইতি পাঠান্তরং ক্বচিদ্ দৃশ্যতে।

যদিদং যোগানুশাসনং ন বা এতদবরুন্ধতে যন্ন্যস্তদণ্ডা মুনয় উপশমশীলা উপরতাত্মানঃ সমবগচ্ছন্তি ॥ ৩৯ ॥

যদপি দিগিভজয়িনো যজ্বিনো যে বৈ রাজর্ষয়ঃ কিন্তু পরং মৃধে শয়ীরন্ তস্যামেব মমেয়মিতি কৃতবৈরানুবন্ধায়াং বিসৃজ্য স্বয়মুপসংহৃতাঃ ॥ ৪০ ॥

**অন্বয়**

যৎ ইদং যোগানুশাসনম্ ( আর যে ভগবৎপ্রাপ্তির উপায়স্বরূপ জ্ঞান ও ভক্তিযোগাদি বিষয়ক উপদেশ ), এতৎ ( তাহা ) [ উক্ত জীব ] ন বৈ অবরুন্ধতে ( গ্রহণ করে না ) ; যৎ ( উহা ) ন্যস্তদণ্ডাঃ ( প্রাণি-হিংসাপরিত্যাগী ), উপশমশীলাঃ ( নিবৃত্তিপরায়ণ ) উপরতাত্মানঃ মুনয়ঃ ( ও প্রশান্তচিত্ত যতিগণই ) সমবগচ্ছন্তি ( সম্যক্‌রূপে অবগত আছেন ) ॥ ৩৯ ॥

যৎ অপি যে বৈ রাজর্ষয়ঃ ( আর যে সকল রাজর্ষি ) দিগিভজয়িনঃ ( দিগ্‌গজেন্দ্রদিগকেও জয় করিয়া থাকেন ) যজ্বিনঃ ( ও নিয়ত যাগযজ্ঞের অনুষ্ঠানে রত থাকেন ), [ তাঁহারাও উক্ত মার্গ অর্থাৎ ভগবৎ-প্রাপ্তির উপায় অবগত নহেন ] ; কিন্তু পরং ( পরন্তু কেবল ) [ তাঁহারা ] মম ইয়মিতি কৃতবৈরানুবন্ধায়াং তস্যাম্ এব ( যে ভূমিতে "ইহা আমার" এইরূপ অভিমানে প্রতিপক্ষের সহিত শত্রুতা করেন, সেই ভূমিতেই ) বিসৃজ্য ( তাহা পরিত্যাগ করিয়া ) স্বয়ম্ উপসংহৃতাঃ ( স্বয়ং মৃত হইয়া ) মৃধে শয়ীরন্ ( যুদ্ধক্ষেত্রে শয়ন করেন ) ॥ ৪০ ॥

**অনুবাদ**

বিবাহসম্বন্ধ স্থাপন করে, হৃষ্ট হয় ও গান করিতে থাকে, এইরূপে জীব আবদ্ধ হইয়া পড়ে ; কারণস্বরূপ যাঁহা হইতে এই সংসারমার্গ প্রবর্ত্তিত হইয়াছে, অসাধু এই বণিক্‌সদৃশ জীবসমূহ সংসারমার্গের পরপার সেই ভগবান্‌কে আজ পর্য্যন্ত প্রাপ্ত হইতে পারে নাই ইহা তত্ত্বজ্ঞগণ বলিয়া থাকেন ॥ ৩৮ ॥

আর যে ভগবৎপ্রাপ্তির উপায়স্বরূপ জ্ঞান ও ভক্তিযোগাদিবিষয়ক উপদেশ, জীব তাহা গ্রহণ করে না ; প্রাণীহিংসাপরিত্যাগী, নিবৃত্তিপরায়ণ ও প্রশান্তচিত্ত যতিগণই উহা সম্যক্‌রূপে অবগত আছেন ॥ ৩৯ ॥

আর যে সকল রাজর্ষি দিগ্‌গজেন্দ্রদিগকেও জয় করিয়া থাকেন এবং নিয়ত যাগযজ্ঞের অনুষ্ঠান করেন, তাঁহারাও উক্ত মার্গ অর্থাৎ ভগবৎপ্রাপ্তির উপায় অবগত নহেন ; পরন্তু তাঁহারা যে ভূমিতে "ইহা আমার" "ইহা আমার" এইরূপ অভিমানে প্রতিপক্ষের সহিত শত্রুতা করেন, সেই ভূমিতেই উহা পরিত্যাগ করিয়া স্বয়ং মৃত হইয়া যুদ্ধক্ষেত্রে শয়ন করেন ॥ ৪০ ॥

**টীকা**

প্রাপ্তিসাধনভূতজ্ঞানভক্ত্যাদ্যুপদেশমপি ন গৃহ্ণন্তীত্যাহ—যদিতি। যৎ যস্য ব্রহ্মণো ভগবতঃ ॥ ৩৯ ॥ মনস্বিন ইত্যাদি ব্যাচষ্টে—যদপীতি ॥ ৪০ ॥ বল্লীং গৃহীত্বেত্যাদিগ্রন্থং ব্যাচষ্টে—কর্ম্মবল্লীমিতি। এবমুপরি স্বর্গে গতোঽপি নরলোকসার্থমেবোপযাতি ॥ ৪১ ॥ ইত্থং ভরতোক্তিং ব্যাখ্যায় তচ্চরিতসংগ্রহশ্লোকান্ পূর্ব্বসিদ্ধান্ দর্শয়ন্ তদুপাখ্যানমুপসংহরতি—তস্যেতি। তস্য ভরতস্যেদং কর্ম্ম শ্লোকৈরুপগায়ন্তি

কর্ম্মবল্লীমবলম্ব্য তত আপদঃ কথঞ্চিন্নরকাদ্বিমুক্তঃ পুনরপ্যেবং সংসারাধ্বনি বর্ত্তমানো নরলোকসার্থমুপযাতি, এবমুপরি গতোঽপি ॥৪১॥

তস্যেদমুপগায়ন্তি

আর্ষভস্যেহ রাজর্ষে-র্ম্মনসাপি মহাত্মনঃ।
নানুবর্ত্মার্হতি নৃপো মক্ষিকেব গরুত্মতঃ ॥ ৪২ ॥
যো দুস্ত্যজান্ দারসুতান্ সুহৃদ্রাজ্যং হৃদিস্পৃশঃ।
জহৌ যুবৈব মলবদুত্তমঃশ্লোকলালসঃ ॥ ৪৩ ॥

**অন্বয়**

[ জীব আপদ্ বা নরকে পতিত হইলে ] কর্ম্মবল্লীম্ অবলম্ব্য ( সঞ্চিত কর্ম্মরূপ লতাকে অবলম্বন করিয়া ) ততঃ আপদঃ নরকাৎ ( সেই আপদ্ বা নরক হইতে ) কথঞ্চিৎ বিমুক্তঃ ( কোনও প্রকারে মুক্ত হইয়া ) পুনঃ অপি এবং ( পুনরায় এইরূপেই ) সংসারাধ্বনি বর্ত্তমানঃ ( সংসারমার্গে পতিত হয় ও ) নরলোকসার্থম্ উপযাতি ( বণিক্‌সদৃশ জীবসমূহের অনুগামী হইয়া থাকে )। এবম্ উপরিগতঃ অপি ( এইরূপ অর্থাৎ উক্ত অধোগামী জীবের ন্যায় স্বর্গগত জীবও [ কর্ম্মসূত্র অবলম্বন করিয়া ] সংসারমার্গে পতিত হয় ও জীবসমূহের অনুগামী হইয়া থাকে ) ॥ ৪১ ॥

[ জ্ঞানিগণ ] তস্য ( মহাত্মা ভরতের ) ইদম্ ( এইরূপ চরিত্র ) [ কয়েকটি শ্লোকে ] উপগায়ন্তি ( গান করিয়া থাকেন )—মক্ষিকা গরুত্মতঃ ইব ( মক্ষিকা যেমন গরুড়ের মার্গ অনুসরণ করিতে সমর্থ হয় না, সেইরূপ ) ইহ ( এই পৃথিবীতে ) নৃপঃ ( কোনও রাজা ) মনসা অপি ( মনে মনেও ) আর্ষভস্য ( ঋষভপুত্র ) মহাত্মনঃ রাজর্ষেঃ ( মহাত্মা রাজর্ষি ভরতের ) অনুবর্ত্ম ন অর্হতি ( অনুষ্ঠিত যোগমার্গ অনুসরণ অর্থাৎ অনুষ্ঠান করিতে সমর্থ নহে ) ॥ ৪২ ॥

যঃ ( ঐ মহাত্মা ভরত ) উত্তমঃশ্লোকলালসঃ ( পবিত্রকীর্ত্তি ভগবানের প্রতি প্রেমভাব স্থাপন করিয়া )

**অনুবাদ**

জীব আপদ্ বা নরকে পতিত হইলেও সঞ্চিত কর্ম্মসূত্রকে অবলম্বন করিয়া সেই আপদ্ বা নরক হইতে কোনও প্রকারে মুক্ত হয় এবং পুনরায় এইরূপেই সংসারমার্গে পতিত হইয়া বণিক্‌সদৃশ জীবসমূহের অনুগামী হইয়া থাকে। এইরূপ অর্থাৎ অধোগামী জীবের ন্যায় স্বর্গগত জীবও কর্ম্মসূত্র অবলম্বন করিয়া সংসারমার্গে পতিত হয় এবং পুনরায় জীবসমূহের অনুগামী হইয়া থাকে ॥ ৪১ ॥

জ্ঞানিগণ মহাত্মা ভরতের এইরূপ চরিত্র কয়েকটি শ্লোকে গান করিয়া থাকেন—মক্ষিকা যেমন গরুড়ের মার্গ অনুসরণ করিতে সমর্থ হয় না, সেইরূপ এই পৃথিবীতে কোনও রাজা মনে মনেও ঋষভপুত্র মহাত্মা রাজর্ষি ভরতের অনুষ্ঠিত যোগমার্গ অনুসরণ অর্থাৎ অনুষ্ঠান করিতে সমর্থ হয় না ॥ ৪২ ॥

ঐ মহাত্মা ভরত পবিত্রকীর্ত্তি ভগবানের প্রতি প্রেমভাব স্থাপন করিয়া যৌবনেই যাহা

**টীকা**

আর্ষভস্য ঋষভপুত্রস্য অনুবর্ত্ম নার্হতি অনুষ্ঠিতং পারমহংস্যং মার্গমনুষ্ঠাতুং ন শক্নোতি ॥ ৪২ ॥ যো দুস্ত্যজান্ হৃদিস্পৃশঃ মনোজ্ঞান্ মলবজ্জহৌ তস্য আর্ষভস্যেতি সম্বন্ধঃ ॥ ৪৩ ॥ সদয়ে দয়ানিধৌ ভরতে

যো দুস্ত্যজান্ ক্ষিতিসুতস্বজনার্থদারান্ প্রার্থ্যাং শ্রিয়ং সুরবরৈঃ সদয়াবলোকাম্।
নৈচ্ছন্ নৃপস্তদুচিতং মহতাং মধুদ্বিট্-সেবানুরক্তমনসামভবোঽপি ফল্গুঃ ॥ ৪৪ ॥
যজ্ঞায় ধর্ম্মপতয়ে বিধিনৈপুণায় যোগায় সাংখ্যশিরসে প্রকৃতীশ্বরায়।
নারায়ণায় হরয়ে নম ইত্যুদারং হাস্যন্ মৃগত্বমপি যঃ সমুদাজহার ॥ ৪৫ ॥

### অন্বয়

যুবা এব (যৌবনেই) হৃদিস্পৃশঃ (মনোজ্ঞ), দুস্ত্যজান্ (সুতরাং দুস্ত্যজ) দারসুতান্ (স্ত্রী, পুত্র), সুহৃৎ রাজ্যং (সুহৃৎ ও রাজ্যকে) মলবৎ (মলের ন্যায়) জহৌ (পরিত্যাগ করিয়াছিলেন) ॥ ৪৩ ॥

যঃ নৃপঃ (রাজর্ষি ভরত) দুস্ত্যজান্ ক্ষিতিসুতস্বজনার্থদারান্ (যে দুস্ত্যজ রাজ্য, পুত্র, স্বজন, অর্থ, স্ত্রী) সুরবরৈঃ প্রার্থ্যাং সদয়াবলোকাং শ্রিয়ং (এবং শ্রেষ্ঠ দেবগণের বাঞ্ছিত ও দয়াশীল নিজের প্রতি দৃষ্টি-সম্পন্ন সাম্রাজ্যশ্রীকে) ন ঐচ্ছৎ (বাঞ্ছা করেন নাই অর্থাৎ পরিত্যাগ করিয়াছেন), তৎ উচিতম্ [এব] (তাহা তাঁহার উচিতই হইয়াছে), [কারণ] মধুদ্বিট্‌সেবানুরক্তমনসাং মহতাং (যাঁহাদের চিত্ত মধুসূদন শ্রীহরির সেবায় অনুরক্ত, তাদৃশ মহাজনগণের নিকটে) অভবঃ অপি ফল্গুঃ (মোক্ষও অতি তুচ্ছ) ॥ ৪৪ ॥

যজ্ঞায় (যিনি যজ্ঞমূর্ত্তি), ধর্ম্মপতয়ে (ধর্ম্মরক্ষক), বিধিনৈপুণায় (ব্রহ্মাদির নৈপুণ্যের কারণ), যোগায় (ভক্তগণের অধীন), সাংখ্যশিরসে (সর্ব্বশ্রেষ্ঠ তত্ত্ব), প্রকৃতীশ্বরায় (প্রকৃতি ও পুরুষের নিয়ন্তা) নারায়ণায়

### অনুবাদ

মনোজ্ঞ বলিয়া দুস্ত্যজ, সেই স্ত্রী, পুত্র, সুহৃৎ ও রাজ্যকে মলের ন্যায় পরিত্যাগ করিয়াছিলেন ॥ ৪৩ ॥

রাজর্ষি ভরত যে দুস্ত্যজ রাজ্য, পুত্র, স্বজন, অর্থ ও স্ত্রীকে পরিত্যাগ করিয়াছেন এবং শ্রেষ্ঠ দেবগণের বাঞ্ছিত ও নিজের অযাচিত সাম্রাজ্যশ্রীকে যে পরিত্যাগ করিয়াছেন, তাহা তাঁহার উচিতই হইয়াছে, কারণ যাঁহাদের চিত্ত মধুসূদন শ্রীহরির সেবায় অনুরক্ত, তাদৃশ মহাজনগণের নিকটে মোক্ষও অতি তুচ্ছ ॥ ৪৪ ॥

যিনি যজ্ঞমূর্ত্তি, ধর্ম্মরক্ষক, ব্রহ্মাদির সৃষ্টি-নৈপুণ্যের কারণ, ভক্তগণের অধীন, সর্ব্বশ্রেষ্ঠ তত্ত্ব, প্রকৃতি ও পুরুষের নিয়ন্তা এবং জীবসমূহের আশ্রয়, সেই ভক্তক্লেশহারী ভগবান্‌কে নমস্কার করি এইরূপ ভগবদ্‌গুণবিষয়ক মঙ্গলময় বাক্য মৃগদেহ পরিত্যাগ করিবার কালেও যিনি সম্যক্‌রূপে উচ্চারণ করিয়াছিলেন, কোনও রাজা সেই রাজর্ষি ভরতের অনুষ্ঠিত যোগমার্গ অনুসরণ করিতে সমর্থ হয় না ॥ ৪৫ ॥

### টীকা

অবলোকো যস্যাস্তাং চ যো নৃপঃ নৈচ্ছৎ তদুচিতমেব; যস্মাৎ মধুদ্বিষঃ সেবায়াং মনো যেষাং তেষামভবো মোক্ষোঽপি ফল্গুরল্পঃ ॥ ৪৪ ॥ তস্য ভগবৎসেবানুরাগং স্ফুটয়তি—যজ্ঞায় "যজ্ঞো বৈ বিষ্ণুঃ" ইতি শ্রুতেঃ ধর্ম্মপতয়ে ধর্ম্মগোপ্তে, বিধেব্র্রহ্মণঃ নৈপুণ্যং যস্য তস্মৈ, যুজ্যতে ভক্তৈঃ স্বানুকূল্যে প্রবর্ত্ত্যতে ইতি যোগঃ তস্মৈ ভক্তবশ্যায় সম্যক্ খ্যায়ন্তে প্রকথ্যন্তে তত্ত্বানি অনয়া ইতি সংখ্যা অধ্যাত্মবিদ্যা, তয়া অবধারণীয়ানি চিদচিদ্ব্রহ্মাখ্যানি তত্ত্বানি সাংখ্যানি তেষু শিরঃ প্রধানং ব্রহ্ম তস্মৈ সাংখ্যশিরসে প্রকৃত্যোঃ পরাপরয়োঃ চেতনাচেতনরূপয়োঃ ঈশ্বরায় নারস্য জীবসমূহস্য অয়নায় স্থিতিপ্রবৃত্তিপ্রদায় হরয়ে ভক্তক্লেশহারিণে নমঃ। ইত্যুদারং পরমমঙ্গলং বেদবেদ্যত্বযজ্ঞমূর্ত্তিত্বধর্ম্মগোপ্তৃত্বব্রহ্মাদিনৈপুণ্য-

য ইদং ভাগবতসভাজিতাবদাতগুণকর্ম্মণো রাজর্ষের্ভরতস্যানুচরিতং স্বস্ত্যয়নমায়ুষ্যং ধন্যং যশস্যং স্বর্গ্যাপবর্গ্যঞ্চানুশৃণোত্যাখ্যাত্যভিনন্দতি চ সর্ব্বা হ্যেবাশিষ আত্মন আশাস্তে ন কাঞ্চন পরত ইতি ॥ ৪৬ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে ভরতোপাখ্যানং নাম চতুর্দ্দশোঽধ্যায়ঃ ॥ ১৪ ॥

**অন্বয়**

( এবং জীবসমূহের আশ্রয় ), হরয়ে নমঃ ( সেই ভক্তক্লেশহারী ভগবানকে নমস্কার করি ) ইতি উদারং ( এইরূপ ভগবদ্‌গুণবিষয়ক মঙ্গলময় বাক্য ) মৃগত্বং হাস্যন্ অপি ( মৃগদেহ পরিত্যাগ করিতে করিতেও ) যঃ ( যিনি ) সমুদাজহার ( সম্যক্‌রূপে উচ্চারণ করিয়াছিলেন ), [ কোনও রাজা সেই রাজর্ষি ভরতের যোগমার্গ অনুষ্ঠান করিতে সমর্থ হয় না ] ॥ ৪৫ ॥

ভাগবতসভাজিতাবদাতগুণকর্ম্মণঃ ( ভগবদ্ভক্তগণ যাঁহার বিশুদ্ধ গুণ ও কর্ম্মের স্তুতিবাদ করিয়া থাকেন ), রাজর্ষেঃ ভরতস্য ( সেই রাজর্ষি ভরতের ) স্বস্ত্যয়নম্ ( মঙ্গলজনক ), আয়ুষ্যম্ ( আয়ুর্বর্দ্ধক ), ধন্যং ( ধনপ্রদ), যশস্যং ( যশস্কর ), স্বর্গ্যাপবর্গ্যম্ চ ( স্বর্গ ও মুক্তিপ্রদ ) ইদম্ অনুচরিতম্ (এই চরিত্র) যঃ (যিনি) অনুশৃণোতি আখ্যাতি অভিনন্দতি চ ( শ্রবণ, কীর্ত্তন ও অভিনন্দন করেন ), [ সঃ ] ( তিনি ) আত্মনঃ ( ভগবানের নিকট হইতে ) সর্ব্বাঃ হি এব আশিষঃ ( সকল পুরুষার্থ অর্থাৎ সকল কাম্যবস্তুই ) আশাস্তে ( প্রাপ্ত হইয়া থাকেন ); ন কাঞ্চন পরতঃ ইতি ( কোন কাম্যবস্তুই অপরের নিকট হইতে বাঞ্ছা করেন না ) ॥ ৪৬ ॥

**অনুবাদ**

ভগবদ্ভক্তগণ যাঁহার বিশুদ্ধ গুণ ও কর্ম্মের স্তুতিবাদ করিয়া থাকেন, সেই রাজর্ষি ভরতের এই চরিত্র মঙ্গলজনক, আয়ুর্বর্দ্ধক, ধনপ্রদ যশস্কর, স্বর্গপ্রদ ও মুক্তিপ্রদ ; এই চরিত্র যিনি শ্রবণ, কীর্ত্তন ও অভিনন্দন করেন, তিনি ভগবানের নিকট হইতে সমস্ত পুরুষার্থই প্রাপ্ত হইয়া থাকেন ; কোন কাম্যবস্তুই অপরের নিকট হইতে পাইতে বাঞ্ছা করেন না ॥ ৪৬ ॥

চতুর্দ্দশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১৪ ॥

**টীকা**

হেতুত্বভক্তবশ্যত্বসর্ব্বতত্ত্বপ্রধানত্বাদি ভগবদ্‌গুণবিষয়কবাক্যং মৃগত্বং মৃগভাবং হাস্যন্ ত্যক্ষ্যন্ যঃ সমুদাজহার সম্যগুচ্চারিতবান্ তস্যানুবর্ত্ম নার্হতীতি সম্বন্ধঃ ॥ ৪৫ ॥ ভরতচরিতশ্রবণাদিফলমাহ—য ইতি। ভাগবতৈঃ সভাজিতাঃ সংস্তুতা অবদাতাঃ শুদ্ধাঃ গুণাঃ কর্ম্মাণি চ যস্য তস্য রাজর্ষের্ভরতস্য অনুচরিতং যোঽনুশৃণোতি আখ্যাস্যতি অভিনন্দতি চ, সঃ আত্মনঃ সকাশাৎ সর্ব্বাঃ আশিষঃ পুরুষার্থান্ আশাস্তে প্রাপ্নোতি, ন তু কাঞ্চন কাঞ্চিদপি পরতঃ অপেক্ষতে ॥ ৪৬ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃত-সিদ্ধান্তপ্রদীপে চতুর্দ্দশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ১৪ ॥

---

# পঞ্চদশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

ভরতস্যাত্মজঃ সুমতির্নামাভিহিতো যমুহ বাব কেচিৎ পাষণ্ডিন ঋষভপদবীমনুবর্ত্তমানঞ্চানার্য্যা অবেদসমাম্নাতাং দেবতাং স্বমনীষয়া পাপীয়স্যা কলৌ কল্পয়িষ্যন্তি ॥ ১ ॥

তস্মাদ্‌বৃদ্ধসেনায়াং দেবতাজিন্নামা পুত্রোঽভবৎ ॥ ২ ॥

অথাসূর্য্যাং তত্তনয়ো দেবদ্যুম্নস্ততো ধেনুমত্যাং সুতঃ পরমেষ্ঠী তস্য সুবর্চ্চলায়াং প্রতীহ উপজাতঃ ॥ ৩ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে ভরতবংশীয় রাজগণের কথা কীর্ত্তন করিতেছেন] শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ পরীক্ষিৎ ! ] ভরতস্য আত্মজঃ ( ভরতের পুত্র ) সুমতিঃ নাম অভিহিতঃ ( সুমতি নামে অভিহিত হইয়াছিলেন ) ; ঋষভপদবীম্ অনুবর্ত্তমানং যম্ উহ বাব ( ঋষভদেবের চরিত্রের অনুবর্ত্তনকারী সুমতিকেই ) কলৌ ( কলিকালে ) কেচিৎ অনার্য্যাঃ পাষণ্ডিনঃ চ ( কোন কোন অনার্য্য পাষণ্ডিগণ ) পাপীযস্যা স্বমনীষয়া ( নিজ নিজ পাপবুদ্ধির দ্বারা) অবেদসমাম্নাতাং দেবতাং (বেদ যাহার উল্লেখ করেন নাই, "বুদ্ধই সাক্ষাৎ অবতীর্ণ হইয়াছে" এইরূপে সেই বুদ্ধরূপ দেবতা ) কল্পয়িষ্যন্তি ( কল্পনা করিবে ) ॥ ১ ॥

তস্মাৎ ( সেই সুমতির ঔরসে ) বৃদ্ধসেনায়াং ( তাহার পত্নী বৃদ্ধসেনার গর্ভে ) দেবতাজিন্নামা পুত্রঃ অভবং ( দেবতাজিৎ নামে এক পুত্র জন্মগ্রহণ করেন ) ॥ ২ ॥

অথ ( অনন্তর ) আসুর্য্যাং ( আসুরীর গর্ভে ) তত্তনয়ঃ ( দেবতাজিতের পুত্র ) দেবদ্যুম্নঃ ( দেবদ্যুম্ন

**অনুবাদ**

[ এই অধ্যায়ে ভরতবংশীয় রাজগণের কথা বর্ণনা করিতেছেন ]—শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ ! ভরতের পুত্র সুমতি নামে অভিহিত হইয়াছিলেন ; তিনি ঋষভদেবের চরিত্র অনুবর্ত্তন করিয়াছিলেন ; কলিকালে কোন কোন অনার্য্য পাষণ্ডিগণ নিজ নিজ পাপ-বুদ্ধির দ্বারা তাঁহাকেই বেদে যাহার উল্লেখ নাই, সেই বুদ্ধরূপ দেবতা [ সাক্ষাৎ অবতীর্ণ হইয়াছিলেন বলিয়া ] কল্পনা করিবে ॥ ১ ॥

সেই সুমতির ঔরসে তাঁহার পত্নী বৃদ্ধসেনার গর্ভে দেবতাজিৎ নামে এক পুত্র জন্মগ্রহণ করেন ॥ ২ ॥

অনন্তর আসুরীর গর্ভে দেবতাজিতের পুত্র দেবদ্যুম্ন জন্মগ্রহণ করেন ; ঐ দেবদ্যুম্নের ঔরসে ধেনুমতীর গর্ভে তাহাদের পুত্র পরমেষ্ঠী জন্মগ্রহণ করেন এবং পরমেষ্ঠীর ঔরসে সুবর্চ্চলার গর্ভে প্রতীহ জন্মগ্রহণ করেন ॥ ৩ ॥

**টীকা**

ভরতবংশ্যাঃ নৃপাঃ কীর্ত্ত্যন্তে—ভরতস্যাত্মজ ইতি পঞ্চদশেনাধ্যায়েন। যং সুমতিম্ অবেদসমাম্নাতাং বুদ্ধ এবায়মবতীর্ণঃ ইত্যেবং বুদ্ধরূপাং দেবতাং কল্পয়িষ্যন্তি ॥ ১ ॥ ২ ॥ তৎ তস্য দেবতাজিতঃ ॥ ৩ ॥

য আত্মবিদ্যামাখ্যায় স্বয়ং সংশুদ্ধো মহাপুরুষমনুসস্মার ॥ ৪ ॥

প্রতীহাৎ সুবর্চ্চলায়াং প্রতিহর্ত্রাদয়স্ত্রয় আসন্নিজ্যাকোবিদাঃ সূনবঃ প্রতিহর্ত্তুঃ স্তুত্যামজভূমানাবজনিষাতাম্ ॥ ৫ ॥

ভূম্ন ঋষিকুল্যায়ামুদ্গীথস্ততঃ প্রস্তাবো দেবকুল্যায়াং প্রস্তাবান্নিয়ুৎসায়াং হৃদয়জ আসীদ্বিভুঃ বিভো রত্যাঞ্চ পৃথুষেণস্তস্মান্নক্ত আকূত্যাং জজ্ঞে নক্তাদ্দ্রুতিপুত্রো গয়ো রাজর্ষিপ্রবর উদারশ্রবা অজায়ত যঃ সাক্ষাদ্ভগবতো বিষ্ণোর্জগদ্রিরক্ষিষয়া গৃহীতসত্ত্বস্য কলাত্মবত্ত্বাদিলক্ষণেন মহাপুরুষতাং প্রাপ্তঃ ॥ ৬ ॥

**অন্বয়**

জন্মগ্রহণ করেন ) ; ততঃ ( ঐ দেবদ্যুম্নের ঔরসে ) ধেনুমত্যাং ( ধেনুমতীর গর্ভে ) সুতঃ পরমেষ্ঠী ( তাঁহাদের পুত্র পরমেষ্ঠী জন্মগ্রহণ করেন ) তস্য ( এবং ঐ পরমেষ্ঠীর ঔরসে ) সুবর্চ্চলায়াং ( সুবর্চ্চলার গর্ভে ) প্রতীহঃ উপজাতঃ ( প্রতীহ জন্মগ্রহণ করেন ) ॥ ৩ ॥

যঃ ( ঐ প্রতীহ ) [ যাহারা আত্মবিদ্যার অধিকারী, তাহাদের নিকটে ] আত্মবিদ্যাম্ আখ্যায় ( আত্মবিদ্যা ব্যাখ্যা করিয়া ) স্বয়ং সংশুদ্ধঃ ( তাহাদ্বারা সম্যক্‌শুদ্ধি লাভ করিয়া ) মহাপুরুষম্ অনুসস্মার ( পরমপুরুষ ভগবান্‌কে সাক্ষাৎ অনুভব করিয়াছিলেন ) ॥ ৪ ॥

প্রতীহাৎ ( প্রতীহের ঔরসে ) সুবর্চ্চলায়াং ( তাহার পত্নী সুবর্চ্চলার গর্ভে ) প্রতিহর্ত্রাদয়ঃ ( প্রতিহর্ত্তা, প্রস্তোতা ও উদ্গাতা নামে ) ইজ্যাকোবিদাঃ ( যজ্ঞকর্ম্মে সুনিপুণ ) ত্রয়ঃ সূনবঃ আসন্ ( তিনটি পুত্র জন্মগ্রহণ করিয়াছিলেন )। [ তাহাদের মধ্যে ] প্রতিহর্ত্তুঃ ( প্রতিহর্ত্তার ঔরসে ) স্তুত্যাম্ ( তাহার পত্নী স্তুতির গর্ভে ) অজভূমানৌ ( অজ ও ভূমা নামে দুই পুত্র ) অজনিষাতাম্ ( জন্মগ্রহণ করেন ) ॥ ৫ ॥

ভূম্নঃ ( ঐ ভূমার ঔরসে ) ঋষিকুল্যায়াং ( ঋষিকুল্যার গর্ভে ) উদ্গীথঃ ( উদ্গীথ নামে এক পুত্র

**অনুবাদ**

ঐ প্রতীহ যাহারা আত্মবিদ্যায় অধিকারী, তাহাদের নিকটে আত্মবিদ্যা ব্যাখ্যা করিয়া সম্যক্ শুদ্ধি লাভ করিয়াছিলেন ও পরমপুরুষ ভগবান্‌কে সাক্ষাৎ অনুভব করিয়াছিলেন ॥৪॥

প্রতীহের ঔরসে তাহার পত্নী সুবর্চ্চলার গর্ভে প্রতিহর্ত্তা, প্রস্তোতা ও উদ্গাতা নামে যজ্ঞকর্ম্মে সুনিপুণ তিনটি পুত্র জন্মগ্রহণ করিয়াছিলেন। আবার তাঁহাদের মধ্যে প্রতিহর্ত্তার ঔরসে তাহার পত্নী স্তুতির গর্ভে অজ ও ভূমা নামে দুই পুত্র জন্মগ্রহণ করেন ॥ ৫ ॥ *

ঐ ভূমার ঔরসে ঋষিকুল্যার গর্ভে উদ্গীথ জন্মগ্রহণ করেন ; আবার ঐ উদ্গীথের

**টীকা**

আখ্যায় ব্যাখ্যায় তদধিকারিভ্যঃ ॥ ৪ ॥ প্রতিহর্ত্তা, প্রস্তোতা, উদ্গাতেতি ত্রয়ঃ ; অজনিষাতাং জাতৌ ॥ ৫ ॥ কলা অংশঃ ॥ ৬ ॥ প্রজাপালনাদিলক্ষণেনেজ্যা যজ্ঞস্তদাদিনা ব্রহ্মবিচ্চরণানুসেবয়া চ

* প্রতীহের মাতা ও পত্নী উভয়ের নামই সুবর্চ্চলা।

স বৈ স্বধর্ম্মেণ প্রজাপালনপোষণপ্রীণনোপলালনানুশাসনলক্ষণেনেজ্যাদিনা চ ভগবতি মহাপুরুষে পরাবরে ব্রহ্মণি সর্ব্বাত্মনার্পিতপরমার্থলক্ষণেন ব্রহ্মবিচ্চরণানুসেবয়াপাদিতভগবদ্ভক্তিযোগেন চাভীক্ষ্ণশঃ পরিভাবিতবিশুদ্ধমতিরুপরতানাত্ম্য আত্মনি স্বয়মুপলভ্যমানব্রহ্মাত্মানুভবোঽপি নিরভিমান এবাবনিমজূগুপৎ ॥ ৭ ॥

## অন্বয়

জন্মগ্রহণ করেন ); ততঃ ( আবার ঐ উদ্গীথের ঔরসে ) দেবকুল্যায়াং (দেবকুল্যার গর্ভে) প্রস্তাবঃ (প্রস্তাব জন্মগ্রহণ করেন ), প্রস্তাবাৎ ( প্রস্তাবের ঔরসে ) বিরুৎসায়াং ( পত্নী বিরুৎসার গর্ভে ) বিভুঃ হৃদয়জঃ আসীৎ ( তাহাদের বিভুনামক এক পুত্র হয় ) বিভোঃ রত্যাং চ পৃথুষেণঃ ( এবং ঐ বিভুর ঔরসে রতির গর্ভে পৃথুষেণ জন্মগ্রহণ করেন ); তস্মাৎ ( অনন্তর পৃথুষেণের ঔরসে ) আকূত্যাং ( আকূতির গর্ভে ) নক্তঃ জজ্ঞে ( নক্ত নামক পুত্র জন্মগ্রহণ করেন )। নক্তাৎ ( এই নক্তের ঔরসেই ) ঋতিপুত্রঃ ( তাহার পত্নী ঋতির গর্ভজাত পুত্র ) উদারশ্রবাঃ ( উদারকীর্ত্তি ) রাজর্ষিপ্রবরঃ গয়ঃ অজায়ত ( রাজর্ষিপ্রবর গয় জন্মগ্রহণ করেন ); যঃ ( এই গয় ) জগদ্রিরক্ষিষয়া গৃহীতসত্ত্বস্য ( যিনি জগতের রক্ষার নিমিত্ত সত্ত্বমূর্ত্তি ধারণ করিয়া থাকেন ), সাক্ষাৎ ভগবতঃ বিষ্ণোঃ ( সেই সাক্ষাদ্ভগবান্ বিষ্ণুর ) কলা ( অংশ ) [ এবং ইনি ] আত্মবত্ত্বাদিলক্ষণেন ( আত্মজ্ঞত্বাদি লক্ষণের দ্বারা ) মহাপুরুষতাং প্রাপ্তঃ ( মহাপুরুষ বলিয়া প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন ) ॥ ৬ ॥

সঃ বৈ ( সেই রাজর্ষি গয় ) পরাবরে ( পরাৎপর অর্থাৎ সর্ব্বকারণকারণ ) মহাপুরুষে ( পরমপুরুষ ) ভগবতি ব্রহ্মণি ( ভগবান্ পরব্রহ্মে ) সর্ব্বাত্মনা অর্পিতপরমার্থলক্ষণেন ( সর্ব্বান্তঃকরণে সর্ব্বপ্রয়োজন সমর্পণ

## অনুবাদ

ঔরসে দেবকুল্যার গর্ভে প্রস্তাব জন্মগ্রহণ করেন। প্রস্তাবের পত্নী বিরুৎসা; এই প্রস্তাবের ঔরসে বিরুৎসার গর্ভে বিভুনামক এক পুত্র হয় এবং ঐ বিভুর ঔরসে তাহার পত্নী রতির গর্ভে পৃথুষেণ নামক এক পুত্র হয়; অনন্তর পৃথুষেণের ঔরসে আকূতির গর্ভে নক্ত নামক এক পুত্র জন্মগ্রহণ করে। এই নক্তের ঔরসেই তাহার পত্নী ঋতির গর্ভে উদারকীর্ত্তি রাজর্ষিপ্রবর গয় জন্মগ্রহণ করেন। এই গয় যিনি জগতের রক্ষার নিমিত্ত সত্ত্বমূর্ত্তি ধারণ করিয়া থাকেন, সেই সাক্ষাদ্ভগবান্ বিষ্ণুর অংশ; ইনি আত্মজ্ঞত্বাদি লক্ষণের দ্বারা মহাপুরুষ বলিয়া প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন ॥ ৬ ॥

রাজর্ষি গয় পরাৎপর অর্থাৎ সর্ব্বকারণকারণ পরমপুরুষ ভগবান্ পরব্রহ্মে সর্ব্বান্তঃকরণে সর্ব্বপ্রয়োজন সমর্পণপূর্ব্বক প্রজাগণের পালন, পোষণ, প্রীতিসম্পাদন, লালন ও

## টীকা

বিশেষতয়া সম্পাদিতভগবদ্ভক্তিযোগেন, কথম্ভূতেন? পরে ব্রহ্মাদয়োঽপি অবরে যস্মাৎ তস্মিন্ সর্ব্বাত্মনা অর্পিতপরমার্থলক্ষণেন নিবেদিতপরমপ্রয়োজনরূপেণ পরিভাবিতা অতো বিশুদ্ধা মতির্যস্য সঃ, অতঃ আত্মনি মনসি স্বয়মেবোপলভ্যমানে ব্রহ্মণি অংশিনি আত্মনঃ অংশস্য স্বস্য অনুভবো যস্য সঃ, তথাভূতোঽপি নিরভিমানঃ এব অবনিমজূগুপৎ ॥ ৭ ॥ ৮ ॥ ভগবৎকলামৃতে যজ্ঞাদিরূপঃ কঃ নৃপঃ গয়ং

তস্যেমা গাথাঃ পাণ্ডবেয় ! পুরাবিদ উপগায়ন্তি ॥ ৮ ॥

গয়ং নৃপঃ কঃ প্রতিযাতি কর্ম্মভি-র্যজ্বাভিমানী বহুবিদ্ধর্ম্মগোপ্তা।

সমাগতশ্রীঃ সদসস্পতিঃ সতাং সৎসেবকোঽন্যো ভগবৎকলামৃতে ॥ ৯ ॥

**অন্বয়**

পূর্ব্বক ) প্রজাপালনপোষণপ্রীণনোপলালনানুশাসনলক্ষণেন স্বধর্ম্মেণ ( প্রজাগণের পালন, পোষণ, প্রীতি-সম্পাদন, লালন ও শাসনরূপ স্বীয় রাজধর্ম্মের দ্বারা ), ইজ্যাদিনা চ ( যজ্ঞাদি স্বীয় গার্হস্থ্য ধর্ম্মের দ্বারা ) অভিক্ষ্ণশঃ ব্রহ্মবিচ্চরণানুসেবয়া ( এবং নিরন্তর ব্রহ্মজ্ঞগণের চরণসেবা করায় ) আপাদিতভগবদ্ভক্তি যোগেন চ ( ভগবানের প্রতি যে ভক্তিযোগ প্রাপ্ত হইয়াছেন, তাহাদ্বারা ) পরিভাবিতবিশুদ্ধমতিঃ ( মার্জ্জিত ও বিশুদ্ধ বুদ্ধিসম্পন্ন হইয়াছিলেন এবং ) উপরতানাত্ম্যে আত্মনি ( তাঁহার চিত্তে "দেহাদিই আত্মা" এই অভিমান ছিল না বলিয়া ঐ চিত্তে ) স্বয়ম্ উপলভ্যমানব্রহ্মাত্মানুভবঃ অপি ( অংশী স্বরূপ স্বয়ং প্রকাশমান ব্রহ্মে অংশস্বরূপ নিজকে অনুভব করিতেন, এইরূপ আত্মজ্ঞ হইয়াও তিনি ) নিরভিমানঃ এব ( নিরভিমানী হইয়াই ) অবনিম্ অজুগুপৎ ( পৃথিবী পালন করিয়াছিলেন ) ॥ ৭ ॥

পাণ্ডবেয় ! ( হে পাণ্ডুবংশধর পরীক্ষিৎ ! ) পুরাবিদঃ ( পুরাবিৎ পণ্ডিতগণ ) তস্য ( সেই রাজর্ষি গয়ের ) ইমাঃ গাথাঃ ( এই সকল কীর্ত্তিগাথা ) উপগায়ন্তি ( গান করিয়া থাকেন ) ॥ ৮ ॥

ভগবৎকলাম্ ঋতে ( ভগবানের অংশ ব্যতীত ) যজ্বা ( যজ্ঞানুষ্ঠাতা ), অভিমানী ( সর্ব্বত্র মানাস্পদ), বহুবিৎ ( বহুজ্ঞ ), ধর্ম্মগোপ্তা ( ধর্ম্মরক্ষক ), সমাগতশ্রীঃ ( শ্রীমান ), সতাং সদসস্পতিঃ ( সজ্জনগণের সভাপতি ) সৎসেবকঃ ( এবং সাধুসেবক হইয়াও ) অন্যঃ কঃ নৃপঃ ( অপর কোন্ নরপতি ) কর্ম্মভিঃ ( কর্ম্মের দ্বারা ) গয়ং ( রাজর্ষি গয়ের ) প্রতিযাতি ( অনুকরণ করিতে সমর্থ হইবে ? ) [ অর্থাৎ তাদৃশ হইলেও কেহই গয়ের অনুকরণ করিতে সমর্থ হইবে না ] ॥ ৯ ॥

**অনুবাদ**

শাসনরূপ স্বীয় রাজধর্ম্মের অনুষ্ঠান করিতেন এবং যজ্ঞাদি স্বীয় গার্হস্থ্য ধর্ম্মের অনুষ্ঠান করিতেন ; তিনি নিরন্তর ব্রহ্মজ্ঞগণের চরণসেবা করিয়া ভগবানের প্রতি ভক্তিযোগ প্রাপ্ত হইয়াছিলেন ; এই সকলের দ্বারা তাঁহার বুদ্ধি মার্জ্জিত ও বিশুদ্ধ হইয়াছিল ; তাঁহার চিত্তে "দেহাদিই আত্মা" এইরূপ অভিমান ছিল না ; তিনি তাদৃশ চিত্তে অংশীস্বরূপ স্বয়ং প্রকাশমান ব্রহ্মে অংশস্বরূপ নিজকে অনুভব করিতেন; এইরূপ আত্মজ্ঞ হইয়াও তিনি নিরভিমানী হইয়াই পৃথিবী পালন করিয়াছিলেন ॥ ৭ ॥

হে পাণ্ডুবংশধর পরীক্ষিৎ ! পুরাবিৎ পণ্ডিতগণ সেই রাজর্ষি গয়ের এইরূপ কীর্ত্তিগাথা গান করিয়া থাকেন ॥ ৮ ॥

ভগবানের অংশ ব্যতীত যজ্ঞানুষ্ঠাতা, সর্ব্বত্র মানাস্পদ, বহুবিৎ, ধর্ম্মরক্ষক, শ্রীমান্, সজ্জনগণের সভাপতি এবং সাধুসেবক হইয়াও অপর কোন্ নৃপতি কর্ম্মের দ্বারা রাজর্ষি গয়ের অনুকরণ করিতে সমর্থ হইবেন ? অর্থাৎ কেহই সমর্থ হইবেন না ॥ ৯ ॥

**টীকা**

প্রতিযাতি অনুকরোতি, ন কোঽপীত্যর্থঃ। সমাগতা সংপ্রাপ্তা শ্রীর্যং, তথাভূতোঽপি সতাং সদসঃ সভায়াঃ পতিঃ সতাং সেবকোঽপি ॥ ৯ ॥ সত্যা আশিষো যাসাং তাঃ সতীঃ সত্যঃ দক্ষকন্যাঃ শ্রদ্ধা-

যমভ্যষিঞ্চন্ পরয়া মুদা সতীঃ সত্যাশিষো দক্ষকন্যাঃ সরিদ্ভিঃ।
যস্য প্রজানাং দুদুহে ধরাশিষো নিরাশিষো গুণবৎসস্নুতোধাঃ ॥ ১০ ॥
ছন্দাংস্যকামস্য চ যস্য কামান্ দুদুহুরাজহ্রুরথো বলিং নৃপাঃ।
প্রত্যঞ্চিতা যুধি ধর্ম্মেণ বিপ্রা যদাশিষাং ষষ্ঠমংশং পরেত্য ॥ ১১ ॥

## অন্বয়

সত্যাশিষঃ (যাহাদের আশীর্ব্বাদ অব্যর্থ), সতীঃ দক্ষকন্যাঃ (সেই সতী দক্ষকন্যাগণ) পরয়া মুদা (পরমানন্দে) সরিদ্ভিঃ (নদীজলের দ্বারা) যম্ অভ্যষিঞ্চন্ (যাঁহার অভিষেক করিয়াছিলেন) গুণবৎসস্নুতোধাঃ ধরা (এবং গুণরূপ বৎসের দ্বারা স্তন ক্ষরিত হইতেছিল বলিয়া গোরূপা পৃথিবী) নিরাশিষঃ (স্বয়ং নিষ্কামী হইলেও) যস্য (যাঁহার) প্রজানাং (প্রজাগণের) আশিষঃ (কামনাসমূহ) দুদুহে (দোহন করতেন অর্থাৎ পরিপূরণ করিতেন), [সেই রাজর্ষি গয়ের অনুকরণ করিতে কোন্ রাজা সমর্থ হইবে? পূর্ব্বের সহিত অন্বয় হইবে] ॥ ১০ ॥

অকামস্য চ যস্য (স্বয়ং নিষ্কামী হইলেও যাহার) কামান্ (প্রয়োজনীয় বিষয়) ছন্দাংসি (বেদসমূহ) দুদুহুঃ (পরিপূরণ করিতেন), যুধি প্রত্যঞ্চিতাঃ (ন্যায় যুদ্ধে সম্মানিত হইয়া) নৃপাঃ (রাজগণ) [যস্য] বলিম্ আজহ্রুঃ (যাহার কররূপ উপহার সংগ্রহ করিতেন) অথ (এবং) বিপ্রাঃ (ব্রাহ্মণগণ) যদা (যখন) ধর্ম্মেণ [প্রত্যঞ্চিতাঃ] (দান ও সম্মানের দ্বারা পূজিত হইতেন), [তখন তাঁহারা] পরেত্য (পরলোকে) আশিষাং ষষ্ঠম্ অংশং (নিজ নিজ পুণ্যফলের ষষ্ঠাংশ) [যস্য আজহ্রুঃ] যাহার জন্য সংগ্রহ অর্থাৎ যাঁহাকে দান করিতেন), [সেই রাজর্ষি গয়ের অনুকরণ করিতে কে সমর্থ হইবে?] ॥ ১১ ॥

## অনুবাদ

যাহাদের আশীর্ব্বাদ অব্যর্থ, সেই পতিব্রতা দক্ষকন্যাগণ পরমানন্দে নদীজলের দ্বারা যাঁহার অভিষেক করিয়াছিলেন এবং গুণরূপ বৎসের দ্বারা স্তন ক্ষরিত হইতেছিল বলিয়া গোরূপা পৃথিবী স্বয়ং নিষ্কামী হইলেও যাঁহার প্রজাগণের কামনাসমূহ দোহন অর্থাৎ পরিপূরণ করিতেন, কোন্ রাজা কর্ম্মের দ্বারা সেই রাজর্ষি গয়ের অনুকরণ করিতে সমর্থ হইবেন? ॥ ১০ ॥

যিনি স্বয়ং নিষ্কামী হইলেও বেদসমূহ তাহার প্রয়োজনীয় বিষয় পরিপূরণ করিতেন, ন্যায়যুদ্ধে সম্মানিত হইয়া রাজগণ যাঁহার কররূপ উপহার সংগ্রহ করিতেন এবং ব্রাহ্মণগণ দান ও সম্মানাদির দ্বারা পূজিত হইয়া পরলোকে নিজ নিজ পুণ্যফলের ষষ্ঠাংশ যাঁহাকে উপহার প্রদান করিতেন, কোন্ রাজা কর্ম্মের দ্বারা সেই রাজর্ষি গয়ের অনুকরণ করিতে সমর্থ হইবেন? ॥ ১১ ॥

## টীকা

মৈত্রীদয়াকীর্ত্তিস্মৃতিমেধাদ্যাঃ সরিদ্ভিঃ সহ যং মুদা অভ্যষিঞ্চন্, নিরাশিষঃ নিষ্কামস্যাপি যস্য প্রজানামাশিষঃ কামান্ গুণাঃ গয়গুণাঃ এব বৎসাঃ তৈঃ স্নুতমূধো যস্যাঃ সা ধরা দুদুহে, তং কঃ প্রতিযাতীতি সম্বন্ধঃ ॥ ১০ ॥

যস্যাকামস্যাপি ছন্দাংসি বেদাঃ কামান্ দুদুহুঃ অর্পযামাসুঃ, যুধি প্রত্যঞ্চিতাঃ ধর্ম্মযুদ্ধেন পূজিতাঃ যস্য বলিমাজহ্রুঃ, বিপ্রাঃ যদা দানমানৈঃ প্রত্যঞ্চিতাঃ তদা পরেত্য লোকান্তরে আশিষাং স্বপুণ্যকর্ম্ম-

যস্যাধ্বরে ভগবানধ্বরাত্মা মঘোনি মাদ্যত্যুরুসোমপীথে।
শ্রদ্ধাবিশুদ্ধাচলভক্তিযোগ-সমর্পিতেজ্যাফলমাজহার ॥ ১২ ॥
যৎপ্রীণনাদ্বর্হিষি দেবতির্য্যঙ্‌মনুষ্যবীরুত্তৃণমা বিরিঞ্চাৎ।
প্রীয়েত সদ্যঃ স হ বিশ্বজীবঃ প্রীতিঃ স্বয়ং প্রীতিমগাদ্গয়স্য ॥ ১৩ ॥

গয়াদ্গায়ন্ত্যাং চিত্ররথঃ সুগতিরবিরোধন ইতি ত্রয়ঃ পুত্রা বভূবুঃ। চিত্ররথাদূর্ণায়াং সম্রাড়জনিষ্ট তত উৎকলায়াং মরীচির্ম্মরীচের্বিন্দুমত্যাং বিন্দুমানুদপদ্যত তস্মাৎ সরঘায়াং মধুনামাভবৎ ॥ ১৪ ॥

**অন্বয়**

যস্য উরুসোমপীথে অধ্বরে মঘোনি মাদ্যতি [ সতি ] ( যাঁহার যজ্ঞে অত্যধিক সোমরস পান করিয়া দেবরাজ ইন্দ্র অতিশয় মত্ত হইলে ) অধ্বরাত্মা ভগবান্ ( যজ্ঞেশ্বর শ্রীহরি ) শ্রদ্ধাবিশুদ্ধাচলভক্তিযোগ-সমর্পিতেজ্যাফলম্ ( শ্রদ্ধাদ্বারা নির্ম্মল হইয়াছে এইরূপ ভক্তিযোগসহকারে সমর্পিত যজ্ঞফল ) আজহার ( গ্রহণ করিয়াছিলেন ), [ সেই রাজর্ষি গয়ের অনুকরণ কে করিতে পারে ? ] ॥ ১২ ॥

যৎপ্রীণনাৎ ( যাঁহার প্রীতিতে ) আ বিরিঞ্চাৎ ( ব্রহ্মা হইতে আরম্ভ করিয়া ) দেবতির্য্যঙ্‌মনুষ্য-বীরুত্তৃণং ( দেব, তির্য্যক্, মনুষ্য, লতা ও তৃণ প্রভৃতি সকলেই ) সদ্যঃ প্রীয়েত ( সদ্যঃ প্রীতিসম্পন্ন হয় ), সঃ হ বিশ্বজীবঃ ( সেই সর্ব্বান্তর্যামী ভগবান্ ) স্বয়ং প্রীতিঃ ( স্বয়ং প্রীতিস্বরূপ হইয়াও ) গয়স্য বর্হিষি ( গয়ের যজ্ঞে ) প্রীতিম্ অগাৎ ( প্রীতিলাভ করিয়াছেন ) ॥ ১৩ ॥

গয়াৎ ( গয়ের ঔরসে ) গায়ন্ত্যাং ( গায়ন্তীর গর্ভে ) চিত্ররথঃ সুগতিঃ অবিরোধনঃ ইতি ( চিত্ররথ, সুগতি ও অবিরোধন নামে ) ত্রয়ঃ পুত্রাঃ বভূবুঃ ( তিন পুত্র জন্মগ্রহণ করেন ); চিত্ররথাৎ ( তাহাদের মধ্যে চিত্ররথের ঔরসে ) ঊর্ণায়াং ( ঊর্ণার গর্ভে ) সম্রাট্ অজনিষ্ট (সম্রাট্ নামে এক পুত্র জন্মগ্রহণ করেন ) ;

**অনুবাদ**

যাঁহার যজ্ঞে অত্যধিক সোমরস পান করিয়া দেবরাজ ইন্দ্র অতিশয় মত্ত হইতেন এবং যিনি শ্রদ্ধা ও নির্ম্মল ভক্তিযোগ সহকারে যজ্ঞফল ভগবানে অর্পণ করিলে যজ্ঞেশ্বর শ্রীহরি তাহা গ্রহণ করিয়াছিলেন, কোন্ রাজা কর্ম্মের দ্বারা সেই রাজর্ষি গয়ের অনুকরণ করিতে সমর্থ হইবে ? ॥ ১২ ॥

যাঁহার প্রীতিতে ব্রহ্মা হইতে আরম্ভ করিয়া দেবতা, তির্য্যক্, মনুষ্য, লতা ও তৃণ প্রভৃতি সকলেই সদ্যঃ প্রীতিসম্পন্ন হয়, সেই সর্ব্বান্তর্যামী ভগবান্ স্বয়ং প্রীতিস্বরূপ হইয়াও গয়ের যজ্ঞে প্রীতিলাভ করিয়াছিলেন অর্থাৎ গয়ের প্রতি প্রসন্ন হইয়াছিলেন ॥ ১৩ ॥

ঐ গয়ের ঔরসে গায়ন্তীর গর্ভে চিত্ররথ, সুগতি ও অবিরোধন নামে তিন পুত্র হয় :

**টীকা**

ফলানাং ষষ্ঠমংশমাজহ্রঃ "পুণ্যাৎ ষড়্‌ভাগমাদত্তে ন্যায়েন পরিপালয়ন্" ইতি স্মৃতেঃ। যস্য গয়স্য উরুসোমপীথে বহুসোমপানে অধ্বরে যজ্ঞে মঘোনি ইন্দ্রে মাদ্যতি মদাবিষ্টে সতি অধ্বরস্য আত্মা আশ্রয়ঃ স্বামী "অহং হি সর্ব্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুরেব চ" ইতি শ্রীমুখবচনাৎ শ্রদ্ধয়া বিশুদ্ধো নির্ম্মলোঽচলো দৃঢ়ো যো ভক্তিযোগস্তেন সমর্পিতমিজ্যাফলমাজহার সাক্ষাদাবির্ভূয় মহতাদরেণ

মধোঃ সুমনসি বীরব্রতস্ততো ভোজায়াং মন্থু প্রমন্থূ জজ্ঞাতে।
মন্থোঃ সত্যায়াং ভৌবনস্ততো ভূষণায়াং ত্বষ্টাজনিষ্ট ত্বষ্টুর্বিরোচনায়াং বিরজঃ
বিরজস্য শতজিৎপ্রবরং পুত্রশতং কন্যা চ বিষূচ্যাং কিলাজায়ত ॥ ১৫ ॥

তত্রায়ং শ্লোকঃ

প্রৈয়ব্রতং বংশমিমং বিরজশ্চরমোদ্ভবঃ।
অকরোদত্যলং কীর্ত্ত্যা বিষ্ণুঃ সুরগণং যথা ॥ ১৬ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে
প্রিয়ব্রতবংশানুকীর্ত্তনং নাম পঞ্চদশোঽধ্যায়ঃ ॥ ১৫ ॥

### অন্বয়

ততঃ ( আবার সেই সম্রাটের ঔরসে ) উৎকলায়াং ( উৎকলার গর্ভে ) মরীচিঃ ( মরীচি ), মরীচেঃ (মরীচির ঔরসে ) বিন্দুমত্যাং ( বিন্দুমতীর গর্ভে ) বিন্দুমান্ উদপদ্যত ( বিন্দুমান জন্মগ্রহণ করেন ); তস্মাৎ ( সেই বিন্দুমানের ঔরসে ) সরঘায়াং ( সরঘার গর্ভে ) মধুঃ নাম অভবৎ ( মধু নামে এক পুত্র হয় ) ॥ ১৪ ॥

মধোঃ ( মধুর ঔরসে ) সুমনসি ( সুমনার গর্ভে ) বীরব্রতঃ ( বীরব্রত ), ততঃ ( বীরব্রতের ঔরসে ) ভোজায়াং ( ভোজার গর্ভে ) মন্থুপ্রমন্থূ জজ্ঞাতে ( মন্থু ও প্রমন্থু নামে দুই পুত্র জন্মগ্রহণ করেন ); মন্থোঃ সত্যায়াং ভৌবনঃ ( মন্থুর ঔরসে সত্যার গর্ভে ভৌবন ), ততঃ ভূষণায়াং ত্বষ্টা অজনিষ্ট ( এবং সেই ভৌবনের ঔরসে ভূষণার গর্ভে ত্বষ্টা জন্মগ্রহণ করেন ); ত্বষ্টুঃ বিরোচনায়াং বিরজঃ ( ত্বষ্টার ঔরসে বিরোচনার গর্ভে বিরজ জন্মগ্রহণ করেন ); বিরজস্য ( আবার ঐ বিরজের ঔরসে ) বিষূচ্যাং ( বিষূচীর গর্ভে ) শতজিৎপ্রবরং পুত্রশতং কন্যা চ অজায়ত কিল ( শতজিৎপ্রমুখ একশত পুত্র ও একটি কন্যা জন্মগ্রহণ করেন ) ॥ ১৫ ॥

তত্র অয়ং শ্লোকঃ ( এই বিষয়ে একটি গাথা আছে ; তাহা এই ) যথা বিষ্ণুঃ সুরগণং ( ভগবান্

### অনুবাদ

তাহাদের মধ্যে চিত্ররথের ঔরসে ঊর্ণার গর্ভে সম্রাট্ নামে এক পুত্র জন্মগ্রহণ করেন ; আবার সেই সম্রাটের ঔরসে উৎকলার গর্ভে মরীচি, মরীচির ঔরসে বিন্দুমতীর গর্ভে বিন্দুমান্, বিন্দুমানের ঔরসে সরঘার গর্ভে মধু নামে এক পুত্র হয় ॥ ১৪ ॥

ঐ মধুর ঔরসে সুমনার গর্ভে বীরব্রত এবং বীরব্রতের ঔরসে ভোজার গর্ভে মন্থু ও প্রমন্থু নামে দুই পুত্র জন্মগ্রহণ করেন ; মন্থুর ঔরসে সত্যার গর্ভে ভৌবন এবং সেই ভৌবনের ঔরসে ভূষণার গর্ভে ত্বষ্টা জন্মগ্রহণ করেন ; ত্বষ্টার ঔরসে বিরোচনার গর্ভে বিরজের জন্ম হয় ; আবার ঐ বিরজের ঔরসে বিষূচীর গর্ভে একশত পুত্র ও একটি কন্যা জন্মগ্রহণ করেন। ঐ শতপুত্রের মধ্যে শতজিৎ জ্যেষ্ঠ ॥ ১৫ ॥

এই বিষয়ে একটি গাথা আছে, তাহা এইরূপ—ভগবান্ বিষ্ণু যেমন দেবগণকে অলঙ্কৃত

### টীকা

গৃহীতবান্ ॥ ১১ ॥ ১২ ॥ যস্য ভগবতঃ প্রীণনাৎ প্রসন্নতোৎপাদনাৎ আ বিরঞ্চ্যাৎ বিরঞ্চিমভিব্যাপ্য দেবাদি সত্ত্বঃ প্রীয়েত প্রসন্নং ভবেৎ, সঃ বিশ্বজীবঃ সর্ব্বান্তর্য্যামী স্বয়ং প্রীতিঃ স্বভাবতঃ প্রীতিরূপ

**অন্বয়**

বিষ্ণু যেমন দেবগণকে অলঙ্কৃত করেন, সেইরূপ ) চরমোদ্ভবঃ বিরজঃ ( প্রিয়ব্রতবংশে পরবর্ত্তী পুরুষে জন্মগ্রহণ করিয়া বিরজ ) কীর্ত্ত্যা ( স্বীয় কীর্ত্তির দ্বারা ) ইমং প্রৈয়ব্রতং বংশং ( এই প্রিয়ব্রতের বংশকে ) অত্যলম্ অকরোৎ ( অতিশয় অলঙ্কৃত করিয়াছিলেন ) ॥ ১৬ ॥

**অনুবাদ**

করেন, সেইরূপ প্রিয়ব্রতের বংশে পরবর্ত্তী পুরুষে জন্মগ্রহণ করিয়া বিরজ স্বীয় কীর্ত্তির দ্বারা এই প্রিয়ব্রতের বংশকে অতিশয় অলঙ্কৃত করিয়াছিলেন ॥ ১৬ ॥

পঞ্চদশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১৫ ॥

**টীকা**

এব বর্হিষি যজ্ঞে গয়স্য হ স্ফুটং প্রীতিমগাৎ প্রাপ্তঃ গয়ং প্রতি প্রসন্নঃ অভূদিত্যর্থঃ ॥ ১৩ ॥ ১৪ ॥ সুমনসি ভার্য্যায়াম্ ॥ ১৫ ॥ বিরজঃ প্রৈয়ব্রতম্ বংশং কীর্ত্ত্যা অতিশয়েন অলমকরোৎ ভূষিতবান্; বিষ্ণুর্বামনঃ ॥ ১৬ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেব-
কৃতসিদ্ধান্তপ্রদীপে পঞ্চদশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥১৫॥

---

# ষোড়শোঽধ্যায়ঃ

শ্রীরাজোবাচ

উক্তস্ত্বয়া ভূমণ্ডলায়ামবিশেষো যাবদাদিত্যস্তপতি যত্র যত্র চাসৌ
জ্যোতিষাং গণৈশ্চন্দ্রমা বা সহ দৃশ্যতে ॥ ১ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে ভূমণ্ডলের নাম, রূপ, পরিমাণ ও লক্ষণাদি বর্ণনা করিবেন ] শ্রীরাজা উবাচ ( মহারাজ পরীক্ষিৎ বলিলেন ) [ হে ব্রহ্মন্! ] আদিত্যঃ ( ভগবান্ সূর্য্যদেব ) যাবৎ তপতি ( যতদূর আলোকিত করেন ) যত্র যত্র চ ( এবং যে যে স্থানে ) জ্যোতিষাং গণৈঃ সহ অসৌ চন্দ্রমা বা ( শুক্ল ও কৃষ্ণপক্ষে নক্ষত্রগণের সহিত চন্দ্রমা ) দৃশ্যতে ( দৃষ্টিগোচর হইয়া থাকেন ), [ তাবৎ ] ভূমণ্ডলায়ামবিশেষঃ ( সেই পর্য্যন্ত ভূমণ্ডলের বিস্তার ) ত্বয়া উক্তঃ ( আপনি বর্ণনা করিয়াছেন ), তত্রাপি ( তাহার মধ্যে )

**অনুবাদ**

[ এই অধ্যায়ে ভূমণ্ডলের নাম, রূপ, পরিমাণ ও লক্ষণাদি বিশেষরূপে বর্ণিত হইবে ] মহারাজ পরীক্ষিৎ বলিলেন—হে ব্রহ্মন্! ভগবান্ সূর্য্যদেব যতদূর আলোকিত করেন

**টীকা**

প্রিয়ব্রতচরিত্রবর্ণনে সংক্ষেপেণ দীপাদিকং শ্রুত্বা তদ্বিস্তরং শ্রোতুং পৃচ্ছতি—উক্ত ইতি।

তত্রাপি প্রিয়ব্রতরথচরণপরিখাতৈঃ সপ্তভিঃ সপ্ত সিন্ধব উপকৢপ্তাঃ যত এতস্যাঃ সপ্তদ্বীপবিশেষবিকল্পস্ত্বয়া ভগবন্ খলু সূচিতঃ এতদেবাখিলমহং মানতো লক্ষণতশ্চ সর্ব্বং বিজিজ্ঞাসামি ॥ ২ ॥

ভগবতো গুণময়ে স্থূলরূপ আবেশিতং মনো হ্যগুণেঽপি সূক্ষ্মতম আত্মজ্যোতিষি পরে ব্রহ্মণি ভগবতি বাসুদেবাখ্যে ক্ষমমাবেশিতুং তদুহৈতদ্-গুরোঽর্হস্যনুবর্ণয়িতুমিতি ॥ ৩ ॥

### অন্বয়

সপ্তভিঃ প্রিয়ব্রতরথচরণপরিখাতৈঃ ( প্রিয়ব্রতের রথচক্রের আঘাতে সাতটি গর্ত্ত হইয়া তাহার দ্বারা ) সপ্ত সিন্ধবঃ উপকৢপ্তাঃ ( সাতটি সমুদ্র উৎপন্ন হইয়াছে ), [ ইহাও আপনি বর্ণনা করিয়াছেন ]। ভগবন্! ( হে ব্রহ্মন্! ) যতঃ ( ঐ সকল সমুদ্র হইতে ) এতস্যাঃ ( এই পৃথিবীর ) সপ্তদ্বীপবিশেষবিকল্পঃ ( সপ্তদ্বীপবিভাগ হইয়াছে বলিয়া ) ত্বয়া খলু সূচিতঃ ( আপনি সংক্ষেপে বলিয়াছেন ) ; এতদেব অখিলং সর্ব্বং ( এই সমস্তই ) মানতঃ লক্ষণতঃ চ ( পৃথক্ পৃথক্ পরিমাণ ও বিশেষলক্ষণরূপে ) অহং ( আমি ) বিজিজ্ঞাসামি ( অবগত হইতে ইচ্ছা করি ) ॥ ১ ॥ ২ ॥

[ এইরূপ জানিবার ইচ্ছা হওয়ার কারণ এই যে ] ভগবতঃ ( ভগবানের ) গুণময়ে স্থূলরূপে আবেশিতং মনঃ হি ( গুণময় বিরাট্‌রূপে মন নিবেশিত হইলেই ঐ মন ) আত্মজ্যোতিষি ( যাহা জ্যোতির্ম্ময় ) পরে ব্রহ্মণি ( ও পরব্রহ্মস্বরূপ ) ভগবতি বাসুদেবাখ্যে ( এবং যাহা ভগবান্ বাসুদেব নামে আখ্যাত হয় ), অগুণে সূক্ষ্মতমে অপি ( সেই নির্গুণ [প্রাকৃতগুণশূন্য] সূক্ষ্মতম রূপেও ) আবেশিতুং ক্ষমং [ স্যাৎ ] ( নিবিষ্ট হইতে সমর্থ হইবে ) ; তৎ উ হ ( অতএব ) গুরো! ( হে গুরো! ) এতৎ অনুবর্ণিতুম্ অর্হসি ইতি ( আপনি ভগবানের ঐ স্থূলরূপ বর্ণনা করুন ) ॥ ৩ ॥

### অনুবাদ

এবং শুক্ল ও কৃষ্ণপক্ষে নক্ষত্রগণের সহিত চন্দ্রমা যে যে স্থানে দৃষ্ট হইয়া থাকেন, সেই পর্য্যন্ত ভূমণ্ডলের বিস্তার আপনি পূর্ব্বে বলিয়াছেন ; তাহার মধ্যেও প্রিয়ব্রতের রথচক্রের আঘাতে সাতটি গর্ত্ত হইয়া তাহা দ্বারা সাতটি সমুদ্র উৎপন্ন হইয়াছে, ইহাও আপনি বর্ণনা করিয়াছেন ; আবার ঐ সকল সমুদ্র হইতে এই পৃথিবীর সপ্তদ্বীপবিভাগ হইয়াছে বলিয়া সংক্ষেপে আপনি বলিয়াছেন ; হে ভগবন্! এক্ষণে আমি ঐ সমস্তের পৃথক্ পৃথক্ পরিমাণ ও বিশেষ লক্ষণ অবগত হইতে ইচ্ছা করি ॥ ১—২ ॥

[ ঐ সকল জানিবার ইচ্ছা হওয়ার কারণ এই যে ]—ভগবানের গুণময় স্থূলরূপে অর্থাৎ বিরাট্‌রূপে মন নিবেশিত হইলেই ঐ মন ভগবানের নির্গুণ ( অর্থাৎ প্রাকৃতগুণরহিত )

### টীকা

জ্যোতিষাং গণৈঃ সহ অসৌ চন্দ্রমা দৃশ্যতে ॥ ১ ॥ যতো যেভ্যঃ সিন্ধুভ্যঃ ॥ ২ ॥ জিজ্ঞাসাপ্রয়োজনমাহ—ভগবত ইতি। গুণময়ে স্থূলরূপে বিরাজি আবেশিতং মনোঽগুণে প্রাকৃতগুণরহিতে অপ্রাকৃতে রূপে তথা আত্মজ্যোতিষি প্রাকৃতাপ্রাকৃতবিগ্রহবতি আবেশিতুং ক্ষমং স্যাৎ ॥ ৩ ॥ মায়াগুণবিভুতিঃ

শ্রীঋষিরুবাচ

ন বৈ মহারাজ ভগবতো মায়াগুণবিভূতেঃ স্থানবিশেষাণাং নামরূপতঃ কাষ্ঠাং বচসা মনসা বাধিগন্তুমলং বিবুধায়ুষাপি পুরুষস্তস্মাৎ প্রাধান্যেনৈব ভূগোলকবিশেষং নামরূপমানলক্ষণতো ব্যাখ্যাস্যামঃ ॥ ৪ ॥

যো বায়ং দ্বীপঃ কুবলয়কমলকোশাভ্যন্তরকোশো নিযুতযোজনবিশালঃ সমবর্ত্তুলো যথা পুষ্করপত্রম্ ॥ ৫ ॥

**অন্বয়**

শ্রীঋষিঃ উবাচ ( মহর্ষি শুকদেব বলিলেন ) মহারাজ ! ( হে মহারাজ পরীক্ষিৎ ! ) বিবুধায়ুষা অপি পুরুষঃ ( দেবপরিমিত পরমায়ু লাভ করিয়াও পুরুষ ) বচসা মনসা বা ( বাক্য বা মনের দ্বারা ) ভগবতঃ মায়াগুণবিভূতেঃ ( ভগবানের মায়াগুণের ভূমণ্ডলাদিরূপ যে ঐশ্বর্য্য, তাহার ) স্থানবিশেষাণাং ( বিশেষ বিশেষ স্থানসমূহের ) নামরূপতঃ কাষ্ঠাম্ অধিগন্তুম্ ( নাম ও সন্নিবেশরূপে অন্ত জানিতে ) ন বৈ অলম্ ( কখনই সমর্থ হইবে না ) ; তস্মাৎ ( অতএব ) প্রাধান্যেন এব ( প্রধান প্রধান ক্রমে ) নামরূপমান-লক্ষণতঃ ( নাম, সন্নিবেশ, পরিমাণ ও লক্ষণ বলিয়া ) ভূগোলকবিশেষং ( ভূমণ্ডলস্থ দ্বীপাদির ) ব্যাখ্যাস্যামঃ ( ব্যাখ্যা করিব ) ॥ ৪ ॥

অয়ং বৈ যঃ দ্বীপঃ ( এই যে প্রসিদ্ধ জম্বুদ্বীপ ), [ ইহা ] কুবলয়কমলকোশাভ্যন্তরকোশঃ ( কমলসদৃশ ভূমণ্ডলের সপ্তদ্বীপরূপ কোশসমূহের মধ্যে অভ্যন্তর কোশ ), [ ইহা ] নিযুতযোজনবিশালঃ ( লক্ষযোজন বিস্তীর্ণ ) পুষ্করপত্রং যথা সমবর্ত্তুলঃ ( ও পদ্মপত্রের ন্যায় সমগোলাকার ) ॥ ৫ ॥

**অনুবাদ**

সূক্ষ্মতম রূপেও নিবিষ্ট হইতে সমর্থ হইবে ; ভগবানের ঐ রূপ জ্যোতির্ম্ময় ও পরব্রহ্ম-স্বরূপ এবং উহা বাসুদেব নামে অভিহিত হইয়া থাকে ; অতএব হে গুরো ! আপনি ভগবানের ঐ স্থূলরূপ বর্ণনা করুন ॥ ৩ ॥

মহর্ষি শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ ! দেবপরিমিত পরমায়ু লাভ করিয়াও পুরুষ বাক্য বা মনের দ্বারা ভগবানের মায়াগুণের ভূমণ্ডলাদিরূপ যে ঐশ্বর্য্য, তাহার নাম ও সন্নিবেশরূপে বিশেষ বিশেষ স্থানের অন্ত জানিতে কখনই সমর্থ হইবে না ; অতএব আমি প্রধান প্রধান দেখিয়া নাম, সন্নিবেশ, পরিমাণ ও লক্ষণ বলিয়া ভূমণ্ডলস্থ দ্বীপাদির ব্যাখ্যা করিব ॥ ৪ ॥

ভূমণ্ডল একটি কমলের ন্যায় ; সপ্ত দ্বীপ তাহার সপ্ত কোশ ; এই যে প্রসিদ্ধ জম্বুদ্বীপ, ইহা তাহাদের মধ্যে অভ্যন্তর কোশ ; এই জম্বুদ্বীপ লক্ষযোজন বিস্তীর্ণ ও পদ্মপত্রের ন্যায় সমগোলাকার ॥ ৫ ॥

**টীকা**

ভূগোলাদিরূপা তস্যাঃ স্থানবিশেষাণাং কাষ্ঠামন্তম্ ॥ ৪ ॥ অয়ং প্রসিদ্ধো যো জম্বুদ্বীপঃ, সঃ কুবলয়ং ভূমণ্ডলং তদেব কমলং তস্য কোশেষু সপ্তদ্বীপেষু অভ্যন্তরঃ কোশো নিযুতযোজনবিশালঃ লক্ষযোজন-বিস্তীর্ণঃ ॥ ৫ ॥ যস্মিন্ জম্বুদ্বীপে প্রত্যেকং নবযোজনসহস্রমায়ামো যেষাং তানি নব বর্ষাণি ভবন্তি,

যস্মিন্ নব বর্ষাণি নবযোজনসহস্রায়ামান্যষ্টভির্মর্য্যাদাগিরিভিঃ সুবিভক্তানি ভবন্তি ॥ ৬ ॥

এষাং মধ্যে ইলাবৃতং নামাভ্যন্তরবর্ষং যস্য নাভ্যামবস্থিতঃ সর্ব্বতঃ সৌবর্ণঃ কুলগিরিরাজো মেরুর্দ্বীপায়ামসমুন্নাহঃ কর্ণিকাভূতঃ কুবলয়কমলস্য মূর্দ্ধনি দ্বাত্রিংশৎসহস্রযোজনবিততো মূলে ষোড়শসহস্রং তাবতান্তর্ভূম্যাং প্রবিষ্টঃ ॥ ৭ ॥

### অন্বয়

যস্মিন্ (ঐ জম্বূদ্বীপে) অষ্টভিঃ মর্য্যাদাগিরিভিঃ (আটটি সীমান্ত পর্ব্বতের দ্বারা) সুবিভক্তানি (পরস্পর সুবিভক্ত) নবযোজনসহস্রায়ামানি নব বর্ষাণি ভবন্তি (নয়টি বর্ষ আছে; ইহাদের মধ্যে ইলাবৃত, ভদ্রাশ্ব ও কেতুমাল বর্ষ ব্যতীত অপর ছয়টি বর্ষের প্রত্যেকটি বিস্তারে নয় সহস্র যোজন) ॥৬॥

এষাং মধ্যে (এই বর্ষসমূহের মধ্যে) ইলাবৃতং নাম অভ্যন্তরবর্ষং (ইলাবৃত নামক বর্ষ মধ্যবর্ত্তী বর্ষ); যস্য (এই ইলাবৃতবর্ষের) নাভ্যাং (মধ্যভাগে) কুবলয়কমলস্য কর্ণিকাভূতঃ (কমলসদৃশ ভূমণ্ডলের কর্ণিকাস্থানীয়) সর্ব্বতঃ সৌবর্ণঃ (ও সর্ব্বতোভাবে স্বুবর্ণময়) কুলগিরিরাজঃ মেরুঃ অবস্থিতঃ (কুলপর্ব্বতশ্রেষ্ঠ সুমেরু অবস্থিত আছে); দ্বীপায়ামসমুন্নাহঃ (উহার উচ্চতা জম্বূদ্বীপের বিস্তারের তুল্য লক্ষযোজন); মূর্দ্ধনি দ্বাত্রিংশৎসহস্রযোজনবিততঃ (উহা উপরিভাগে দ্বাত্রিংশৎ সহস্র যোজন বিস্তৃত), মূলে ষোড়শসহস্রং (মূলদেশে ষোড়শসহস্র যোজন বিস্তৃত) তাবতা (এবং সেই ষোড়শসহস্র যোজন পরিমাণে) ভূম্যাং অন্তঃ প্রবিষ্টঃ (পৃথিবীর মধ্যে প্রবিষ্ট রহিয়াছে) ॥ ৭ ॥

### অনুবাদ

ঐ জম্বূদ্বীপে আটটি সীমান্ত পর্ব্বতের দ্বারা পরস্পর সুবিভক্ত নয়টি বর্ষ আছে; ইহাদের মধ্যে ইলাবৃত, ভদ্রাশ্ব ও কেতুমাল বর্ষ ব্যতীত অপর ছয় বর্ষের প্রত্যেকটি বিস্তারে নয় সহস্র যোজন ॥ ৬ ॥

এই বর্ষসমূহের মধ্যে ইলাবৃত নামক বর্ষ মধ্যবর্ত্তী; এই ইলাবৃতবর্ষের মধ্যভাগে কমল-সদৃশ ভূমণ্ডলের কর্ণিকাস্থানীয় ও সর্ব্বতোভাবে স্বুবর্ণময় কুলপর্ব্বতশ্রেষ্ঠ সুমেরু পর্ব্বত অবস্থিত আছে; উহার উচ্চতা জম্বুদ্বীপের বিস্তারের ন্যায় লক্ষযোজন; উহা উপরিভাগে দ্বাত্রিংশৎ সহস্রযোজন ও মূলদেশে ষোড়শ সহস্রযোজন বিস্তৃত এবং ষোড়শ সহস্রযোজন পরিমাণে পৃথিবীর মধ্যে প্রবিষ্ট রহিয়াছে ॥ ৭ ॥

### টীকা

আয়ামশব্দোঽত্র বিস্তারপরঃ, এতচ্চ ছত্রিন্যায়েন ষট্‌সু এব দ্রষ্টব্যং, তন্মধ্যগতস্য সপ্তমস্য বর্ষত্রয়াত্মকস্য চতুস্ত্রিংশদ্‌যোজনবিস্তারযুক্তত্বং যন্নাং বর্ষাণাং মর্য্যাদাগিরিসহিতানাং ষট্‌ষষ্ঠিযোজনবিস্তারযুক্তত্বমেবং লক্ষযোজনানি ভবন্তি; সন্নিবেশস্তু বায়ুনোক্তঃ—"ধনুর্বৎ সংস্থিতে জ্ঞেয়ে দ্বে বর্ষে দক্ষিণোত্তরে। দীর্ঘাণি তত্র চত্বারি চতুরস্রমিলাবৃতম্" ইতি ॥ ৬ ॥ যস্য ইলাবৃতস্য নাভ্যাং মধ্যে মেরুরবস্থিতঃ দ্বীপস্য জম্বূদ্বীপস্য আয়ামো লক্ষযোজনবিস্তারঃ তাবৎ সমুন্নাহ উচ্ছ্রায়ো যস্য সঃ, তাবতা ষোড়শসহস্রযোজন-

উত্তরোত্তরেণেলাবৃতং নীলঃ শ্বেতঃ শৃঙ্গবানিতি ত্রয়ো রম্যকহিরণ্ময়-কুরূণাং বর্ষাণাং মর্য্যাদাগিরয়ঃ প্রাগায়তা উভয়তঃ ক্ষারোদাবধয়ো দ্বিসহস্রযোজনপৃথব একৈকশঃ পূর্ব্বস্মাৎ পূর্ব্বস্মাদুত্তর উত্তরো দশাংশাধিকাংশেন দৈর্ঘ্য এব হ্রসন্তি ॥ ৮ ॥

এবং দক্ষিণেনেলাবৃতং নিষধো হেমকূটো হিমালয় ইতি প্রাগায়তা যথা নীলাদয়োঽযুতযোজনোৎসেধা হরিবর্ষকিম্পুরুষভারতানাং যথাসংখ্যম্ ॥ ৯ ॥

**অন্বয়**

ইলাবৃতম্ উত্তরোত্তরেণ ( ইলাবৃতবর্ষের উত্তর উত্তর ক্রমে ) নীলঃ শ্বেতঃ শৃঙ্গবান্ ইতি ত্রয়ঃ ( নীল, শ্বেত ও শৃঙ্গবান্ এই তিনটি পর্ব্বত ) রম্যকহিরণ্ময়কুরূণাং বর্ষাণাং ( রম্যক, হিরণ্ময় ও কুরুনামক বর্ষত্রয়ের ) মর্য্যাদাগিরয়ঃ ( সীমান্তপর্ব্বতস্বরূপ হইয়া রহিয়াছে ) ; প্রাগায়তাঃ উভয়তঃ ক্ষারোদাবধয়ঃ ( ঐ পর্ব্বতত্রয় পূর্ব্বপশ্চিমে বিস্তৃত হইয়া উভয়দিকেই লবণসমুদ্রে সংলগ্ন রহিয়াছে ) দ্বিসহস্রযোজনপৃথবঃ ( এবং ইহাদের প্রত্যেকের বিস্তার দুই সহস্র যোজন ) ; পূর্ব্বস্মাৎ পূর্ব্বস্মাৎ উত্তরঃ উত্তরঃ একৈকশঃ ( পূর্ব্ব পূর্ব্ব পর্ব্বত হইতে পর পর এক একটি ক্রমে ) [ ঐ পর্ব্বতত্রয় ] দশাংশাধিকাংশেন ( কিঞ্চিদধিক দশাংশ পরিমাণে ) দৈর্ঘ্যে এব হ্রসন্তি ( দৈর্ঘ্যেই হ্রাসপ্রাপ্ত হইয়াছে ) ; [ কিন্তু উচ্চতায় বা বিস্তারে নহে ] ॥ ৮ ॥

এবং নীলাদয়ঃ যথা ( এইরূপ নীলাদি পর্ব্বতের ন্যায় ) ইলাবৃতং দক্ষিণেন ( ইলাবৃতবর্ষের দক্ষিণদিকে ক্রমে ) নিষধঃ হেমকূটঃ হিমালয়ঃ ইতি ( নিষধ, হেমকূট ও হিমালয় নামক তিনটি পর্ব্বত ) প্রাগায়তাঃ ( পূর্ব্বপশ্চিমে বিস্তৃত হইয়া ) যথাসংখ্যং ( যথাক্রমে ) হরিবর্ষকিম্পুরুষভারতানাং [ মর্য্যাদা-

**অনুবাদ**

ইলাবৃতবর্ষের উত্তর উত্তর ক্রমে নীল, শ্বেত ও শৃঙ্গবান্ নামক তিনটি পর্ব্বত রম্যক, হিরণ্ময় ও কুরুনামক বর্ষত্রয়ের সীমান্তপর্ব্বতস্বরূপ হইয়া রহিয়াছে অর্থাৎ ইলাবৃতবর্ষের উত্তরে নীলপর্ব্বত, নীলপর্ব্বতের উত্তরে রম্যকবর্ষ, রম্যকবর্ষের উত্তরে শ্বেতপর্ব্বত, শ্বেতপর্ব্বতের উত্তরে হিরণ্ময়বর্ষ, হিরণ্ময়বর্ষের উত্তরে শৃঙ্গবান্ পর্ব্বত এবং শৃঙ্গবান্ পর্ব্বতের উত্তরে কুরুবর্ষ ; ঐ পর্ব্বতত্রয় পূর্ব্বপশ্চিমে বিস্তৃত হইয়া উভয়দিকেই লবণসমুদ্রে সংলগ্ন রহিয়াছে এবং ইহাদের প্রত্যেকের বিস্তার দুই সহস্রযোজন ; পূর্ব্ব পূর্ব্ব পর্ব্বত হইতে পর পর এক একটি পর্ব্বত কিঞ্চিদধিক দশাংশপরিমাণে দৈর্ঘ্যেই হ্রস্ব ; কিন্তু উচ্চতায় বা বিস্তারে নহে ॥ ৮ ॥

এইরূপ নীলাদি পর্ব্বতত্রয়ের ন্যায় ইলাবৃতবর্ষের দক্ষিণদিকে ক্রমে নিষধ, হেমকূট ও হিমালয় নামক তিনটি পর্ব্বত যথাক্রমে হরিবর্ষ, কিম্পুরুষবর্ষ ও ভারতবর্ষের সীমান্তপর্ব্বতস্বরূপ

**টীকা**

মানেন ॥ ৭ ॥ উত্তরোত্তরেণ ইলাবৃতম্ ইলাবৃতস্য উত্তরোত্তরতঃ ॥ ৮ ॥ এবং নীলাদিবৎ দ্বিসহস্রপৃথবঃ নিষধাদয়ঃ হরিবর্ষাদীনাং যথাসঙ্খ্যং মর্য্যাদাগিরয়ঃ ইত্যন্বয়ঃ ; অযুতযোজন উৎসেধঃ উচ্ছ্রায়ো যেষাং, নীলাদয়োঽপি অযুতযোজনোৎসেধাঃ ইতি জ্ঞেয়ম্ ॥ ৯ ॥ দ্বিসহস্রং পপ্রথতুঃ বিস্তীর্ণৌ ভবতঃ, বিদধাতে

তথৈবেলাবৃতমপরেণ পূর্ব্বেণ চ মাল্যবদ্গন্ধমাদনাবানীলনিষধায়তৌ
দ্বিসহস্রং পপ্রথতুঃ কেতুমালভদ্রাশ্বয়োঃ সীমানং বিদধাতে ॥ ১০ ॥

### অন্বয়

গিরয়ঃ] ( হরিবর্ষ, কিম্পুরুষবর্ষ ও ভারতবর্ষের সীমান্তপর্ব্বতস্বরূপ হইয়া রহিয়াছে ) ; [উহাদেরও প্রত্যেকের বিস্তার দুই সহস্র যোজন ] ; অযুতযোজনোৎসেধাঃ ( এই ছয়টি পর্ব্বতের উচ্চতা দশ সহস্র যোজন ) ॥ ৯॥

তথা এব ( সেইরূপ ) ইলাবৃতম্ অপরেণ পূর্ব্বেণ চ ( উক্ত ইলাবৃতবর্ষের পশ্চিম ও পূর্ব্বদিকে যথাক্রমে ) মাল্যবদ্গন্ধমাদনৌ ( মাল্যবান্ ও গন্ধমাদন পর্ব্বত ) আনীলনিষধায়তৌ ( উত্তরে নীল ও দক্ষিণে নিষধপর্ব্বত পর্য্যন্ত দীর্ঘ হইয়া ) দ্বিসহস্রং পপ্রথতুঃ ( দ্বিসহস্র যোজন বিস্তৃত রহিয়াছে ) কেতুমাল-ভদ্রাশ্বয়োঃ ( এবং এই মাল্যবান্ ও গন্ধমাদন পর্ব্বত যথাক্রমে ইলাবৃতের পশ্চিমে অবস্থিত কেতুমাল-বর্ষ ও পূর্ব্বে অবস্থিত ভদ্রাশ্ববর্ষের ) সীমানং বিদধাতে ( সীমা করিয়া দিতেছে অর্থাৎ পশ্চিমে ইলাবৃত ও কেতুমালবর্ষের মধ্যে মাল্যবান্ পর্ব্বত এবং পূর্ব্বে ইলাবৃত ও ভদ্রাশ্ববর্ষের মধ্যে গন্ধমাদন পর্ব্বত অবস্থিত আছে ) ॥ ১০ ॥*

### অনুবাদ

হইয়া রহিয়াছে। ইহারাও পূর্ব্বপশ্চিমে বিস্তৃত হইয়া রহিয়াছে এবং ইহাদের প্রত্যেকের বিস্তার দুই সহস্র যোজন। নীল, শ্বেত, শৃঙ্গবান্, নিষধ, হেমকূট ও হিমালয় এই ছয়টি পর্ব্বতের প্রত্যেকের উচ্চতা দশসহস্র যোজন ॥ ৯ ॥

সেইরূপ উক্ত ইলাবৃতবর্ষের পশ্চিমে মাল্যবান্ পর্ব্বত ও পূর্ব্বদিকে গন্ধমাদন পর্ব্বত অবস্থিত আছে। এই পর্ব্বতদ্বয় উত্তরে নীলপর্ব্বত ও দক্ষিণে নিষধপর্ব্বত পর্য্যন্ত দীর্ঘ ও দ্বিসহস্র যোজন বিস্তৃত ; মাল্যবান্ পর্ব্বতের পশ্চিমে কেতুমালবর্ষ ও গন্ধমাদন পর্ব্বতের পূর্ব্বে ভদ্রাশ্ববর্ষ বিদ্যমান রহিয়াছে ; অতএব মাল্যবান্ ও গন্ধমাদনপর্ব্বত যথাক্রমে ইলাবৃতের পশ্চিমে অবস্থিত কেতুমাল বর্ষ ও পূর্ব্বে অবস্থিত ভদ্রাশ্ববর্ষের সীমা করিয়া অবস্থিত আছে ॥ ১০ ॥

### টীকা

কুর্ব্বাতে ॥ ১০ ॥ কিঞ্চ মন্দরাদয়শ্চত্বারো গিরয়ঃ পূর্ব্বাদিক্রমেণ মেরোশ্চতুর্দ্দিশমবষ্টম্ভগিরয়ঃ উপক্লৃপ্তা বিন্যস্তাঃ অযুতযোজনপ্রমাণৌ বিস্তারোন্নাহৌ যেষাং, তত্র মন্দরঃ পূর্ব্বদিশি বিন্যস্তঃ দক্ষিণোত্তরবিস্তারঃ

* উত্তরদক্ষিণে ইলাবৃতবর্ষের মধ্যবর্ত্তী সুমেরুপর্ব্বত ১৬০০০ যোজন, ইলাবৃতবর্ষ ১৮০০০ যোজন, তদুত্তরে অবস্থিত ৩টি বর্ষ ও দক্ষিণে অবস্থিত ৩টি বর্ষের প্রত্যেকটি ৯০০০ যোজন করিয়া ৫৪০০০ যোজন এবং ইহাদের মধ্যবর্ত্তী ৬টি পর্ব্বত ২০০০ যোজন করিয়া ১২০০০ যোজন, এইরূপে জম্বুদ্বীপ উত্তরদক্ষিণে লক্ষযোজন বিস্তৃত; সেইরূপ পূর্ব্বপশ্চিমে সুমেরুপর্ব্বত ১৬০০০ যোজন, ইলাবৃতবর্ষ ১৮০০০ যোজন, তৎপশ্চিমে কেতুমালবর্ষ ৩১০০০ যোজন, পূর্ব্বে ভদ্রাশ্ববর্ষ ৩১০০০ যোজন এবং ইহাদের মধ্যবর্ত্তী পর্ব্বতদ্বয় ২০০০ যোজন করিয়া ৪০০০ যোজন; এইরূপে পূর্ব্বপশ্চিমেও জম্বুদ্বীপ লক্ষযোজন বিস্তৃত।

মন্দরো মেরুমন্দরঃ সুপার্শ্বঃ কুমুদ ইত্যযুতযোজনবিস্তারোন্নাহা মেরোশ্চতুর্দ্দিশমবষ্টম্ভগিরয় উপক্লৃপ্তাঃ ॥ ১১ ॥

চতুর্ষ্বেতেষু চূতজম্বূকদম্বন্যগ্রোধাশ্চত্বারঃ পাদপপ্রবরাঃ পর্ব্বতকেতব ইবাধিসহস্রযোজনোন্নাহাস্তাবদ্বিটপবিততয়ঃ শতযোজনপরিণাহাঃ ॥ ১২ ॥

হ্রদাশ্চত্বারঃ পয়োমধ্বিক্ষুরসমৃষ্টজলাঃ যদুপস্পর্শিন উপদেবগণা যোগৈশ্বর্য্যাণি স্বাভাবিকানি ভরতর্ষভ ! ধারয়ন্তি ॥ ১৩ ॥

## অন্বয়

অযুতযোজনবিস্তারোন্নাহাঃ ( দশ সহস্রযোজন বিস্তৃত ও উন্নত ) মন্দরঃ মেরুমন্দরঃ সুপার্শ্বঃ কুমুদঃ ইতি অবষ্টম্ভগিরয়ঃ ( মন্দর, মেরুমন্দর, সুপার্শ্ব ও কুমুদ নামক চারিটি অবষ্টম্ভপর্ব্বত ) মেরোঃ চতুর্দ্দিশম্ উপক্লৃপ্তাঃ ( ঐ সুমেরুর চারিদিকে বিদ্যমান আছে ) ॥ ১১ ॥

এতেষু চতুর্ষু ( এই চারিটি পর্ব্বতে যথাক্রমে ) চূতজম্বূকদম্বন্যগ্রোধাঃ চত্বারঃ পাদপপ্রবরাঃ ( আম্র, জম্বু, কদম্ব ও বট এই চারিটি মহাবৃক্ষ ) পর্ব্বতকেতবঃ ইব ( সেই পর্ব্বতসমূহের ধ্বজার ন্যায় শোভা পাইতেছে ); [ ঐ সকল বৃক্ষ ] অধিসহস্রযোজনোন্নাহাঃ ( একাদশশত যোজন উন্নত ), তাবৎ বিটপবিততয়ঃ ( তাহাদের শাখাসমূহও তদ্দূর দীর্ঘ ) শতযোজনপরিণাহাঃ ( এবং উহারা শতযোজন বিস্তৃত ) ॥ ১২ ॥

ভরতর্ষভ ! ( হে পরীক্ষিৎ ! ) [ উক্ত চারিটি পর্ব্বতে ] পয়োমধ্বিক্ষুরসমৃষ্টজলাঃ চত্বারঃ হ্রদাঃ [ উপক্লৃপ্তাঃ ] ( দুগ্ধ, মধু, ইক্ষুরস ও শুদ্ধজলে পরিপূর্ণ চারিটি হ্রদ বিদ্যমান আছে ); যদুপস্পর্শিনঃ উপদেবগণাঃ ( উহা পান করিয়া উপদেবতাগণ ) স্বাভাবিকানি যোগৈশ্বর্য্যাণি ধারয়ন্তি ( স্বাভাবিক যোগৈশ্বর্য্যসমূহ ধারণ করিয়া থাকেন ) [ এবং ঐ চারিটি পর্ব্বতে ] নন্দনং চৈত্ররথং বৈভ্রাজকং সর্ব্বতোভদ্রম্

## অনুবাদ

দশসহস্র যোজন বিস্তৃত ও উন্নত মন্দর, মেরুমন্দর, সুপার্শ্ব ও কুমুদনামক চারিটি অবষ্টম্ভ পর্ব্বত ঐ সুমেরুর চারিদিকে বিদ্যমান আছে। [ পূর্ব্ব ও পশ্চিমদিকের পর্ব্বতদ্বয় উত্তরদক্ষিণে বিস্তৃত এবং উত্তর ও দক্ষিণদিকের পর্ব্বতদ্বয় পূর্ব্বপশ্চিমে বিস্তৃত আছে বলিয়া বুঝিতে হইবে ; নতুবা সামঞ্জস্য থাকে না ] ॥ ১১ ॥

এই চারিটি পর্ব্বতে যথাক্রমে আম্র, জম্বু, কদম্ব ও বট এই চারিটি মহাবৃক্ষ সেই পর্ব্বতসমূহের ধ্বজার ন্যায় শোভা পাইতেছে ; ঐ সকল বৃক্ষ একাদশশতযোজন উন্নত, তাহাদের শাখাসমূহও ততদূর দীর্ঘ এবং উহারা শতযোজন বিস্তৃত ॥ ১২ ॥

হে ভরতর্ষভ ! উক্ত চারিটি পর্ব্বতে যথাক্রমে দুগ্ধ, মধু, ইক্ষুরস ও শুদ্ধজলে পরিপূর্ণ চারিটি হ্রদ বিদ্যমান আছে ; উহা পান করিয়া উপদেবতাগণ স্বাভাবিক যোগৈশ্বর্য্যসমূহ ধারণ

## টীকা

তদ্বদন্যেষামপি বিস্তারো জ্ঞেয়ঃ নতু সর্ব্বতঃ, অতঃ ইলাবৃতলোপো ন ভবতি ॥ ১১ ॥ শতযোজনং পরিণাহো বিস্তারো যেষামধিসহস্রং শতাধিকসহস্রমুন্নাহঃ উচ্ছ্রায়ো যেষাং তাবৎপ্রমাণা অধিসহস্রপ্রমাণা

দেবোদ্যানানি চ ভবন্তি চত্বারি নন্দনং চৈত্ররথং বৈভ্রাজকং সর্ব্বতোভদ্রমিতি ॥ ১৪ ॥

যেষ্বমরপরিবৃঢ়াঃ সহ সুরললনাললামযূথপতয় উপদেবগণৈরুপগীয়মানমহিমানঃ কিল বিহরন্তি ॥ ১৫ ॥

মন্দরোৎসঙ্গ একাদশশতযোজনোত্তুঙ্গদেবচূতশিরসো গিরিশিখরস্থূলানি ফলান্যমৃতকল্পানি নিপতন্তি ॥ ১৬ ॥

তেষাং বিশীর্য্যমাণানামতিমধুরসুরভিসুগন্ধিবহুলারুণরসোদেনারুণোদা নাম নদী মন্দরগিরিশিখরান্নিপতন্তী পূর্ব্বেণেলাবৃতমুপপ্লাবয়তি ॥ ১৭ ॥

**অন্বয়**

ইতি চত্বারি দেবোদ্যানানি চ ভবন্তি ( নন্দন, চৈত্ররথ, বৈভ্রাজক ও সর্ব্বতোভদ্রনামক চারিটি দেবোদ্যান আছে ) ॥ ১৩॥১৪ ॥

সুরললনাললামযূথপতয়ঃ ( যাঁহারা দেবরমণীগণের ভূষণস্বরূপা, তাদৃশী দেবরমণীগণের যাঁহারা পতি ), অমরপরিবৃঢ়াঃ ( সেই শ্রেষ্ঠ দেবগণ ) সহ ( পত্নীগণের সহিত মিলিত হইয়া ) উপদেবগণৈঃ উপগীয়মানমহিমানঃ ( গন্ধর্ব্বগণকর্ত্তৃক মহিমা কীর্ত্তনের দ্বারা বন্দিত হইয়া ) যেষু বিহরন্তি কিল ( ঐ সকল উদ্যানে বিহার করিয়া থাকেন ) ॥ ১৫ ॥

মন্দরোৎসঙ্গে ( মন্দর পর্ব্বতের ক্রোড়দেশে ) একাদশশতযোজনোত্তুঙ্গদেবচূতশিরসঃ ( একাদশশত যোজন উন্নত দেবচূতনামক যে একটি বৃক্ষ আছে, তাহার অগ্রভাগ হইতে ) গিরিশিখরস্থূলানি ( পর্ব্বতচূড়ার ন্যায় স্থূল ) অমৃতকল্পানি ফলানি ( অমৃততুল্য ফলসমূহ ) নিপতন্তি ( নিপতিত হইয়া থাকে ) ॥ ১৬ ॥

বিশীর্য্যমাণানাং তেষাম্ ( উচ্চ স্থান হইতে পতনহেতু বিদীর্ণ অর্থাৎ ভগ্ন সেই ফলসমূহের )

**অনুবাদ**

করিয়া থাকেন। ঐ পর্ব্বতসমূহে নন্দন, চৈত্ররথ, বৈভ্রাজক ও সর্ব্বতোভদ্র নামক চারিটি দেবোদ্যানও বিদ্যমান আছে ॥ ১৩ ॥ ১৪ ॥

শ্রেষ্ঠা দেবরমণীগণের পতি দেবগণ পত্নীগণের সহিত মিলিত হইয়া ঐ সকল উদ্যানে বিহার করিয়া থাকেন ; তৎকালে গন্ধর্ব্বগণ তাঁহাদের মহিমা কীর্ত্তন করিতে থাকে ॥ ১৫ ॥

মন্দরপর্ব্বতের ক্রোড়দেশে একাদশশতযোজন উন্নত দেবচূত নামক যে একটি বৃক্ষ আছে, তাহার অগ্রভাগ হইতে পর্ব্বতচূড়ার ন্যায় স্থূল ও অমৃততুল্য ফলসমূহ নিপতিত হইয়া থাকে ॥ ১৬ ॥

উচ্চ স্থান হইতে পতন হেতু সেই ফলসমূহ বিদীর্ণ হইয়া যায় এবং তাহা হইতে অতি

**টীকা**

বিটপবিততির্যেষাম্ ॥ ১২ ॥ হ্রদা উপক্লৃপ্তা ইতি শেষঃ ॥ ১৩ ॥ ১৪ ॥ সুরললনানাং ললামভূতাঃ ভূষণভূতাঃ যাঃ স্ত্রিয়স্তাসাং যূথস্য পতয়ঃ অমরপরিবৃঢ়াঃ দেবশ্রেষ্ঠাঃ সহ সম্ভূয় বিহরন্তি ॥ ১৫ ॥ ১৬ ॥

যদুপজোষণাদ্ভবান্যা অনুচরীণাং পুণ্যজনবধূনামবয়বস্পর্শসুগন্ধবাতো দশযোজনং সমন্তাদনুবাসয়তি ॥ ১৮ ॥

এবং জম্বূফলানামত্যুচ্চনিপাতবিশীর্ণানামনস্থিপ্রায়াণামিভকায়নিভানাং রসেন জম্বূনদী নাম নদী মেরুমন্দরশিখরাদযুতযোজনাদবনিতলে নিপতন্তী দক্ষিণেনাত্মানং যাবদিলাবৃতমুপস্যন্দতি ॥ ১৯ ॥

**অন্বয়**

অতিমধুরসুরভিসুগন্ধিবহুলারুণরসোদেন ( অতি মধুর, সদ্গন্ধযুক্ত, অন্যবস্তুর গন্ধে সুবাসিত ও অত্যধিক অরুণবর্ণ যে রস, তাহাই জলস্বরূপ হওয়ায় ) অরুণোদা নাম নদী ( অরুণোদা নাম্নী নদী উৎপন্ন হইয়াছে এবং উহা ) মন্দরগিরিশিখরাৎ নিপতন্তী ( মন্দরপর্ব্বতের শিখরদেশ হইতে নিপতিত হইয়া ) পূর্ব্বেণ ইলাবৃতম্ উপপ্লাবয়তি ( পূর্ব্বদিকে ইলাবৃতবর্ষকে প্লাবিত করিতেছে ) ॥ ১৭ ॥

যদুপজোষণাৎ ( যক্ষরমণীগণ এই রস পান করেন বলিয়া ) ভবান্যাঃ অনুচরীণাং পুণ্যজনবধূনাম্ ( ভবানীর অনুচরী সেই যক্ষরমণীগণের ) অবয়বস্পর্শসুগন্ধবাতঃ ( অঙ্গস্পর্শে বায়ু সুরভিত হইয়া ) সমন্তাৎ ( চতুর্দ্দিকে ) দশযোজনম্ অনুবাসয়তি ( দশযোজন পর্য্যন্ত আমোদিত করিয়া থাকে ) ॥ ১৮ ॥

এবম্ ( এইরূপ ) ইভকায়নিভানাম্ অনস্থিপ্রায়াণাং ( যাহাদের আকার হস্তিদেহের ন্যায় বৃহৎ, কিন্তু বীজ অতি সূক্ষ্ম ), জম্বূফলানাম্ ( সেই জম্বূফলসমূহও ) অত্যুচ্চনিপাতবিশীর্ণানাম্ রসেন ( অত্যুচ্চ স্থান হইতে নিপতিত হইয়া ভগ্ন হয় এবং তাহাদের রসে ) জম্বূনদী নাম নদী ( জম্বূনদী নাম্নী নদী উৎপন্ন হইয়াছে ; উহা ) অযুতযোজনাৎ মেরুমন্দরশিখরাৎ ( দশসহস্র যোজন উন্নত মেরুমন্দর পর্ব্বতের শিখর হইতে ) অবনিতলে নিপতন্তী ( ভূতলে নিপতিত হইয়া ) [ সেই স্থান হইতে ] আত্মানং দক্ষিণেন ( নিজের দক্ষিণে ) যাবৎ ইলাবৃতম্ উপস্যন্দতি ( সমগ্র ইলাবৃতবর্ষে প্রবাহিত হইতেছে ) ॥ ১৯ ॥

**অনুবাদ**

মধুর, সদ্গন্ধযুক্ত, অন্যবস্তুর গন্ধে সুবাসিত ও অত্যধিক অরুণবর্ণ রস নির্গত হয় ; তাহাই জলস্বরূপ হওয়ায় অরুণোদা নাম্নী নদী উৎপন্ন হইয়াছে ; এই নদী মন্দরপর্ব্বতের শিখরদেশ হইতে নিপতিত হইয়া পূর্ব্বদিকে ইলাবৃতবর্ষকে প্লাবিত করিতেছে ॥ ১৭ ॥

ভবানীর অনুচরী যক্ষরমণীগণ এই রস পান করেন বলিয়া তাঁহাদিগের অঙ্গস্পর্শে বায়ু সুরভিত হইয়া চতুর্দ্দিকে দশযোজন পর্য্যন্ত আমোদিত করিয়া থাকে ॥ ১৮ ॥

মেরুমন্দর পর্ব্বতের ক্রোড়দেশে অবস্থিত জম্বুবৃক্ষের ফলসমূহের আকার হস্তিদেহের ন্যায় বৃহৎ, কিন্তু বীজ অতি সূক্ষ্ম ; সেই ফলসমূহও অত্যুচ্চস্থান হইতে নিপতিত হইয়া ভগ্ন হইয়া যায় ; সেই সকলের রসে জম্বুনদী নাম্নী নদী উৎপন্ন হইয়াছে ; উহা দশসহস্র যোজন উন্নত মেরুমন্দর পর্ব্বতের শিখর হইতে ভূতলে নিপতিত হইয়া সেই স্থান হইতে নিজের দক্ষিণে সমগ্র ইলাবৃতবর্ষে প্রবাহিত হইতেছে ॥ ১৯ ॥

**টীকা**

তেষাং ফলানামতিমধুরশ্চাসৌ সুরভিশ্চ সুগন্ধিশ্চ গন্ধান্তরানধিবাসিতঃ বহুলশ্চারুণশ্চ রসঃ স এব উদমুদকং তেন হেতুনা অরুণোদা নাম প্রসিদ্ধা নদী ॥ ১৭ ॥ যৎ যস্য রসস্য উপজোষণাৎ সেবনাৎ

তাবদুভয়োরপি রোধসোর্যা মৃত্তিকা তদ্রসেনানুবিধ্যমানা বায়্বর্কসংযোগ-বিপাকেন সদামরলোকাভরণং জাম্বূনদং নাম সুবর্ণং ভবতি ॥ ২০ ॥

যদুহ বাব বিবুধাদয়ঃ সহ যুবতিভির্ম্মুকুটকটককটিসূত্রাদ্যাভরণরূপেণ খলু ধারয়ন্তি ॥ ২১ ॥

যস্তু মহাকদম্বঃ সুপার্শ্বপার্শ্বনিরূঢ়স্তস্য কোটরেভ্যো বিনিঃসৃতাঃ পঞ্চায়ামপরিণাহাঃ পঞ্চ মধুধারাঃ সুপার্শ্বশিখরাৎ পতন্ত্যোঽপরেণাত্মানমিলাবৃতমনুমোদয়ন্তি ॥ ২২ ॥

## অন্বয়

[ ঐ নদীর ] তাবৎ উভয়োঃ অপি রোধসোঃ ( উভয় তীরেরই ) যা মৃত্তিকা তদ্রসেনানুবিধ্যমানা ( যে মৃত্তিকা জম্বুফলের রসে আর্দ্র হইয়াছে, তাহা ) বায়্বর্কসংযোগবিপাকেন ( বায়ু ও সূর্য্যসংযোগে পাকপ্রাপ্ত হওয়ায় ) সদা অমরলোকাভরণং ( সতত দেবলোকের আভরণস্বরূপ ) জাম্বূনদং নাম সুবর্ণং ভবতি (জাম্বূনদ নামক স্বর্ণরূপে পরিণত হইয়াছে ) ॥ ২০ ॥

বিবুধাদয়ঃ ( দেবগণ প্রভৃতি সকলে ) যুবতিভিঃ সহ ( ললনাগণের সহিত ) যৎ উহ বাব ( ঐ জাম্বূনদ নামক সুবর্ণই ) মুকুটকটককটিসূত্রাদ্যাভরণরূপেণ ( মুকুট, বলয় ও চন্দ্রহার প্রভৃতি আভরণরূপে ) ধারয়ন্তি খলু ( অঙ্গে ধারণ করিয়া থাকেন ) ॥ ২১ ॥

সুপার্শ্বপার্শ্বনিরূঢ়ঃ ( সুপার্শ্বপর্ব্বতের পার্শ্বে প্রসিদ্ধ ) যঃ তু মহাকদম্বঃ ( যে একটি মহাকদম্ব বৃক্ষ আছে ), তস্য কোটরেভ্যঃ ( তাহার কোটরসমূহ হইতে ) বিনিঃসৃতাঃ ( বিনির্গত ) পঞ্চায়ামপরিণাহাঃ ( পঞ্চ ব্যাম * পরিমাণ স্থূল ) পঞ্চ মধুধারাঃ ( পাঁচটি মধুধারা ) সুপার্শ্বশিখরাৎ পতন্ত্যঃ ( সুপার্শ্ব পর্ব্বতের শিখর হইতে নিপতিত হইয়া ) অপরেণ আত্মানং ( নিজের পশ্চিমদিকে ) [ প্রবাহিত হইয়া ] ইলাবৃতম্ অনুমোদয়ন্তি ( সমগ্র ইলাবৃতবর্ষকে আনন্দিত করিতেছে ) ॥ ২২ ॥

## অনুবাদ

ঐ নদীর উভয় তীরের যে মৃত্তিকা জম্বুফলের রসে আর্দ্র হইয়াছে, তাহা বায়ু ও সূর্য্য-সংযোগে এক প্রকার পাক প্রাপ্ত হওয়ায় সতত দেবলোকের আভরণস্বরূপ জাম্বূনদ নামক সুবর্ণরূপে পরিণত হইয়াছে ॥ ২০ ॥

ললনাগণের সহিত দেবগণ প্রভৃতি সকলে ঐ জাম্বূনদ নামক সুবর্ণই মুকুট, বলয় ও চন্দ্রহার প্রভৃতি অলঙ্কার করিয়া স্ব স্ব অঙ্গে ধারণ করিয়া থাকেন ॥ ২১ ॥

সুপার্শ্বপর্ব্বতের পার্শ্বে প্রসিদ্ধ যে একটি মহাকদম্ব বৃক্ষ আছে, তাহার কোটরসমূহ হইতে বিনির্গত পঞ্চব্যাম পরিমাণ স্থূল পাঁচটি মধুধারা সুপার্শ্বপর্ব্বতের শিখর হইতে নিপতিত হইয়া পশ্চিকদিকে সমগ্র ইলাবৃতবর্ষকে আনন্দিত করিতেছে ॥ ২২ ॥

## টীকা

॥ ১৮ ॥ অনস্থিপ্রায়াণামনষ্টপ্রায়াণাম্ ॥ ১৯ ॥ তাবৎ সর্ব্বতঃ ॥ ২০ ॥ ২১ ॥ ২২ ॥ ২৩ ॥ স্কন্ধেভ্যো

* দুই বাহু দুই পার্শ্বে প্রসারিত করিলে এক বাহুর অঙ্গুলির অগ্রভাগ হইতে অপর বাহুর অঙ্গুলির অগ্রভাগ পর্য্যন্ত দীর্ঘ পরিমাণের নাম ব্যাম।

যা হ্যুপযুঞ্জানানাং মুখনির্ব্বাসিতো বায়ুঃ সমন্তাচ্ছতযোজনমনুবাসয়তি ॥ ২৩ ॥

এবং কুমুদনিরূঢ়ো যঃ শতবল্‌শো নাম বটস্তস্য স্কন্ধেভ্যো নীচীনাঃ পয়ো-দধি-মধু-ঘৃত-গুড়ান্নাদ্যম্বরশয্যাসনাভরণাদয়ঃ সর্ব্ব এব কামদুঘা নদাঃ কুমুদাগ্রাৎ পতন্তস্তমুত্তরেণেলাবৃতমুপযোজয়ন্তি ॥ ২৪ ।

যানুপজুষাণানাং ন কদাচিদপি প্রজানাং বলীপলিতক্লমস্বেদদৌর্গন্ধ্য-জরাময়াপমৃত্যুশীতোষ্ণবৈবর্ণ্যোপসর্গাদয়স্তাপবিশেষা ভবন্তি যাবজ্জীবং সুখং নিরতিশয়মেব ॥ ২৫ ॥

### অন্বয়

যাঃ হি উপযুঞ্জানানাং ( ঐ সকল মধুধারা যাঁহারা পান করেন, তাঁহাদের ) মুখনির্বাসিতঃ বায়ুঃ ( মুখবিনির্গত বায়ু ) সমন্তাৎ ( চতুর্দ্দিকে ) শতযোজনম্ অনুবাসয়তি ( শতযোজন সুবাসিত করিয়া থাকে ) ॥ ২৩ ॥

এবং ( এইরূপ ) কুমুদনিরূঢ়ঃ ( কুমুদ পর্ব্বতে প্রসিদ্ধ ) যঃ শতবল্‌শঃ নাম বটঃ ( যে শতবল্‌শ অর্থাৎ শতস্কন্ধ নামক একটি বটবৃক্ষ আছে ), তস্য স্কন্ধেভ্যঃ ( তাহার স্কন্ধদেশসমূহ হইতে ) নীচীনাঃ ( অধোমুখে ) পয়োদধিমধুঘৃতগুড়ান্নাদ্যম্বরশয্যাসনাভরণাদয়ঃ [ ইতি ] কামদুঘাঃ ( দুগ্ধ, দধি, মধু, ঘৃত, গুড় ও অন্নাদি এবং বস্ত্র, শয্যা, আসন ও আভরণ প্রভৃতি অভিলষিত বস্তু দোহন অর্থাৎ বহন করিয়া ) সর্ব্বে এব নদাঃ ( নদ-সকল ) কুমুদাগ্রাৎ পতন্তঃ (কুমুদপর্ব্বতের শিখর হইতে নিপতিত হইয়া) তম্ উত্তরেণ ( নিজের উত্তরদিকে ) ইলাবৃতম্ উপযোজয়ন্তি ( ইলাবৃতবর্ষে প্রবাহিত হইতেছে ) ॥ ২৪ ॥

যান উপজুষাণানাং প্রজানাং ( ঐ সকল নদের সামগ্রী উপভোগ করেন বলিয়া তথাকার জনগণের ) কদাচিৎ অপি ( কখনও ) বলীপলিতক্লমস্বেদদৌর্গন্ধ্যজরাময়াপমৃত্যুশীতোষ্ণবৈবর্ণ্যোপসর্গাদয়ঃ তাপবিশেষাঃ ( বলী অর্থাৎ চর্ম্মসঙ্কোচ, পলিত অর্থাৎ কেশপক্কতা, ক্লান্তি, ঘর্ম্ম, দৌর্গন্ধ্য, জরা, রোগ, অপমৃত্যু, শীত,

### অনুবাদ

ঐ সকল মধুধারা যাঁহারা পান করেন, তাঁহাদের মুখবিনির্গত বায়ু চারিদিকে শত-যোজন সুবাসিত করিয়া দেয় ॥ ২৩ ॥

এইরূপ কুমুদপর্ব্বতে যে প্রসিদ্ধ শতবল্‌শ অর্থাৎ শতস্কন্ধ নামক একটি বটবৃক্ষ আছে, তাহার স্কন্ধদেশসমূহ হইতে অধোমুখে দুগ্ধ, দধি, ঘৃত, গুড় ও অন্নাদি এবং বস্ত্র, শয্যা, আসন ও আভরণ প্রভৃতি অভিলষিত বস্তু বহন করিয়া নদ সকল কুমুদপর্ব্বতের শিখর হইতে নিপতিত হইতেছে এবং উত্তরদিকে ইলাবৃতবর্ষে প্রবাহিত হইতেছে ॥ ২৪ ।

ঐ সকল নদের সামগ্রী উপভোগ করেন বলিয়া তথাকার জনগণের চর্ম্মসঙ্কোচ, কেশ-

### টীকা

নীচীনাঃ অধঃ পতমানাঃ কাম্যন্তে ইতি কামাঃ পদার্থাস্তান্ দুহন্তীতি তথাভূতাঃ, কে কামাঃ ইত্যাকাঙ্ক্ষায়ামাহ—পয় ইতি ॥ ২৪ ॥ বলিস্ত্বক্‌সঙ্কোচঃ, পলিতং কেশধাবল্যং, ক্লমঃ কার্য্যেষু শ্রমঃ, বল্যাদিভির্যে

কুরঙ্গ-কুরর-কুসুম্ভ-বৈকঙ্ক-ত্রিকূট-শিশির-পতঙ্গ-রুচক-নিষধ-শিতিবাস-কপিল-শঙ্খ-বৈদূর্য্য-জারুধি-হংসর্ষভ-নাগ-কালঞ্জর-নীরদাদয়ো বিংশতিগিরয়ো মেরোঃ কর্ণিকায়া ইব কেশরভূতা মূলদেশে পরিত উপকৢপ্তাঃ ॥ ২৬ ॥

জঠরদেবকূটৌ মেরুং পূর্ব্বেণাষ্টাদশযোজনসহস্রমুদগায়তৌ দ্বিসহস্রং পৃথুতুঙ্গৌ ভবতঃ এবমপরেণ পবনপারিযাত্রৌ দক্ষিণেন কৈলাসকরবীরৌ প্রাগায়তৌ। এবমুত্তরতস্ত্রিশৃঙ্গমকরৌ। অষ্টভিরেতৈঃ পরিবৃতোঽগ্নিরিব পরিতশ্চকাস্তি কাঞ্চনগিরিঃ ॥ ২৭ ॥

## অন্বয়

গ্রীষ্ম, বিবর্ণতা এবং অপরাপর উপসর্গ রাগদ্বেষাদি তাপসমূহ ) ন ভবন্তি ( হয় না ) ; যাবজ্জীবং নিরতিশয়ং সুখম্ এব ( পরন্তু তাহাদের নিরতিশয় সুখই হইয়া থাকে ) ॥ ২৫ ॥

কুরঙ্গকুররকুসুম্ভবৈকঙ্কত্রিকূটশিশিরপতঙ্গরুচকনিষধশিতিবাসকপিলশঙ্খবৈদূর্য্যজারুধিহংসর্ষভনাগকালঞ্জরনীরদাদয়ঃ বিংশতিগিরয়ঃ ( কুরঙ্গ, কুরর, কুসুম্ভ, বৈকঙ্ক, ত্রিকূট, শিশির, পতঙ্গ, রুচক, নিষধ, শিতিবাস, কপিল, শঙ্খ, বৈদূর্য্য, জারুধি, হংস, ঋষভ, নাগ, কালঞ্জর ও নীরদ প্রভৃতি বিংশতি-সংখ্যক পর্ব্বত ) কর্ণিকায়াঃ ইব মেরোঃ ( কর্ণিকাসদৃশ সুমেরুপর্ব্বতের ) কেশরভূতাঃ ( কেশরস্থানীয় হইয়া ) মূলদেশে পরিতঃ উপকৢপ্তাঃ ( মূলদেশে চতুর্দ্দিকে বিরাজিত আছে ) ॥ ২৬ ॥

মেরুং পূর্ব্বেণ ( সুমেরু পর্ব্বতের পূর্ব্বদিকে এক সহস্রযোজন দূরে ) জঠরদেবকূটৌ ( জঠর ও দেবকূট নামক দুইটি পর্ব্বত আছে ) ; অষ্টাদশযোজনসহস্রম্ উদগায়তৌ ( ঐ পর্ব্বতদ্বয় উত্তর-দক্ষিণে অষ্টাদশসহস্র যোজন দীর্ঘ ) দ্বিসহস্রং পৃথুতুঙ্গৌ [চ] ভবতঃ ( এবং দ্বিসহস্রযোজন স্থূল ও উচ্চ ) ; এবম্ ( এইরূপ ) অপরেণ ( সুমেরুর পশ্চিমদিকে এক সহস্রযোজন দূরে ) পবনপারিযাত্রৌ ( পবন ও পারিযাত্র নামক পর্ব্বতদ্বয় উত্তরদক্ষিণে অষ্টাদশসহস্রযোজন দীর্ঘ এবং দ্বিসহস্রযোজন স্থূল ও উন্নত হইয়া রহিয়াছে ) ;

## অনুবাদ

পক্বতা, ক্লান্তি, ঘর্ম্ম, দৌর্গন্ধ্য, জরা, রোগ, অপমৃত্যু, শীত, গ্রীষ্ম, বিবর্ণতা এবং অপরাপর উপসর্গ রাগদ্বেষাদি তাপসমূহ কখনও হয় না ; পরন্তু তাহাদের নিরতিশয় সুখই হইয়া থাকে ॥ ২৫ ॥

[ হে মহারাজ পরীক্ষিৎ ! ] কুরঙ্গ, কুরর, কুসুম্ভ, বৈকঙ্ক, ত্রিকূট, শিশির, পতঙ্গ, রুচক, নিষধ, শিতিবাস, কপিল, শঙ্খ, বৈদূর্য্য, জারুধি, হংস, ঋষভ, নাগ, কালঞ্জর ও নীরদ প্রভৃতি বিংশতিসংখ্যক পর্ব্বতসমূহ কর্ণিকাসদৃশ সুমেরুপর্ব্বতের কেশর স্থানীয় হইয়া তাহার মূলদেশে চতুর্দ্দিকে বিরাজিত আছে ॥ ২৬ ॥

সুমেরুপর্ব্বতের পূর্ব্বদিকে এক সহস্র যোজন দূরে জঠর ও দেবকূট নামক দুইটি পর্ব্বত বিদ্যমান আছে এবং সুমেরু পর্ব্বতের পশ্চিম দিকে এক সহস্র যোজন দূরে পবন ও পারিযাত্র

## টীকা

উপসর্গাস্তন্দ্রাদয়স্তাপবিশেষাঃ ন কদাচিদ্‌ভবন্তি ॥২৫॥২৬॥ এতৈঃ পরিশ্রিতঃ আবৃতঃ অগ্নিরিব চকাস্তি ॥২৭॥

মেরোর্মূর্দ্ধনি ভগবত আত্মযোনের্মধ্যত উপক্লৃপ্তাং পুরীমযুতযোজন-সাহস্রীং সমচতুরস্রাং শাতকৌম্ভীং বদন্তি ॥ ২৮ ॥

তামনু পরিতো লোকপালানামষ্টানাং যথাদিশং যথারূপং তুরীয়মানেন পুরোঽষ্টাবুপক্লৃপ্তাঃ ॥ ২৯ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে ভুবনকোষবর্ণনং নাম ষোড়শোঽধ্যায়ঃ ॥ ১৬ ॥

### অন্বয়

দক্ষিণেন (সুমেরুর দক্ষিণদিকে একসহস্রযোজন দূরে) কৈলাসকরবীরৌ (কৈলাস ও করবীর নামক পর্ব্বতদ্বয়) প্রাগায়তৌ (পূর্ব্বপশ্চিমে অষ্টাদশ সহস্রযোজন দীর্ঘ এবং দ্বিসহস্রযোজন স্থূল ও উন্নত হইয়া রহিয়াছে); এবম্ (সেইরূপ) উত্তরতঃ (সুমেরুর উত্তরদিকে এক সহস্রযোজন দূরে) ত্রিশৃঙ্গমকরৌ (ত্রিশৃঙ্গ ও মকর নামক পর্ব্বতদ্বয় পূর্ব্ব-পশ্চিমে অষ্টাদশ সহস্রযোজন দীর্ঘ এবং দ্বিসহস্রযোজন স্থূল ও উন্নত হইয়া রহিয়াছে); এতৈঃ অষ্টভিঃ (এই আটটি পর্ব্বতের দ্বারা) পরিতঃ পরিবৃতঃ (চারিদিকে বেষ্টিত হইয়া) কাঞ্চনগিরিঃ (সুমেরু পর্ব্বত) অগ্নিঃ ইব চকাস্তি (পরিধিপরিবৃত অগ্নির ন্যায় শোভা পাইতেছে) ॥ ২৭ ॥

মেরোঃ মূর্দ্ধনি (সুমেরু পর্ব্বতের শিখরে) মধ্যতঃ (মধ্যস্থলে) ভগবতঃ আত্মযোনেঃ (ভগবান্ ব্রহ্মার) অযুতযোজনসাহস্রীং সমচতুরস্রাং (দশসহস্রযোজন বিস্তৃত ও সমচতুষ্কোণ) [মনোবতী নাম্নী] শাতকৌম্ভীং পুরীং (সুবর্ণময় এক পুরী) উপক্লৃপ্তাং বদন্তি (বিদ্যমান আছে, ইহা পণ্ডিতগণ বলিয়া থাকেন) ॥ ২৮ ॥

তাম্ অনু পরিতঃ (সেই ব্রহ্মার পুরীর সকল দিকে) যথাদিশং (পূর্ব্বাদি দিক্‌ক্রমে) যথারূপং

### অনুবাদ

নামক পর্ব্বতদ্বয় বিদ্যমান আছে; উহারা উত্তরদক্ষিণে অষ্টাদশ সহস্র যোজন দীর্ঘ ও দ্বিসহস্র যোজন স্থূল ও উন্নত; সেইরূপ সুমেরুপর্ব্বতের দক্ষিণদিকে এক সহস্রযোজন দূরে কৈলাস ও করবীর নামক পর্ব্বতদ্বয় বিদ্যমান আছে এবং ঐ সুমেরুপর্ব্বতের উত্তরদিকে একসহস্রযোজন দূরে ত্রিশৃঙ্গ ও মকর নামক পর্ব্বতদ্বয় বিদ্যমান আছে; উহারাও পূর্ব্বপশ্চিমে অষ্টাদশ সহস্র যোজন দীর্ঘ এবং দ্বিসহস্রযোজন স্থূল ও উন্নত; এই আটটি পর্ব্বতের দ্বারা চারিদিকে বেষ্টিত হইয়া সুমেরুপর্ব্বত পরিধিপরিবৃত অগ্নির ন্যায় শোভা পাইতেছে ॥ ২৭ ॥

পণ্ডিতগণ বলিয়া থাকেন—এই সুমেরু পর্ব্বতের মধ্যস্থলে ভগবান্ ব্রহ্মার মনোবতী নামক সুবর্ণময় এক পুরী বিদ্যমান আছে; উহা দশসহস্রযোজন বিস্তৃত ও সমচতুষ্কোণ ॥ ২৮ ॥

ঐ ব্রহ্মার পুরীর পূর্ব্বাদি দিক্‌সমূহে ইন্দ্রাদি লোকপালগণের আটটি পুরী বিদ্যমান

### টীকা

মধ্যতঃ মধ্যপ্রদেশে ॥ ২৮ ॥ তাং পুরীমনু অনুসৃত্য পরিতঃ যথাদিশং পূর্ব্বাদিদিশমনতিক্রম্য যথারূপ-মিন্দ্রাদিবর্ণানতিক্রমেণ তুরীয়মানেন সার্দ্ধদ্বিসহস্রপ্রমাণেনাষ্টৌ পুরঃ উপক্লৃপ্তাঃ পুরাণাং নামানি

**অন্বয়**

( দিকপালগণের রূপ অনুসারে ) অষ্টানাং লোকপালানাং ( ইন্দ্রাদি অষ্টলোকপালগণের ) তুরীয়মানেন ( আড়াই হাজার যোজন বিস্তৃত ) অষ্টৌ পুরঃ উপকৢপ্তাঃ ( আটটি পুরী বিদ্যমান আছে ) ॥ ২৯ ॥

**অনুবাদ**

আছে; ঐ পুরীসমূহের প্রত্যেকের পরিমাণ ব্রহ্মার পুরার এক চতুর্থাংশ অর্থাৎ আড়াই হাজার যোজন এবং যে দিক্‌পালের যেমন রূপ, তাঁহার পুরীও সেইরূপ বর্ণবিশিষ্ট। [ পূর্ব্বদিকে ইন্দ্রের পুরী অমরাবতী, অগ্নিকোণে অগ্নির পুরী তেজোবতী, দক্ষিণদিকে যমের পুরী সংযমনী, নৈঋর্তে নিঋর্তির পুরী কৃষ্ণাঙ্গনা, পশ্চিমদিকে বরুণের পুরী শ্রদ্ধাবতী, বায়ুকোণে বায়ুর পুরী গন্ধবতী, উত্তরদিকে কুবেরের পুরী মহোদয়া এবং ঈশানকোণে ঈশানের পুরী যশোবতী নামে অভিহিত হইয়া থাকে ] ॥ ২৯ ॥

ষোড়শ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১৬ ॥

**টীকা**

পুরাণান্তরাজ্ জ্ঞাতব্যানি—"মেরৌ নব পুরাণি স্যুর্মনোবত্যমরাবতী। তেজোবতী সংযমনী তথা কৃষ্ণাঙ্গনা পরা। শ্রদ্ধাবতী গন্ধবতী তথা চান্যা মহোদয়া। যশোবতী চ ব্রহ্মেন্দ্রবহ্ন্যাদীনাং যথাক্রমম্" ইতি ॥ ২৯ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে ষোড়শাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ১৬ ॥

---

# সপ্তদশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

তত্র হ ভগবতঃ সাক্ষাদ্যজ্ঞলিঙ্গস্য বিষ্ণোর্বিক্রমতো বামপাদাঙ্গুষ্ঠনখনির্ভিন্নোর্দ্ধাণ্ডকটাহবিবরেণান্তঃপ্রবিষ্টা যা বাহ্যজলধারা তচ্চরণপঙ্কজাবনেজনারুণ-কিঞ্জল্কোপরঞ্জিতাখিলজগদঘমলাপহোপস্পর্শনামলা সাক্ষাদ্ভগবৎপদীত্যনুপলক্ষিতবচোঽভিধীয়মানাতিমহতা কালেন যুগসহস্রোপলক্ষণেন দিবো মূর্দ্ধন্যবততার যৎ তদ্বিষ্ণুপদমাহুঃ ॥ ১ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে গঙ্গার অবতরণ ও ইলাবৃতবর্ষে রুদ্রদেবের সঙ্কর্ষণোপাসনার কথা বর্ণিত হইবে ] শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ পরীক্ষিৎ! ] তত্র হ [ গঙ্গা আগতা ] ( সেই ব্রহ্মার

**অনুবাদ**

[ এই অধ্যায়ে গঙ্গার অবতরণ ও রুদ্রদেবের সঙ্কর্ষণোপাসনার কথা বর্ণিত হইবে ]—শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ! ঐ ব্রহ্মার পুরীতেই গঙ্গা প্রথমে আগমন

**টীকা**

শ্রীগঙ্গাবতরণম্, ইলাবৃতে শ্রীসঙ্কর্ষণরুদ্রয়োঃ সেব্যসেবকসম্বন্ধশ্চ বর্ণ্যতে—তত্রেতি সপ্তদশেনাধ্যায়েন।

যত্র হ বাব বীরব্রত ঔত্তানপাদিঃ পরমভাগবতোঽস্মৎকুলদেবতা-চরণারবিন্দোদকমিতি যামনুসবনমুৎকৃষ্যমাণভগবদ্ভক্তিযোগেন দৃঢ়ং ক্লিদ্যমানান্তর্হৃদয় ঔৎকণ্ঠ্যবিবশামীলিত-লোচনযুগলকুড্মলবিগলিতামলবাষ্প-কলয়াভিব্যজ্যমান-রোম-পুলক-কুলকোঽধুনাপি পরমাদরেণ শিরসা বিভর্ত্তি ॥ ২ ॥

**অন্বয়**

পুরীতেই গঙ্গা প্রথমে আগমন করিয়াছেন); [কিরূপে আগমন করিয়াছেন, তাহাই বলিতেছেন] যজ্ঞলিঙ্গস্য (বলির যজ্ঞে বামনমূর্ত্তিতে অবতীর্ণ) সাক্ষাৎ ভগবতঃ বিষ্ণোঃ বিক্রমতঃ (সাক্ষাৎ ভগবান্ বিষ্ণু দক্ষিণপদদ্বারা পৃথিবী অধিকার করতঃ বামপদ ঊর্দ্ধে উত্তোলন করিলে তাঁহার) বামপাদাঙ্গুষ্ঠনখনির্ভিন্নো-র্দ্ধাণ্ডকটাহবিবরেণ অন্তঃপ্রবিষ্টা যা বাহ্যজলধারা (বামপদের অঙ্গুষ্ঠনখে ব্রহ্মাণ্ডকটাহের অর্থাৎ ব্রহ্মাণ্ডাবরণের উপরিভাগ বিদীর্ণ হওয়া যায়, তখন সেই ছিদ্রপথে বাহিরের যে জলধারা ব্রহ্মাণ্ডমধ্যে প্রবিষ্ট হইয়াছিল), তচ্চরণপঙ্কজাবনেজনারুণকিঞ্জল্কোপরঞ্জিতাখিলজগদঘমলাপহোপস্পর্শনা (ভগবানের পাদপদ্ম প্রক্ষালন করায় উহা অরুণবর্ণ কুঙ্কুমরূপ পরাগের দ্বারা রঞ্জিত হইয়াছিল বলিয়া স্পর্শমাত্রে সমস্ত জগতের পাপমল বিনাশ করে), অমলা (পরন্তু স্বয়ং নির্ম্মল) সাক্ষাদ্ভগবৎপদী ইতি অনুপলক্ষিতবচোঽভিধীয়মানা (এবং জাহ্নবী, ভাগীরথী প্রভৃতি নামে অভিহিতা না হইয়া সাক্ষাৎ ভগবৎপদী নামে তৎকালে অভিহিতা হইয়াছিলেন), [সা] (সেই জলধারা) যুগসহস্রোপলক্ষণেন অতিমহতা কালেন (সহস্রযুগপরিমাণ সুদীর্ঘকালে) দিবঃ মূর্দ্ধনি অবততার (স্বর্গশীর্ষে অর্থাৎ ধ্রুবলোকে অবতীর্ণ হয়)। যৎ (যাহা স্বর্গশীর্ষ বলিয়া উক্ত হইল), তৎ বিষ্ণুপদম্ আহুঃ (তাহাকে জ্ঞানিগণ বিষ্ণুপদ বলিয়া থাকেন) ॥ ১ ॥

যত্র হ বাব (ঐ বিষ্ণুপদে) বীরব্রতঃ পরমভাগবতঃ ঔত্তানপাদিঃ (বিষ্ণুব্রতাবলম্বী পরমবৈষ্ণব ধ্রুব)

**অনুবাদ**

করিয়াছেন; সাক্ষাৎ ভগবান বিষ্ণু দৈত্যরাজ বলির যজ্ঞে বামনমূর্ত্তিতে অবতীর্ণ হইয়া দক্ষিণপদের দ্বারা পৃথিবী অধিকার করতঃ বামপদ ঊর্দ্ধে উত্তোলন করিলে তাঁহার বামপদের অঙ্গুষ্ঠনখে ব্রহ্মাণ্ডকটাহের অর্থাৎ ব্রহ্মাণ্ডাবরণের উপরিভাগ বিদীর্ণ হইয়া যায়; তখন সেই ছিদ্রপথে বাহিরের যে জলধারা ব্রহ্মাণ্ডমধ্যে প্রবিষ্ট হইয়াছিল, তাহা সহস্রযুগ পরিমাণ সুদীর্ঘ-কালে স্বর্গশীর্ষে অর্থাৎ ধ্রুবলোকে অবতীর্ণ হয়; ঐ জলধারা ভগবানের পাদপদ্ম প্রক্ষালন করায় অরুণবর্ণ কুঙ্কুমরূপ পরাগের দ্বারা রঞ্জিত হইয়াছিল বলিয়া স্পর্শমাত্রে সমস্ত জগতের পাপমল বিনাশ করে, পরন্তু উহা অতি নির্ম্মল; এই জলধারা তৎকালে জাহ্নবী, ভাগীরথী প্রভৃতি নামে অভিহিতা না হইয়া "সাক্ষাৎ ভগবৎপদী" এই নামে অভিহিতা হইতেন। যাহা স্বর্গশীর্ষ বলিয়া উক্ত হইল, তাহাকেই জ্ঞানিগণ বিষ্ণুপদ বলিয়া থাকেন ॥ ১ ॥

ঐ বিষ্ণুপদে বিষ্ণুব্রতাবলম্বী পরমবৈষ্ণব ধ্রুব পরিবর্দ্ধিত ভক্তিযোগের দ্বারা অতিশয়

**টীকা**

তত্র পূর্য্যাম্ গঙ্গা আগতেতি শেষঃ। এতদেব ভগবত ইত্যাদিনা ব্রহ্মসদনে নিপততীত্যন্তেন প্রপঞ্চয়তি। বলিযজ্ঞে লিঙ্গং ত্রিবিক্রমমূর্ত্তির্যস্য সাক্ষাদ্ভগবতঃ বিক্রমতঃ দক্ষিণেন পদা ভুবং ক্রান্ত্বা বাম-পদমুৎক্ষিপতো বামপদাঙ্গুষ্ঠনখেন নির্ভিন্নমূর্দ্ধমুপরিভাগো যস্যাণ্ডকটাহস্য তস্য বিবরেণ ছিদ্রেণান্তর্ব্রহ্মাণ্ড-

ততঃ সপ্তর্ষয়স্তৎপ্রভাবাভিজ্ঞা ইয়ং ননু তপস আত্যন্তিকী সিদ্ধিরেতাবতীতি ভগবতি সর্ব্বাত্মনি বাসুদেবেঽনুপরত-ভক্তিযোগলাভে-নৈবোপেক্ষিতান্যার্থাত্মগতয়ো মুক্তিমিবাগতাং মুমুক্ষব ইব সবহুমানমদ্যাপি জটাজুটৈরুদ্বহন্তি ॥ ৩ ॥

**অন্বয়**

উৎকৃষ্যমাণভগবদ্ভক্তিযোগেন (পরিবর্দ্ধিত ভক্তিযোগের দ্বারা) দৃঢ়ং ক্লিশ্যমানান্তর্হৃদয়ঃ (অতিশয় বিগলিতচিত্ত হন বলিয়া) ঔৎকণ্ঠ্যবিবশামীলিত-লোচনযুগলকুট্মলবিগলিতামলবাষ্পকলয়া [সহ] অভিব্যজ্যমানরোমপুলককুলকঃ (উৎকণ্ঠাহেতু তাঁহার বিবশ ও ঈষৎ মুদ্রিত নয়নযুগলরূপ মুকুল হইতে অমল বাষ্পকলা বিগলিত ও অঙ্গে পুলকাবলী উদ্ভিন্ন হইয়া থাকে, এই অবস্থায় তিনি) অস্মৎকুলদেবতা-চরণারবিন্দোদকম্ ইতি [হেতোঃ] ("ইহা আমার কুলদেবতা শ্রীহরির পাদপ্রক্ষালন জল" এইরূপ মনে করেন বলিয়া) যাম্ (ঐ জলধারাকে) অধুনা অপি (আজ পর্য্যন্তও) অনুসবনং (ত্রিসন্ধ্যায়) পরমাদরেণ শিরসা বিভর্ত্তি (পরমাদরে স্বীয় মস্তকে ধারণ করিয়া থাকেন) ॥ ২ ॥

ততঃ (অনন্তর) সর্ব্বাত্মনি ভগবতি বাসুদেবে (সর্ব্বাত্মা ভগবান্ বাসুদেবের প্রতি) অনুপরত-ভক্তি-যোগলাভেন এব (অবিচ্ছিন্ন ভক্তিযোগ লাভ করিয়াছেন বলিয়াই) উপেক্ষিতান্যার্থাত্মগতয়ঃ (যাঁহারা অন্য পদার্থবিষয়ক মনের গতি উপেক্ষা করিয়াছেন অর্থাৎ যাঁহাদের মন অন্য বিষয়ে ধাবিত হয় না) ননু

**অনুবাদ**

বিগলিতচিত্ত হইয়া অবস্থান করিতেছেন ; উৎকণ্ঠাহেতু তাঁহার বিবশ ও ঈষৎ মুদ্রিত নয়ন-মুকুল হইতে অমল বাষ্পকলা বিগলিত ও অঙ্গে পুলকাবলী উদ্ভিন্ন হইয়া থাকে, এই অবস্থায় তিনি "ইহা আমার কুলদেবতা শ্রীহরির পাদপ্রক্ষালন জল" এইরূপ মনে করেন বলিয়া ঐ জলধারাকে আজ পর্য্যন্তও ত্রিসন্ধ্যায় পরমাদরে স্বীয় মস্তকে ধারণ করিয়া থাকেন ॥২॥

সর্ব্বাত্মা ভগবান্ বাসুদেবের প্রতি অবিচ্ছিন্ন ভক্তিযোগ লাভ করিয়াছেন বলিয়াই যাঁহাদের মন অন্যবিষয়ে ধাবিত হয় না এবং "আহা! ইনিই তপস্যার চরমসিদ্ধি,

**টীকা**

মধ্যে প্রবিষ্টা যা বাহ্যজলধারা সা অতিমহতা কালেন দিবো মূর্দ্ধনি অবততারেত্যন্বয়ঃ। তস্য বিষ্ণোর্যৎ চরণপঙ্কজং তস্যাবনেজনেন ক্ষালনেন অরুণং কুঙ্কুমং তদেব কিঞ্জল্কাঃ তৈঃ উপরঞ্জিতা অতএবাখিলজগতঃ অঘং পাপমেব মলং তদপহং তন্নির্নাশকম্ উপস্পর্শনং যস্যাঃ সা, তথাপি অমলা সাক্ষাৎ ভগবৎপদীতি যদনুপলক্ষিতং জাহ্নবী ভাগীরথীত্যাদ্যুপলক্ষণান্তররহিতং বচো নামধেয়ং তেনাভিধীয়মানা তদানীং ভগবৎপদীত্যেকেনৈব নামধেয়েন সংকীর্ত্ত্যমানেত্যর্থঃ ; দিবো মূর্দ্ধানং দর্শয়তি—যদিতি ॥ ১ ॥ যত্র বিষ্ণুপদে বীরে গরুড়বাহনে ব্রতানি যস্য সঃ, অস্মৎকুলদেবতাচরণারবিন্দজলমিতি হেতোঃ যামনুসবনং ত্রিকালং পরমাদরেণ শিরসা বিভর্ত্তি ; কথম্ভূতঃ ? উৎকৃষ্যমাণেন ভক্তিযোগেন দৃঢ়ং যথা তথা ক্লিশ্যমানমন্তর্হৃদয়ং যস্য সঃ, অতএবৌৎকণ্ঠ্যেন বিবশমামীলিতং যৎ লোচনযুগলং তদেব কুট্মলে তাভ্যাং বিগলিতস্য অমলবাষ্পস্য কলয়া সহাভিব্যজ্যমানরোমপুলকানাং কুলকং যস্য সঃ এবম্বিধ ইত্যর্থঃ ॥ ২ । ততস্তদনন্তরং ননু অহো তপসঃ আত্যন্তিকী নিরতিশয়া সিদ্ধিঃ এতাবতী কা

ততোঽনেকসহস্রকোটিবিমানানীকসঙ্কুলদেবযানেনাবতরন্তীন্দুমণ্ডলমাবার্য্য ব্রহ্মসদনে নিপততি ॥ ৪ ॥

তত্র চতুর্দ্ধা ভিদ্যমানা চতুর্ভির্নামভিশ্চতুর্দ্দিশমভিস্যন্দন্তী নদনদীপতিমেবাভিনিবিশতি সীতালকনন্দা বঙ্‌ক্ষুর্ভদ্রেতি ॥ ৫ ॥

**অন্বয়**

ইয়ং তপসঃ আত্যন্তিকী সিদ্ধিঃ এতাবতী ( এবং "আহা ! ইনিই তপস্যার চরমসিদ্ধি, এতদপেক্ষা আর কোন উৎকৃষ্ট সিদ্ধি নাই" ) ইতি তৎপ্রভাবাভিজ্ঞাঃ ( এইরূপে যাঁহারা গঙ্গার মাহাত্ম্য অবগত আছেন ), সপ্তর্ষয়ঃ ( সেই সপ্তর্ষিগণ ) মুক্তিম ইব আগতাং ( সাক্ষাৎ মুক্তির ন্যায় সমাগতা গঙ্গাকে ) মুমুক্ষবঃ ইব ( মুমুক্ষুর ন্যায় ) অদ্যাপি ( আজ পর্য্যন্ত ) সবহুমানং ( বহু সম্মানপূর্ব্বক ) জটাজূটৈঃ উদ্বহন্তি ( জটাকলাপে বহন করিতেছেন ) ॥ ৩ ॥

ততঃ ( অনন্তর ) [ গঙ্গাদেবী ] অনেকসহস্রকোটিবিমানানীকসঙ্কুলদেবযানেন ( অনেক সহস্রকোটি বিমানসমূহে পরিব্যাপ্ত আকাশমার্গে ) অবতরন্তী ( অবতরণ করিতে করিতে ) ইন্দুমণ্ডলম আবার্য্য ( চন্দ্রমণ্ডলকে প্লাবিত করিয়া ) ব্রহ্মসদনে নিপততি ( সুমেরুর শিখরদেশস্থ ব্রহ্মার পুরীতে নিপতিত হইয়াছেন ) ॥ ৪ ॥

তত্র ( তথায় ) সীতা অলকনন্দা বঙ্ক্ষুঃ ভদ্রা ইতি চতুর্ভিঃ নামভিঃ ( সীতা, অলকনন্দা, বক্ষু ও ভদ্রা এই চারি নামে ) চতুর্দ্ধা ভিদ্যমানা ( চারি ভাগে বিভক্ত হইয়া ) [ গঙ্গাদেবী ] চতুর্দ্দিশম অভিস্যন্দন্তী ( চতুর্দ্দিকে প্রবাহিত হইতে হইতে ) নদনদীপতিম এব অভিনিবিশতি ( নদনদীপতি সাগরেই প্রবেশ করিয়াছেন ) ॥ ৫ ॥

**অনুবাদ**

এতদপেক্ষা আর কোন উৎকৃষ্ট সিদ্ধি নাই" এইরূপে যাঁহারা গঙ্গার মাহাত্ম্য অবগত আছেন, অনন্তর সেই সপ্তর্ষিগণ সাক্ষাৎ মুক্তির ন্যায় সমাগতা গঙ্গাকে মুমুক্ষুর ন্যায় বহু সম্মানপূর্ব্বক আজ পর্য্যন্ত জটাকলাপে বহন করিতেছেন ॥ ৩ ॥

অনন্তর গঙ্গাদেবী অনেক সহস্রকোটি বিমানসমূহে পরিব্যাপ্ত আকাশপথে অবতরণ করিতে করিতে চন্দ্রমণ্ডলকে প্লাবিত করিয়া সুমেরুর শিখরদেশস্থ ব্রহ্মার পুরীতে নিপতিত হইয়াছেন ॥ ৪ ॥

গঙ্গাদেবী সেই স্থানে সীতা, অলকনন্দা, বক্ষু ও ভদ্রা এই চারি নামে চারি ভাগে বিভক্ত হইয়া চতুর্দ্দিকে প্রবাহিত হইতে হইতে নদনদীপতি সাগরেই প্রবেশ করিয়াছেন ॥৫॥

**টীকা**

ইয়ং বিষ্ণুপদী ইতি এবং তস্যাঃ প্রভাবাভিজ্ঞাঃ জটাজুটৈঃ অদ্যাপি উদ্বহন্তি ; কথম্ভূতাঃ ? ভগবতি অনুপরতভক্তিযোগলাভেনৈব উপেক্ষিতাঃ অন্যার্থাত্মগতয়ঃ ভক্তিযোগেতরপদার্থবিষয়কমনোবেগা যৈস্তে ॥ ৩ ॥ ইন্দুমণ্ডলমাবার্য্য আপ্লাব্য ব্রহ্মসদনে মেরুমূর্দ্ধস্থে ॥ ৪ ॥ ৫ ॥ কেশরাচলাঃ কেশরভূতাঃ কুরঙ্গাদয়ঃ তেষাং মেরুসমানোচ্ছ্রায়ত্বাৎ তদাদয়ো যেঽন্যে গিরয়ো মন্দরাদয়স্তেষাং শিখরেভ্যঃ ॥ ৬ ॥

সীতা তু ব্রহ্মসদনাৎ কেশরাচলাদিশিখরেভ্যোঽধোঽধঃ প্রস্রবন্তী গন্ধমাদনমূর্দ্ধসু পতিত্বান্তরেণ ভদ্রাশ্বং বর্ষং প্রাচ্যাং দিশি ক্ষারসমুদ্রমভিপ্রবিশতি ॥ ৬ ॥

এবং মাল্যবচ্ছিখরান্নিষ্পতন্তী তত উপরতবেগা কেতুমালমভি বঙ্ক্ষুঃ প্রতীচ্যাং দিশি সরিৎপতিং প্রবিশতি ॥ ৭ ॥

ভদ্রা চোত্তরতো মেরুশিরসো নিপতিতা গিরিশিখরাদ্গিরিশিখরমতিহায় শৃঙ্গবতঃ শৃঙ্গাদধঃ স্যন্দমানা উত্তরাংস্তু কুরূনভিত উদীচ্যাং দিশি লবণার্ণবমভিপ্রবিশতি ॥ ৮ ॥

**অন্বয়**

সীতা তু ( তন্মধ্যে সীতা ) ব্রহ্মসদনাৎ ( ব্রহ্মার পুরী হইতে ) কেশরাচলাদিশিখরেভ্যঃ ( সুমেরুর কেশরস্থানীয় কুরঙ্গ প্রভৃতি পর্ব্বত ও অন্যান্য মন্দর প্রভৃতি পর্ব্বতের শিখরে নিপতিত হন এবং তথা হইতে ) অধঃ অধঃ প্রস্রবন্তী ( ক্রমশঃ নিম্নাভিমুখে প্রবাহিত হইতে হইতে ) গন্ধমাদনমূর্দ্ধসু পতিত্বা ( গন্ধমাদন পর্ব্বতের শিখরে নিপতিত হইয়া ) ভদ্রাশ্বং বর্ষম্ অন্তরেণ ( ভদ্রাশ্ববর্ষের মধ্য দিয়া ) প্রাচ্যাং দিশি ( পূর্ব্বদিকে ) ক্ষারসমুদ্রম্ অভিপ্রবিশতি ( লবণসমুদ্রে প্রবেশ করিয়াছেন ) ॥ ৬ ॥

এবং ( এইরূপে ) বঙ্ক্ষুঃ ( বঙ্ক্ষু নদী ) [ ব্রহ্মার পুরী হইতে ক্রমশঃ নিম্নাভিমুখে নিপতিত হইয়া ] মাল্যবচ্ছিখরাৎ ( মাল্যবান্ পর্ব্বতের শিখরে নিপতিত হন এবং তথা হইতে ) কেতুমালম্ অভি নিষ্পতন্তী ( কেতুমালবর্ষের অভিমুখে নিপতিত হইয়া ) ততঃ উপরতবেগা ( তথা হইতে ধীরে ধীরে ) প্রতীচ্যাং দিশি ( পশ্চিমদিকে ) সরিৎপতিং প্রবিশতি ( সমুদ্রে প্রবেশ করিয়াছেন ) ॥ ৭ ॥

ভদ্রা চ ( ভদ্রাও ) উত্তরতঃ ( উত্তরদিকে ) মেরুশিরসঃ নিপতিতা ( সুমেরুর শিখর হইতে নিপতিত হইয়া ) গিরিশিখরাৎ গিরিশিখরম্ অতিহায় ( নীল ও শ্বেত প্রভৃতি পর্ব্বতসমূহের এক শিখর হইতে

**অনুবাদ**

তন্মধ্যে সীতা ব্রহ্মার পুরী হইতে সুমেরুর কেশরস্থানীয় কুরঙ্গ প্রভৃতি পর্ব্বতের শিখরে নিপতিত হন এবং তথা হইতে ক্রমশঃ নিম্নাভিমুখে প্রবাহিত হইতে হইতে গন্ধমাদন পর্ব্বতের শিখরে নিপতিত হইয়া ভদ্রাশ্ববর্ষের মধ্য দিয়া পূর্ব্বদিকে লবণসমুদ্রে প্রবেশ করিয়াছেন ॥ ৬ ॥

এইরূপে বঙ্ক্ষু নাম্নী গঙ্গা ব্রহ্মার পুরী হইতে ক্রমশঃ নিম্নাভিমুখে নিপতিত হইয়া মাল্যবান্ পর্ব্বতের শিখরে নিপতিত হন এবং তথা হইতে কেতুমালবর্ষের মধ্য দিয়া ধীরে ধীরে পশ্চিমদিকে সমুদ্রে প্রবেশ করিয়াছেন ॥ ৭ ॥

ভদ্রাও উত্তরদিকে সুমেরুর শিখর হইতে নিপতিত হইয়া কুমদ, নীল ও শ্বেত প্রভৃতি

**টীকা**

এবং ক্রমতো ব্রহ্মসদনাদধোঽধঃ প্রস্রবন্তী বঙ্ক্ষুসংজ্ঞা মাল্যবচ্ছিখরাৎ কেতুমালাভিমুখং নিষ্পতন্তী প্রতীচ্যাং দিশি সরিৎপতিং প্রবিশতি ॥ ৭ ॥

তথৈবালকনন্দা দক্ষিণেন ব্রহ্মসদনাদ্‌বহূনি গিরিকূটান্যতিক্রম্য হেমকূটহিমকূটান্যতিরভসতররংহসা লুঠন্তী ভারতমভি বর্ষং দক্ষিণস্যাং দিশি লবণজলধিমভি প্রবিশতি ( যস্যাং স্নানার্থঞ্চাগচ্ছতঃ পুংসঃ পদে পদেঽশ্বমেধ-রাজসূয়াদীনাং ফলং ন দুর্লভমিতি ) ॥ ৯ ॥

অন্যে চ নদা নদ্যশ্চ বর্ষে বর্ষে সন্তি বহুশো মেরুর্ব্বাদিগিরিদুহিতরঃ শতশঃ ॥ ১০ ॥

### অন্বয়

ক্রমে অপর শিখর অতিক্রম করিয়া ) শৃঙ্গবতঃ শৃঙ্গাৎ অধঃ স্যন্দমানা ( শৃঙ্গবান্ পর্ব্বতের শিখর হইতে নিম্নদিকে প্রবাহিত হইয়া ) উত্তারান্ কুরূন্ তু অভিতঃ ( উত্তরকুরুবর্ষকে প্লাবিত করিয়া ) উদীচ্যাং দিশি ( উত্তরদিকে ) লবণার্ণবম্ অভিপ্রবিশতি ( লবণসমুদ্রে প্রবেশ করিয়াছেন ) ॥ ৮ ॥

তথৈব ( সেইরূপ ) অলকনন্দা ব্রহ্মসদনাৎ দক্ষিণেন ( অলকনন্দা ব্রহ্মার পুরী সুমেরুর শিখর হইতে দক্ষিণদিকে ) বহূনি গিরিকূটানি অতিক্রম্য ( বহু পর্ব্বতশৃঙ্গ অতিক্রম করিয়া ) অতিরভসতররংহসা ( অপ্রতিহত তীব্রতর বেগে ) হেমকূটহিমকূটানি ( হেমকূট ও হিমকূট প্রভৃতি পর্ব্বতসমূহ ) লুঠন্তী ( ভেদ করিতে করিতে ) ভারতং বর্ষম্ অভি ( ভারতবর্ষের মধ্য দিয়া) দক্ষিণস্যাং দিশি ( দক্ষিণ দিকে ) লবণজলধিম্ অভিপ্রবিশতি ( লবণসমুদ্রে প্রবেশ করিয়াছেন )। যস্যাম্ ( এই অলকনন্দায় ) স্নানার্থং চ ( স্নানের নিমিত্ত ) আগচ্ছতঃ পুংসঃ ( আগমনকারী পুরুষের ) পদে পদে অশ্বমেধরাজসূয়াদীনাং ফলং ( পদে পদে অশ্বমেধ ও রাজসূয় প্রভৃতি যজ্ঞের ফল ) ন দুর্লভম্ ইতি ( দুর্লভ নহে ) ॥ ৯ ॥

মের্ব্বাদিগিরিদুহিতরঃ ( সুমেরু প্রভৃতি পর্ব্বতসমূহ হইতে উৎপন্ন ) অন্যে চ ( অপরাপর )

### অনুবাদ

পর্ব্বতসমূহের এক এক শিখর হইতে অপর অপর শিখর ক্রমে অতিক্রম করিয়া শৃঙ্গবান্ পর্ব্বতের শিখরে নিপতিত হন এবং তথা হইতে নিম্নদিকে প্রবাহিত হইয়া উত্তর কুরুবর্ষ দিয়া উত্তরদিকে লবণসমুদ্রে প্রবেশ করিয়াছেন ॥ ৮ ॥

সেইরূপ অলকনন্দাও ব্রহ্মার পুরী সুমেরুর শিখর হইতে দক্ষিণদিকে বহু পর্ব্বতশৃঙ্গ অতিক্রম করিয়া অপ্রতিহত তীব্রতরবেগে হেমকূট ও হিমকূট প্রভৃতি পর্ব্বতসমূহ ভেদ করিতে করিতে ভারতবর্ষের মধ্য দিয়া দক্ষিণদিকে লবণসমুদ্রে প্রবেশ করিয়াছেন। এই অলকনন্দায় স্নানের নিমিত্ত আগমন করিলে পুরুষের পদে পদে অশ্বমেধ ও রাজসূয়াদি যজ্ঞের ফল দুর্লভ হয় না অর্থাৎ সুলভই হইয়া থাকে ॥ ৯॥

সুমেরু প্রভৃতি পর্ব্বতসমূহ হইতে উৎপন্ন অপরাপর বহুবিধ শত শত নদ ও নদী বর্ষে বর্ষেই বিদ্যমান রহিয়াছে ॥ ১০ ॥

### টীকা

ভদ্রা চ গিরিশিখরাৎ উচ্চলিতা শ্বেতশিখরং তদপ্যতিহায় শৃঙ্গবতঃ শৃঙ্গাদবস্যন্দমানা অধঃপ্রবন্তী উত্তরান্ কুরূন্ অভিতঃ প্লাব্য লবণার্ণবমভিপ্রবিশতি ॥ ৮॥ অতিরভসতররংহসা অস্খলিততীব্রতর-

তত্রাপি ভারতমেব বর্ষং কর্ম্মক্ষেত্রমন্যান্যষ্ট বর্ষাণি স্বর্গিণাং পুণ্যশেষোপভোগস্থানানি ভৌমস্বর্গপদানি ব্যপদিশন্তি ॥ ১১ ॥

এষু পুরুষাণামযুতপুরুষায়ুর্ব্বর্ষাণাং দেবকল্পানাং নাগাযুতপ্রাণানাং বজ্রসংহনন-বল-বয়োমোদপ্রমুদিতমহাসৌরতমিথুনব্যবায়াপবর্গবর্ষধৃতৈকগর্ভ-কলত্রাণাং ত্রেতাযুগসমঃ কালো বর্ত্ততে ॥ ১২ ॥

**অন্বয়**

বহুশঃ ( বহুবিধ ) শতশঃ ( শত শত ) নদাঃ নদ্যঃ চ ( নদ ও নদী ) বর্ষে বর্ষে সন্তি ( বর্ষে বর্ষেই বিদ্যমান রহিয়াছে ) ॥ ১০ ॥

অত্র অপি ( এই বর্ষসমূহের মধ্যেও ) [ জ্ঞানিগণ ] ভারতম্ বর্ষম্ এব ( ভারতবর্ষকেই ) কর্ম্মক্ষেত্রম্ ( কর্ম্মক্ষেত্র ) অন্যানি অষ্টবর্ষাণি ( এবং অপর আটটি বর্ষকে ) স্বর্গিণাং ( যাঁহারা স্বর্গে গমন করিয়া থাকেন, তাঁহাদের ) পুণ্যশেষোপভোগস্থানানি ( দিব্যস্বর্গভোগের শেষে উপভোগের স্থান ) ভৌম-স্বর্গপদানি ব্যপদিশন্তি ( ভৌমস্বর্গস্থান বলিয়া নিরূপণ করিয়া থাকেন ) ॥ ১১ ॥

এষু ( এই আটটি বর্ষে ) অযুতপুরুষায়ুর্বর্ষাণাং ( যাঁহারা বাস করেন তাঁহাদের অযুতবর্ষ পরমায়ু ), দেবকল্পানাং ( তাঁহারা দেবতুল্য ), নাগাযুতপ্রাণানাং ( অযুত হস্তীর তুল্য তাঁহাদের বল ), বজ্রসংহনন-বলবয়োমোদপ্রমুদিতমহাসৌরতমিথুনব্যবায়াপবর্গবর্ষধৃতৈকগর্ভকলত্রাণাং ( তাঁহাদের বজ্রের ন্যায় সুদৃঢ় শরীরে এইরূপ বল, যৌবন ও হর্ষ যে তদ্দ্বারা মহাসম্ভোগব্যাপারে স্ত্রীপুরুষ সাতিশয় প্রমুদিত হয় এবং সম্ভোগাবসানে তাঁহাদের পত্নীগণ একবারমাত্র গর্ভ ধারণ করেন ), পুরুষাণাং ( এইরূপে সেই অষ্টবর্ষবাসী পুরুষগণের ) ত্রেতাযুগসমঃ কালঃ বর্ত্ততে ( ত্রেতাযুগের ন্যায় কাল উৎকৃষ্ট সুখে অতিবাহিত হইয়া থাকে ) ॥ ১২ ॥

**অনুবাদ**

এই বর্ষসমূহের মধ্যেও জ্ঞানিগণ ভারতবর্ষকেই কর্ম্মক্ষেত্র বলিয়া নির্দ্দেশ করেন ; [ স্বর্গ তিন প্রকার দিব্য, ভৌম ও বিল ] ; জ্ঞানিগণ অপর আটটি বর্ষকে স্বর্গবাসিগণের দিব্য স্বর্গভোগের অবসানে উপভোগ্য ভৌমস্বর্গস্থান বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন ॥১১॥

এই আটটি বর্ষে যে সকল পুরুষ বাস করেন, তাঁহাদের অযুতবর্ষ পরমায়ু, তাঁহারা দেবতুল্য, অযুত হস্তীর তুল্য তাঁহাদের বল এবং তাঁহাদের বজ্রের ন্যায় সুদৃঢ় শরীরে এইরূপ

**টীকা**

বেগেন লুঠন্তী ভিন্দন্তী ॥ ৯ ॥ ১০ ॥ কর্ম্মক্ষেত্রং ভোগমোক্ষসাধনানুষ্ঠানস্থানং দিব্যভৌমবিলভেদাৎ ত্রিবিধঃ স্বর্গস্তত্র ভৌমস্বর্গস্য পদানি স্থানানি ব্যপদিশন্তি "পদং ব্যবসিতত্রাণস্থানলক্ষাঙ্‌ঘ্রিবস্তুষু" ইতি কোষাৎ ॥ ১১ ॥ এষু অষ্টবর্ষেষু পুরুষাণামযুতং পুরুষমানেন আয়ুর্যেষাং তেষাং দেবকল্পানাং গজাযুত-বলানাং বজ্রবৎ সংহননে দৃঢ়ে শরীরে যে বলবয়োমোদাস্তৈঃ প্রমুদিতানি যানি মহাসৌরতমিথুনানি মহাসম্ভোগযুক্তস্ত্রীপুরুষযুগলানি তেষাং ব্যবয়াপবর্গে সম্ভোগান্তে ধৃত একো গর্ভো যৈস্তানি কলত্রাণি যেষাং তেষাং ত্রেতাযুগসমঃ কালো বর্ত্ততে, বিষয়সুখাধিক্যাৎ কৃতযুগে পুরুষাণাং ধ্যানসুখং দ্বাপরাদৌ দুঃখাধিক্যমতঃ ত্রেতাসম ইত্যুক্তম্ ॥ ১২ ॥ — অষ্টবর্ষেষু স্বৈঃ স্বৈঃ গণনায়কৈঃ বিহিতানি



যত্র হ দেবপতয়ঃ স্বৈঃ স্বৈর্গণনায়কৈর্বিহিতমহার্হণাঃ সর্ব্বর্ত্তুকুসুমস্তবকফলকিসলয়শ্রিয়ানম্যমান-বিটপ-লতা-বিটপিভিরুপশুম্ভমানরুচিরকাননাশ্রমায়তনবর্ষগিরিদ্রোণীষু তথা চামলজলাশয়েষু বিকচবিবিধনববনরুহামোদপ্রমুদিত-রাজহংস - কলহংস - জলকুক্কুট-কারণ্ডব-সারস-চক্রবাকাদিভির্মধুকরনিকরাকৃতিভিরুপকূজিতেষু জলক্রীড়াদিভির্ব্বিচিত্রবিনোদৈঃ সুললিতসুরসুন্দরীণাং কামকলিলবিলাস-হাস-লীলাবলোকাকৃষ্টমনোদৃষ্টয়ঃ স্বৈরং বিহরন্তি ॥ ১৩ ॥

**অন্বয়**

যত্র হ (ঐ অষ্টবর্ষে) স্বৈঃ স্বৈঃ গণনায়কৈঃ (নিজ নিজ প্রধান সেবকগণকর্ত্তৃক) বিহিতমহার্হণাঃ (মহা-উপচারের দ্বারা যাঁহারা অর্চ্চিত হইয়া থাকেন), দেবপতয়ঃ (সেই দেবপতিগণ তথায়) সুললিতসুরসুন্দরীণাং (মনোহারিণী দেবরমণীগণের) কামকলিলবিলাসহাসলীলাবলোকাকৃষ্টমনোদৃষ্টয়ঃ (কামস্ফুরিত বিলাস, হাস্য ও কটাক্ষনিক্ষেপের দ্বারা আকৃষ্টচিত্ত ও আকৃষ্টদৃষ্টি হইয়া) সর্ব্বর্ত্তুকুসুমস্তবকফলকিসলয়শ্রিয়া (সকল ঋতুর পুষ্পগুচ্ছ, ফল ও নবপল্লবের সমৃদ্ধিতে) আনম্যমানবিটপলতাবিটপিভিঃ (আনত হইয়া পড়িয়াছে এইরূপ শাখা ও লতাসমন্বিত বৃক্ষসমূহের দ্বারা) উপশুম্ভমানরুচিরকাননাশ্রমায়তনবর্ষগিরিদ্রোণীষু (পরিশোভিত মনোহর কাননযুক্ত আশ্রমস্থান ও বর্ষপর্ব্বতসমূহের কন্দরে) বিচিত্রবিনোদৈঃ (বিচিত্র আমোদে) স্বৈরং বিহরন্তি (স্বেচ্ছায় বিহার করিয়া থাকেন) তথা চ (এবং) বিকচবিবিধনববনরুহামোদপ্রমুদিতরাজহংসকলহংসজলকুক্কুটকারণ্ডবসারসচক্রবাকাদিভিঃ মধুকরনিকরাকৃতিভিঃ উপকূজিতেষু (প্রফুল্ল নবকমলের আমোদে আনন্দিত রাজহংস, কলহংস, জলকুক্কুট, কারণ্ডব, সারস ও চক্রবাকাদি পক্ষিগণের কূজনে এবং বিভিন্নজাতীয় ভ্রমরসমূহের গুঞ্জনে মুখরিত) অমলজলাশয়েষু (নির্ম্মল জলাশয়সমূহে) জলক্রীড়াদিভিঃ (জলক্রীড়াদির দ্বারা) [স্বৈরং বিহরন্তি] (স্বেচ্ছায় বিহার করিয়া থাকেন) ॥ ১৩ ॥

**অনুবাদ**

বল, যৌবন ও হর্ষ যে, তদ্দ্বারা মহাসম্ভোগব্যাপারে স্ত্রীপুরুষ সাতিশয় প্রমুদিত হন এবং সম্ভোগাবসানে তাঁহাদের পত্নীগণ একবার মাত্র গর্ভ ধারণ করেন ; এইরূপে সেই অষ্টবর্ষবাসী পুরুষগণের কাল ত্রেতাযুগের ন্যায় অতিসুখে অতিবাহিত হইয়া থাকে ॥ ১২ ॥

ঐ অষ্টবর্ষে নিজ নিজ প্রধান সেবকগণ মহা-উপচারের দ্বারা দেবপতিগণের সেবা করিয়া থাকেন ; তথায় দেবেন্দ্রগণের মন ও দৃষ্টি মনোহারিণী দেবরমণীগণের কামস্ফুরিত বিলাস, হাস্য ও লীলাবলোকনের দ্বারা আকৃষ্ট হইয়া থাকে ; তাঁহারা তথাকার আশ্রমায়তন ও

**টীকা**

রচিতানি মহার্হণানি মহাপূজনানি যেষাং তে দেবপতয়ঃ সর্ব্বর্ত্তুষু কুসুমস্তবকাদীনাং শ্রিয়া সমৃদ্ধ্যা আনম্যমানাঃ বিটপাঃ শাখাঃ তদাশ্রিতা লতাশ্চ যেষু তৈঃ বিটপিভিঃ উপশুম্ভমানানি শোভনানি রুচিরকাননানি যেষু তেষু আশ্রমায়তনেষু বর্ষগিরিদ্রোণীষু চ বিচিত্রবিনোদৈঃ স্বৈরং বিহরন্তি, তথৈব বিবিধানি নবানি চ বনরুহাণি জলজানি তেষামামোদেন প্রমুদিতৈঃ রাজহংসাদিভিঃ মধুকরনিকরাণাং

নবস্বপি বর্ষেষু ভগবান্ নারায়ণো মহাপুরুষঃ পুরুষাণাং তদনুগ্রহায়াত্মতত্ত্বব্যূহেনাত্মনাদ্যাপি সন্নিধীয়তে ॥ ১৪ ॥

ইলাবৃতে তু ভগবান্ ভব এক এব পুমান্ ন হ্যন্যস্তত্রাপরো নির্ব্বিশতি ভবান্যাঃ শাপনিমিত্তজ্ঞঃ। যৎপ্রবেষ্টুঃ স্ত্রীভাবস্তৎ পশ্চাদ্ বক্ষ্যামঃ ॥ ১৫॥

**অন্বয়**

নবসু অপি বর্ষেষু (পূর্ব্বোক্ত নয়টি বর্ষেই) মহাপুরুষঃ ভগবান্ নারায়ণঃ (মহাপুরুষ ভগবান্ নারায়ণ) পুরুষাণাং (পুরুষদিগের প্রতি) তদনুগ্রহায় (অনুগ্রহ প্রকাশ করিবার নিমিত্ত) আত্মনা (নিজ হইতেই) আত্মতত্ত্বব্যূহেন (নিজ মূর্ত্তিসমূহের দ্বারা) অদ্যাপি (আজ পর্য্যন্তও) সন্নিধীয়তে (সন্নিহিত হইয়া থাকেন) ॥ ১৪ ॥

ইলাবৃতে তু (ইলাবৃতবর্ষে) অপরঃ ভগবান্ ভবঃ (উপাস্য ব্যতীত উপাসক ভগবান্ মহাদেবই) একঃ এব পুমান্ [অস্তি] (একমাত্র পুরুষ আছেন); ভবান্যাঃ শাপনিমিত্তজ্ঞঃ (ভবানীর অভিশাপের বিষয় যাঁহারা অবগত আছেন, তাদৃশ) অন্যঃ (অপর কেহ) তত্র (তথায়) ন হি নির্ব্বিশতি (প্রবেশ করেন না)। যৎ প্রবেষ্টুঃ স্ত্রীভাবঃ (তথায় প্রবেশ করিলে পুরুষের যে স্ত্রীত্ব প্রাপ্তি হয়), তৎ (তাহা) পশ্চাৎ বক্ষ্যামঃ (পরে অর্থাৎ নবমস্কন্ধে বলিব) ॥ ১৫ ॥

**অনুবাদ**

বর্ষপর্ব্বতসমূহের কন্দরে বিচিত্র আমোদে স্বেচ্ছায় বিহার করিয়া থাকেন। ঐ সকল আশ্রম কাননসমন্বিত; কাননসমূহ বৃক্ষশ্রেণীর সমাবেশে পরিশোভিত; বৃক্ষসমূহের শাখা ও তদাশ্রিত লতাসমূহ সকল ঋতুর পুষ্পগুচ্ছ, ফল ও নবপল্লবের সমৃদ্ধিতে অবনত হইয়া রহিয়াছে; এইরূপে ঐ দেবেন্দ্রগণ তথাকার নির্ম্মল জলাশয়সমূহেও জলক্রীড়াদির দ্বারা স্বেচ্ছায় বিহার করিয়া থাকেন। ঐ সকল জলাশয় প্রফুল্ল নবকমলের আমোদে আনন্দিত রাজহংস, কলহংস, জলকুক্কুট, কারণ্ডব, সারস ও চক্রবাকাদি পক্ষিগণের কূজনে ও বিভিন্নজাতীয় ভ্রমরসমূহের গুঞ্জনে সর্ব্বদা মুখরিত ॥ ১৩ ॥

[হে রাজন্!] পূর্ব্বোক্ত নয়টি বর্ষেই মহাপুরুষ ভগবান্ নারায়ণ পুরুষদিগের প্রতি অনুগ্রহ প্রকাশ করিবার নিমিত্ত স্বয়ং নিজ মূর্ত্তিসমূহের দ্বারা আজপর্য্যন্তও সন্নিহিত হইয়া থাকেন ॥ ১৪ ॥

ইলাবৃতবর্ষে উপাস্য সঙ্কর্ষণ ব্যতীত উপাসক ভগবান্ মহাদেবই একমাত্র পুরুষ আছেন; ভবানীর অভিশাপের বিষয় যাঁহারা অবগত আছেন, তাদৃশ অপর কেহ তথায় প্রবেশ

**টীকা**

চ আকৃতিভিঃ জাতিবিশেষৈঃ উপকূজিতেষু অমলজলাশয়েষু জলক্রীড়াদিভিশ্চ স্বৈরং বিহরন্তি; কথম্ভূতাঃ? সুষ্ঠু ললিতানাং সুরসুন্দরীণাং কামেন কলিলৈঃ ক্ষুভিতৈঃ বিলাসাদিভিরাকৃষ্টং মনো দৃষ্টিশ্চ যেষাং তে ॥ ১৩ ॥ পুরুষাণামুপাসকানাং স চাসৌ বক্ষ্যমাণোঽনুগ্রহস্তদর্থম নবসু অপি বর্ষেষু আত্মনা স্বত এব কর্ম্মকালযাতায়াততয়েত্যর্থঃ। আত্মতত্ত্বস্য ব্যূহঃ সঙ্কর্ষণাদিমূর্ত্তিসমূহস্তেন সন্নিধীয়তে সন্নিহিতো ভবতি ॥ ১৪ ॥ পরো ভগবান্ উপাস্যঃ শ্রীসঙ্কর্ষণঃ সঙ্কর্ষণাপেক্ষয়া অপরঃ উপাসকরূপঃ

ভবানীনাথৈঃ স্ত্রীগণার্ব্বুদসহস্রৈরবরুধ্যমানো ভগবতশ্চতুর্ম্মূর্ত্তের্মহা-পুরুষস্য তুরীয়াং তামসীং মূর্ত্তিং প্রকৃতিমাত্মনঃ সঙ্কর্ষণসংজ্ঞামাত্মসমাধিরূপেণ সন্নিধাপ্যৈতদভিগৃণন্ ভব উপধাবতি ॥ ১৬ ॥

শ্রীভগবানুবাচ

ওঁ নমো ভগবতে মহাপুরুষায় সর্ব্বগুণসংখ্যানায়ানন্তায়াব্যক্তায় নম ইতি ॥ ১৭ ॥

**অন্বয়**

ভবানীনাথৈঃ স্ত্রীগণার্ব্বুদসহস্রৈঃ (ভবানী যাঁহাদের অধীশ্বরী, সেই সহস্র অর্ব্বুদসংখ্যক রমণীগণকর্ত্তৃক) অবরুধ্যমানঃ (পরিসেবিত হইয়া) ভবঃ (ভগবান্ ভব) আত্মনঃ প্রকৃতিং (যিনি তাঁহার নিজের কারণ) সঙ্কর্ষণসংজ্ঞাং (ও সঙ্কর্ষণ নামে অভিহিত হইয়া থাকেন), চতুর্মূর্ত্তেঃ (বাসুদেব, প্রদ্যুম্ন, অনিরুদ্ধ ও সঙ্কর্ষণ নামে চারিমূর্ত্তিধারী) মহাপুরুষস্য ভগবতঃ (পরমপুরুষ ভগবানের) তুরীয়াং তামসীং মূর্ত্তিং (সেই চতুর্থী তামসী মূর্ত্তিকে) আত্মসমাধিরূপেণ (হৃদয়ে ধ্যেয়রূপে) সন্নিধাপ্য (সাক্ষাৎ করিয়া) এতৎ অভিগৃণন্ (এই বক্ষ্যমাণ মন্ত্র জপ করিতে করিতে) উপধাবতি (স্তব করিয়া থাকেন) ॥ ১৬ ॥

শ্রীভগবান্ উবাচ (ভগবান্ ভব এইরূপ মন্ত্র বলিয়া জপ করেন) ওঁ (যিনি সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের কর্ত্তা), সর্ব্বগুণসংখ্যানায় (সর্ব্বজ্ঞ, সর্ব্বশক্তি ইত্যাদিরূপে বেদ যাঁহার গুণসমূহ প্রকাশ করিয়া থাকেন), অব্যক্তায় অনন্তায় (যিনি স্বয়ং অব্যক্ত ও অনন্ত), মহাপুরুষায় ভগবতে নমঃ নমঃ ইতি (সেই পরমপুরুষ ভগবান্‌কে পুনঃ পুনঃ নমস্কার করি) ॥ ১৭ ॥

**অনুবাদ**

করেন না। তথায় প্রবেশ করিলে পুরুষের যে স্ত্রীত্ব প্রাপ্তি হয়, সেই বিবরণ পরে নবমস্কন্ধে বলিব ॥ ১৫ ॥

ইলাবৃতবর্ষে ভবানী ও তাঁহার অধীন সহস্র অর্ব্বুদসংখ্যক রমণীগণ ভগবান্ ভবের সেবা করিয়া থাকেন; ঈদৃশ ভগবান্ ভব পরমপুরুষ ভগবানের যে বাসুদেব, প্রদ্যুম্ন, অনিরুদ্ধ ও সঙ্কর্ষণ নামে চারিটি মূর্ত্তি আছে, তন্মধ্যে সঙ্কর্ষণ নামে চতুর্থী তামসী মূর্ত্তিকে হৃদয়ে ধ্যেয়-রূপে সাক্ষাৎ করিয়া নিম্নোক্ত মন্ত্র জপ করিতে করিতে স্তব করিয়া থাকেন; ঐ মূর্ত্তিই ভগবান্ ভবের প্রকৃতি অর্থাৎ এই মূর্ত্তি হইতেই তিনি প্রকটিত হইয়াছেন ॥ ১৬ ॥

ভগবান্ ভব এইরূপ মন্ত্র বলিয়া জপ করেন—যিনি সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের কর্ত্তা, সর্ব্বজ্ঞ, সর্ব্বশক্তি ইত্যাদিরূপে বেদ যাঁহার গুণসমূহ প্রকাশ করিয়া থাকেন, যিনি স্বয়ং অব্যক্ত ও অনন্ত, সেই পরমপুরুষ ভগবান্‌কে পুনঃ পুনঃ নমস্কার করি ॥ ১৭ ॥

**টীকা**

ভগবান্ ভবঃ এক এব পুমানস্তি, অন্যো ভবান্যাঃ শাপনিমিত্তজ্ঞো ন নির্ব্বিশতি; পশ্চাৎ নবমস্কন্ধে ॥ ১৫ ॥ অবরুধ্যমানঃ পরিসেব্যমানঃ আত্মনঃ প্রকৃতিং কারণভূতাম্ তামসীং তমোঽধিষ্ঠাত্রীম্ আত্মনি সমাধির্ধ্যানং যস্ত তেন রূপেণ সন্নিধাপ্য সাক্ষাৎকৃত্য এতদ্ বক্ষ্যমাণং মন্ত্রাদিকমভিগৃণন্ জপন্ উপধাবতি স্তৌতি ॥ ১৬ ॥ জপ্যং মন্ত্রমাহ—ওমিতি। সর্ব্বেষাং গুণানাং সংখ্যানং "যঃ সর্ব্বজ্ঞঃ" ইত্যাদিবেদকর্ত্তৃকং কথনং যস্মিন্ তস্মৈ ॥ ১৭ ॥ স্তোত্রং দর্শয়তি—ভজে ইতি। হে ভজনীয়! অরণং

ভজে ভজেন্যারণপাদপঙ্কজং ভগস্য কৃৎস্নস্য পরং পরায়ণম্।
ভক্তেষ্বলং ভাবিতভূতভাবনং ভবাপহং ত্বা ভবভাবমীশ্বরম্ ॥ ১৮ ॥
ন যস্য মায়াগুণচিত্তবৃত্তিভি-র্নিরীক্ষতো হ্যণ্বপি দৃষ্টিরজ্যতে।
ঈশে যথা নোঽজিতমন্যুরংহসাং কস্তং ন মন্যেত জিগীষুরাত্মনঃ ॥ ১৯ ॥

**অন্বয়**

[ এইরূপ বলিয়া তিনি স্তব করেন ] ভজেন্য! (হে পরমারাধ্য!) অরণপাদপঙ্কজং (আপনার পাদপদ্ম সকলের আশ্রয়), কৃৎস্নস্য ভগস্য পরং পরায়ণং (আপনি ঐশ্বর্য্যাদি সমস্ত ষড়্‌গুণের পরম আশ্রয়), ভক্তেষু অলং ভাবিতভূতভাবনং (আপনি ভক্তগণের নিকটে আপনার ভূতভাবনরূপ সম্পূর্ণরূপে প্রকটিত করিয়া থাকেন) ভবাপহং (এবং তাহাদের সংসারক্লেশ হরণ করিয়া থাকেন), ভবভাবম্ (আপনিই জগৎ সৃষ্টি করিয়াছেন), ঈশ্বরং ত্বা (এতাদৃশ সর্ব্বনিয়ন্তা আপনাকে) ভজে (আমি ভজনা করি) ॥ ১৮ ॥

[ আমরা নয়ন মুদ্রিত করিয়া থাকিলেও ] অজিতমন্যুরংহসাং (ক্রোধের বেগ জয় করিতে অসমর্থ বলিয়া) নঃ যথা (আমাদের দৃষ্টি যেমন বিষয়াসক্ত চিত্তবৃত্তিতে লিপ্ত হয়, সেইরূপ) ঈশে (প্রাণিগণকে নিয়মিত করিবার নিমিত্ত) নিরীক্ষতঃ (সতত নিরীক্ষণ করিতে থাকিলেও) আত্মনঃ (আপনি সর্ব্বাত্মা বলিয়া) যস্য দৃষ্টিঃ (আপনার দৃষ্টি) মায়াগুণচিত্তবৃত্তিভিঃ (বিষয়াসক্ত চিত্তবৃত্তিতে) অণু অপি হি (বিন্দুমাত্রও) ন অজ্যতে (লিপ্ত হয় না); [ অতএব ] জিগীষুঃ কঃ (জন্মমরণপ্রবাহরূপ সংসার অতিক্রম করিতে অভিলাষী কোন্ পুরুষ) তং (তাদৃশ আপনাকে) ন মন্যেত (উপাস্য বলিয়া সমাদর না করিবেন? অর্থাৎ আরাধনা না করিবেন?) ॥ ১৯ ॥

**অনুবাদ**

[ এইরূপে তিনি স্তব করেন ]—হে পরমারাধ্য! আপনার পাদপদ্ম সকলের আশ্রয়, আপনি ঐশ্বর্য্যাদি সমস্ত ষড়্‌গুণের পরম আশ্রয়, আপনি ভক্তগণের নিকটে আপনার ভূতভাবন রূপ সম্পূর্ণরূপে প্রকটিত করিয়া থাকেন এবং তাহাদের সংসারক্লেশ হরণ করিয়া থাকেন, আপনিই জগৎ সৃষ্টি করিয়াছেন, এতাদৃশ সর্ব্বনিয়ন্তা আপনাকে আমি ভজনা করি ॥১৮॥

[ হে ভগবন্! ] আমরা নয়ন মুদ্রিত করিয়া থাকিলেও ক্রোধের বেগ জয় করিতে অসমর্থ বলিয়া আমাদের দৃষ্টি বিষয়াসক্ত চিত্তবৃত্তিতে লিপ্ত হইয়া থাকে, পরন্তু আপনি প্রাণিগণকে নিয়মিত করিবার জন্য সতত নিরীক্ষণ করিতেছেন, তথাপি আপনি সর্ব্বাত্মা বলিয়া আপনার দৃষ্টি বিষয়াসক্ত চিত্তবৃত্তিতে বিন্দুমাত্রও লিপ্ত হয় না; অতএব জন্মমরণপ্রবাহ-রূপ সংসার অতিক্রম করিতে অভিলাষী কোন্ পুরুষ তাদৃশ আপনাকে উপাস্য বলিয়া সমাদর না করিবেন? অর্থাৎ আরাধনা না করিবেন? ॥ ১৯ ॥

**টীকা**

শরণং পাদপঙ্কজং যস্য তম্, ভগস্য ঐশ্বর্য্যাদিষাড়্‌গুণ্যস্য পরমুৎকৃষ্টময়নমাশ্রয়ম্, ভাবিতম্ আবিষ্কৃতম্, ভূতভাবনং ভূতকারণং রূপং যেন তম্, ভবাপহম্ সংসারঘ্নম্, ভবং গাং ভাবয়তি উৎপাদয়তীতি তং ত্বা ত্বাং ভজে ॥ ১৮ ॥ যথা নো মীলিতনেত্রাণামপি অস্মাকং মায়াগুণেষু বিষয়েষু যাঃ চিত্ত-বৃত্তয়ঃ তাভিঃ দৃষ্টিঃ অজ্যতে, তত্র হেতুঃ অজিতমন্যুরংহসামিতি। তথা যস্য তব ভগবতস্তু ঈশে

অসদ্দৃশো যঃ প্রতিভাতি মায়য়া ক্ষীবেব মধ্বাসবতাম্রলোচনঃ।
ন নাগবধ্বোঽর্হণ ঈশিরে হ্রিয়া যৎপাদয়োঃ স্পর্শনধর্ষিতেন্দ্রিয়াঃ ॥ ২০ ॥
যমাহুরস্য স্থিতিজন্মসংযমং ত্রিভির্বিহীনং যমনন্তমৃষয়ঃ।
ন বেদ সিদ্ধার্থমিব ক্বচিৎ স্থিতং ভূমণ্ডলং মূর্দ্ধসহস্রধামসু ॥ ২১ ॥

**অন্বয়**

অসদ্দৃশঃ ( যাহাদের দৃষ্টি অজ্ঞানাচ্ছন্ন, তাহাদের নিকটে ) যঃ ( যিনি ) মায়য়া ( স্বীয় মায়ায় ) মধ্বাসবতাম্রলোচনঃ ( মধু ও আসবপানে তাম্রলোচন ) ক্ষীবা ইব ( উন্মত্তের ন্যায় ) প্রতিভাতি ( অদ্ভুত বলিয়া প্রতিভাত হইয়া থাকেন ), [ এই জন্যই চরণার্চ্চনার সময়ে ] নাগবধ্বঃ ( নাগবধূগণ ) যৎপাদয়োঃ স্পর্শনধর্ষিতেন্দ্রিয়াঃ ( যাঁহার চরণস্পর্শে বিমোহিতচিত্ত হইয়া ) হ্রিয়া ( লজ্জায় ) অর্হণে ন ঈশিরে ( তাঁহার ভুজাদি অবয়বের সেবা করিতে সমর্থ হয় না ), [ তং কঃ ন মন্যেত ] (তাদৃশ আপনাকে কোন্ পুরুষ আরাধনা না করিবেন ? ) ॥ ২০ ॥

ঋষয়ঃ ( বেদমন্ত্রসমূহ অথবা ঋষিগণ ) যম্ ( যাঁহাকে ) অস্য ( এই জগতের ) স্থিতিজন্মসংযমং ( সৃষ্টি, স্থিতি ও লয়ের কারণ ) যং ( এবং যাঁহাকে ) ত্রিভিঃ বিহীনং ( সৃষ্টি, স্থিতি ও বিনাশরহিত ) অনন্তম্ [ চ ] আহুঃ ( ও অনন্ত বলিয়া থাকেন ), [ যিনি ] মূর্দ্ধসহস্রধামসু ( নিজের সহস্র মস্তকরূপ আশ্রয়ে ) ক্বচিৎ স্থিতং ( কোথাও অবস্থিত ) সিদ্ধার্থম্ ইব ( সর্ষপের ন্যায় ) ভূমণ্ডলং ( এই ভূমণ্ডলকে ) ন বেদ ( জানিতে পারেন না ), [ তাদৃশ আপনাকে কোন্ জ্ঞানী পুরুষ আরাধনা না করিবেন ? ] ॥ ২১ ॥

**অনুবাদ**

যাহাদের দৃষ্টি অজ্ঞানাচ্ছন্ন, তাহাদের নিকটে যিনি স্বীয় মায়ায় মধু ও আসবপানে উন্মত্তের ন্যায় অদ্ভুত বলিয়া প্রতিভাত হইয়া থাকেন এবং এইজন্যই নাগবধূগণ চরণার্চ্চনার সময়ে যাঁহার চরণস্পর্শে বিমোহিতচিত্ত হইয়া লজ্জায় তাঁহার ভুজাদি অবয়বের সেবা করিতে সমর্থ হয় না, তাদৃশ আপনাকে কোন্ জ্ঞানী পুরুষ আরাধনা না করিবেন ? ॥ ২০ ॥

বেদমন্ত্রসমূহ ( অথবা ঋষিগণ ) যাঁহাকে সৃষ্টি, স্থিতি ও লয়ের কারণ এবং যাঁহাকে সৃষ্টি, স্থিতি ও বিনাশরহিত ও অনন্ত বলিয়া থাকেন, যিনি নিজের সহস্রমস্তকে কোথাও অবস্থিত সর্ষপের ন্যায় এই ভূমণ্ডলকে জানিতে পারেন না অর্থাৎ এই ভূমণ্ডল যাঁহার নিকটে একটি সর্ষপের তুল্যও নহে, তাদৃশ আপনাকে কোন্ জ্ঞানী পুরুষ আরাধনা না করিবেন ? ॥ ২১ ॥

**টীকা**

ঈশনায় জননিয়মনায় নিরীক্ষতোঽপি অণ্বপি ঈষদপি দৃষ্টিঃ নাজ্যতে ন লিপ্যতে, তত্র হেতুঃ আত্মনঃ সর্ব্বাত্মনঃ ইতি, তং ত্বাং জিগীষুঃ সংসারং জেতুমিচ্ছুঃ কো ন মন্যেত উপাস্যতয়া কো নাদ্রিয়েত ॥ ১৯ ॥ অজ্ঞস্য তু রাগাদিযুক্ত এব ভবান্ ভাতীত্যাহ—অসদ্দৃশ ইতি। অসতী ত্বৎস্বরূপগুণাদি-জ্ঞানরহিতা দৃষ্টির্যস্য তস্য জনস্য মায়য়া অবিদ্যয়া মধ্বাসবাভ্যাং তাম্রে লোচনে যস্য তথাভূতঃ ক্ষীবা মত্ত ইব যো ভাতি স্বভাবতঃ এবায়ম্ এবম্বিধাদ্ভুতরূপ ইত্যসদ্দৃক্ ন জানাতীত্যর্থঃ। অতএব তথাবিধং ভগবতো রূপং সূচয়তি ; নাগবধ্বঃ যস্য পাদয়োঃ স্পর্শনেন ধর্ষিতম্ ইন্দ্রিয়ং মনো যাসাং

যস্যাদ্য আসীদ্‌গুণবিগ্রহো মহান্ বিজ্ঞানধিষ্ণ্যো ভগবানজঃ কিল।
যৎসম্ভবোঽহং ত্রিবৃতা স্বতেজসা বৈকারিকং তামসমৈন্দ্রিয়ং সৃজে ॥ ২২ ॥
এতে বয়ং যস্য বশে মহাত্মনঃ স্থিতাঃ শকুন্তা ইব সূত্রযন্ত্রিতাঃ।
মহানহং বৈকৃততামসৈন্দ্রিয়াঃ সৃজাম সর্ব্বে যদনুগ্রহাদিদম্ ॥ ২৩ ॥

## অন্বয়

যৎসম্ভবঃ অহং ( যাঁহা হইতে উৎপন্ন হইয়া আমি ) ত্রিবৃতা স্বতেজসা ( ত্রিগুণাত্মক স্বীয় বিভূতির দ্বারা ) বৈকারিকং ( সাত্ত্বিক দেবতাসমূহ ), তামসম্ ( তামস ভূতসমূহ ) ঐন্দ্রিয়ং ( ও ইন্দ্রিয়সমূহ ) সৃজে ( সৃষ্টি করিয়া থাকি ), আদ্যঃ ( আমাদেরও পূর্ব্বজাত ), মহান্ ( মহত্তত্ত্বরূপ ), বিজ্ঞানধিষ্ণ্যঃ ( বেদ-প্রতিপাদ্য ) গুণবিগ্রহঃ ( ও রজোগুণপ্রধান বিগ্রহধারী ) ভগবান্ অজঃ ( সেই ভগবান্ ব্রহ্মা ) যস্য আসীৎ কিল ( যাঁহা হইতে উৎপন্ন হইয়াছেন ), [ তাদৃশ ভগবান্ আপনাকে আমি নমস্কার করি। ২৪ সংখ্যক শ্লোকের সহিত অন্বয় হইবে ] ॥ ২২ ॥

যস্য মহাত্মনঃ ( যে মহাত্মার ) বশে স্থিতাঃ ( বশে অবস্থান করিয়া ) মহান্ ( ব্রহ্মা ), অহং ( আমি ), বৈকৃততামসৈন্দ্রিয়াঃ ( দেবগণ, ভূতগণ, ও ইন্দ্রিয়সমূহ ) এতে সর্ব্বে বয়ং ( এই আমরা সকলে ) শকুন্তাঃ ইব ( সূত্রবদ্ধ পক্ষীর ন্যায় ) সূত্রযন্ত্রিতাঃ ( যাঁহার ক্রিয়াশক্তির দ্বারা নিয়ন্ত্রিত হইয়া ) যদনুগ্রহাৎ ( যাঁহার অনুগ্রহে ) ইদং সৃজাম ( এই ব্রহ্মাণ্ড সৃষ্টি করিয়া থাকি ), [ তাদৃশ ভগবান্ আপনাকে আমি নমস্কার করি ] ॥ ২৩ ॥

## অনুবাদ

যাঁহা হইতে উৎপন্ন হইয়া আমি ত্রিগুণাত্মক স্বীয় বিভূতির দ্বারা দেবতাসমূহ, ভূতসমূহ ও ইন্দ্রিয়সমূহ সৃষ্টি করিয়া থাকি, যিনি আমাদেরও পূর্ব্বজাত ও মহত্তত্ত্বরূপ এবং যিনি বেদপ্রতিপাদ্য ও রজোগুণপ্রধান বিগ্রহধারী, তাদৃশ ভগবান্ ব্রহ্মা যাঁহা হইতে উৎপন্ন হইয়াছেন, আমি সেই ভগবান্ আপনাকে নমস্কার করি ॥ ২২ ॥

যে মহাত্মার বশে অবস্থান করিয়া ব্রহ্মা, আমি, দেবগণ, ভূতগণ ও ইন্দ্রিয়সমূহ এই আমরা সকলে সূত্রবদ্ধ পক্ষীর ন্যায় যাঁহার ক্রিয়াশক্তির দ্বারা নিয়ন্ত্রিত হইয়া যাঁহার অনুগ্রহে এই ব্রহ্মাণ্ড সৃষ্টি করিয়া থাকি, তাদৃশ ভগবান্ আপনাকে আমি নমস্কার করি ॥ ২৩ ॥

## টীকা

তাঃ, হ্রিয়া লজ্জয়া ভুজাদ্যর্হণে ন ঈশিরে ন সমর্থা বভূবুঃ, তং কো ন মন্যেত ইতি পূর্ব্বেণান্বয়ঃ ॥ ২০ ॥ সর্ব্বহেতুত্বেন সর্ব্বাত্মত্বং দর্শয়তি—অস্যেতি। অস্য চিদচিদাত্মকস্য বিশ্বস্য স্থিত্যাদি যস্মাৎ স তথা ; তমাহুঃ ত্রিভিঃ ; স্থিত্যাদিভির্বিহীনমনন্তং কালাদ্যপরিচ্ছিন্নং চাহুঃ, ঋষয় ইতি দীর্ঘশ্ছন্দোঽহ-সুরোধাৎ। মূর্দ্ধসহস্রমেব ধামানি স্থানানি তেষু কচিদেকত্র স্থিতং ভূমণ্ডলং সিদ্ধার্থং সর্ষপমিব যো ন বেদ, তং কো ন মন্যেতেতি পূর্ব্বেণৈবান্বয়ঃ ॥ ২১ ॥ বিশ্বহেতুত্বেন স্তুত্বা ব্রহ্মাদিজনকত্বাদিনা ভগবত্ত্বং স্তুবন্ ব্রহ্মাদীনাং ভগবজ্জন্যত্বং তদধীনত্বং তন্মায়ামোহিতত্বং চ দর্শয়ন্ নমস্করোতি—যস্যেতি ত্রিভিঃ। যস্যেতি পঞ্চম্যর্থে ষষ্ঠী, যস্মাৎ আদ্যঃ অস্মদাদিভ্যঃ পূর্ব্বঃ অজঃ ব্রহ্মা আসীৎ ; কথম্ভূতঃ ? গুণবিগ্রহঃ

যন্নির্ম্মিতাং কর্হ্যপি কর্ম্মপর্ব্বণীং মায়াং জনোঽয়ং গুণসঙ্গমোহিতঃ।
ন বেদ নিস্তারণযোগমঞ্জসা তস্মৈ নমস্তে বিলয়োদয়াত্মনে ॥ ২৪ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে
ভুবনকোষে সঙ্কর্ষণস্তোত্রং নাম সপ্তদশোঽধ্যায়ঃ ॥ ১৭ ॥

**অন্বয়**

গুণসঙ্গমোহিতঃ ( মায়াগুণের কার্য্য দেহগেহাদিতে মোহিত হইয়া ) অয়ং জনঃ ( এই লোকসমূহ ) যন্নির্ম্মিতাং ( যাঁহাকর্ত্তৃক দেহেন্দ্রিয়াদিরূপে রচিত ) কর্ম্মপর্ব্বণীং ( ও কর্ম্মরূপ গ্রন্থির প্রাপক ) মায়াং ( এই মায়াকে ) অঞ্জসা ( অনায়াসে ) ন বেদ ( জানিতে পারে না ) তৎ নিস্তারণযোগং [ চ ] কর্হি অপি [ ন বেদ ] ( এবং ইহা হইতে উত্তীর্ণ হইবার উপায়ও কখনও জানিতে পারে না ), তস্মৈ বিলয়োদয়াত্মনে নমঃ ( বিশ্বের সৃষ্টি ও লয়ের কারণ যে প্রকৃতি প্রভৃতি, তাহাদেরও কারণস্বরূপ তাদৃশ আপনাকে নমস্কার করি ) ॥ ২৪ ॥

**অনুবাদ**

মায়া আপনার রচিত, ইহা জীবের কর্ম্মরূপ গ্রন্থি জন্মায়, মায়াগুণের কার্য্য দেহগেহাদিতে মোহিত হইয়া এই লোকসমূহ আপনার ঐ মায়াকে অনায়াসে জানিতে পারে না এবং ইহা হইতে উত্তীর্ণ হইবার উপায়ও কখনও জানিতে পারে না ; এই মায়া অর্থাৎ প্রকৃতি বিশ্বের সৃষ্টি ও লয়ের কারণ ; আপনি তাহাদেরও কারণ, তাদৃশ আপনাকে নমস্কার করি ॥ ২৪ ॥

সপ্তদশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১৭ ॥

**টীকা**

রজোগুণপ্রধানশরীরঃ মহান্ মহত্তত্ত্বরূপঃ বুদ্ধ্যধিষ্ঠাতুর্ব্রহ্মণঃ বুদ্ধিকারণেন মহত্তত্ত্বেন সহাভেদোক্তিঃ ; বিজ্ঞায়তে অনেন ইতি বিজ্ঞানং শব্দব্রহ্ম, ধিষ্ণ্যমাশ্রয়ো যস্য সঃ, যৎসম্ভবঃ যস্মাদ্ অজাৎ সম্ভূতঃ অহঙ্কাররূপঃ রুদ্রঃ অন্তঃকরণভেদরূপাহঙ্কারাধিষ্ঠাতুঃ রুদ্রস্য অন্তঃকরণভেদরূপাহঙ্কারকারণেন সহাভেদোক্তিঃ। ত্রিবৃতা ত্রিগুণেন তেজসা স্ববিভূতিরূপেণ বৈকারিকং দেবতাবর্গং, তামসং ভূতবর্গম্, ঐন্দ্রিয়কমিন্দ্রিয়বর্গম্ সৃজে সৃজামি তস্মৈ তে নমঃ ইত্যস্তিমেন সম্বন্ধঃ ॥ ২২ ॥ তথা চ মহান্ অস্মৎপিতা ব্রহ্মা অহং চ সর্ব্বে ব্রহ্মপুত্রাঃ মৎসৃষ্টাশ্চ বৈকৃতাদয়ঃ, এতে বয়ং যস্য বশে স্থিতাঃ ইদং যথাযথং সৃজামঃ, তস্মৈ তে নমঃ ॥ ২৩ ॥ গুণসর্গেণ মায়াগুণকার্য্যেণ দেহগেহাদিনা মোহিতঃ জনঃ কর্ম্মাণ্যেব পর্ব্বাণি গ্রন্থয়স্তানি নয়তীতি তথা তাং যেন নির্ম্মিতাং দেহেন্দ্রিয়াদিরূপেণ রচিতাং মায়াং তন্নিস্তারণযোগং চ কর্হিচিৎ অপি ন বেদ যদনুগ্রহং বিনা ন জানাতীত্যর্থঃ তস্মৈ তে বিলীয়তে অস্মিন্নিতি বিলয়ঃ বিশ্বপ্রবেশস্থানম্, উদেতি অস্মাৎ ইতি উদয়ঃ বিশ্বনির্গমনস্থানং, স চ স চ তথা তস্য প্রকৃত্যাদেঃ কারণজাতস্য আত্মা কারণং তস্মৈ তে নমঃ ॥ ২৪ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে সপ্তদশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ১৭ ॥

---

# অষ্টাদশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

তথা চ ভদ্রশ্রবা নাম ধর্ম্মসুতস্তৎকুলপতয়ঃ পুরুষা ভদ্রাশ্ববর্ষে সাক্ষাদ্-ভগবতো বাসুদেবস্য প্রিয়াং তনুং ধর্ম্মময়ীং হয়শীর্ষাভিধানাং পরমেণ সমাধিনা সন্নিধাপ্যেদমভিগৃণন্ত উপধাবন্তি ॥ ১ ॥

শ্রীভদ্রশ্রবস উচুঃ

ওঁ নমো ভগবতে ধর্ম্মায়াত্মবিশোধনায় নম ইতি ॥ ২ ॥

**অন্বয়**

[ এই অষ্টাদশ অধ্যায়ে ভদ্রাশ্ব প্রভৃতি ছয়টি বর্ষের উপাস্য ও উপাসকের নাম এবং উপাসনার প্রণালী বর্ণিত হইতেছে ] শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ পরীক্ষিৎ ! ] তথা চ ( সেইরূপ ) ভদ্রাশ্ববর্ষে ( ভদ্রাশ্ববর্ষে ) ভদ্রশ্রবাঃ নাম ধর্ম্মসুতঃ ( ভদ্রশ্রবা নামে ধর্ম্মপুত্র বর্ষপতি ) তৎকুল-পতয়ঃ পুরুষাঃ [ চ ] ( এবং তাঁহার পুত্রপৌত্রাদি ও প্রধান প্রধান সেবকগণ ) পরমেণ সমাধিনা ( পরম সমাধির দ্বারা অর্থাৎ চিত্তৈকাগ্রতার দ্বারা ) সাক্ষাৎ ভগবতঃ বাসুদেবস্য ( সাক্ষাৎ ভগবান্ বাসুদেবের ) ইদম্ অভিগৃণন্তঃ ( এই বক্ষ্যমাণ মন্ত্র জপ করিতে করিতে ) প্রিয়াং ( তাঁহার প্রিয় ) হয়শীর্ষাভিধানাং ধর্ম্মময়ীং তনুং ( হয়গ্রীবনাম্নী ধর্ম্মময়ী মূর্ত্তিকে ) সন্নিধাপ্য ( হৃদয়ে সাক্ষাৎ করিয়া ) উপধাবন্তি ( স্তব করিয়া থাকেন ) ॥ ১ ॥

শ্রীভদ্রশ্রবসঃ উচুঃ ( ভদ্রশ্রবা, তাঁহার পুত্রপৌত্রাদি ও সেবকগণ এই মন্ত্র জপ করেন ) ওঁ ( যিনি সৃষ্টি, স্থিতি ও প্রলয় করেন ), আত্মবিশোধনায় ( ও জীবগণের অজ্ঞানাদি মলিনতা দূর করিয়া থাকেন ), ভগবতে ধর্ম্মায় ( সেই ভগবান্ ধর্ম্মমূর্ত্তিকে ) [ আমরা ] নমঃ নমঃ ইতি ( পুনঃ পুনঃ নমস্কার করি ) ॥ ২ ॥

**অনুবাদ**

[ এই অধ্যায়ে ভদ্রাশ্ব প্রভৃতি ছয়টি বর্ষের উপাস্য, উপাসক ও উপাসনার প্রণালী বর্ণিত হইতেছে ] শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ ! ভদ্রাশ্ববর্ষে ভদ্রশ্রবা নামে ধর্ম্মপুত্র বর্ষপতি এবং তাঁহার পুত্রপৌত্রাদি ও প্রধান প্রধান সেবকগণ চিত্তৈকাগ্রতার দ্বারা সাক্ষাৎ ভগবান্ বাসুদেবের ( এই বক্ষ্যমাণ ) মন্ত্র জপ করিতে করিতে তাঁহার প্রিয় হয়গ্রীব-নাম্নী ধর্ম্মময়ী মূর্ত্তিকে হৃদয়ে সাক্ষাৎ করিয়া স্তব করিয়া থাকেন ॥ ১ ॥

ভদ্রশ্রবা, তাঁহার পুত্রপৌত্রাদি ও সেবকগণ এই মন্ত্র জপ করেন—যিনি বিশ্বের সৃষ্টি,

**টীকা**

অষ্টাদশে ভদ্রাশ্বাদিষু ষট্সু ভগবন্মূর্ত্তয়ঃ তৎসেবকসহিতাঃ নিরূপ্যন্তে—তথা চেতি। ভদ্রশ্রবাঃ তস্য কুলপতয়ঃ পুত্রাদয়ঃ পুরুষাঃ সেবকমুখ্যাশ্চ ভগবত ইদং মন্ত্ররূপমভিগৃণন্তঃ তনুং সন্নিধাপ্য উপধাবন্তি স্তুবন্তি ॥ ১ ॥ ভদ্রশ্রবসঃ রাজ্ঞঃ পুত্রাদয়ঃ সেবকমুখ্যাশ্চ তদীয়ত্বাৎ তদ্‌গুণযোগাচ্চ তদ্বাচকেন শব্দেন গৃহ্যন্তে ; অতো ভদ্রশ্রবসঃ উচুরিতি বহুবচনম্ ভদ্রশ্রবঃপ্রধানাঃ উচুরিত্যর্থঃ ॥ ২ ॥ মৃত্যুং মৃত্যুং, নির্হৃত্য দগ্ধ্বা, তদ্ভুভয়ধনেন জিজীবিষতি জীবিতুমিচ্ছতি, কিং কুর্ব্বন্ ? অসদনিত্যং বিষয়সুখং সেবিতুং বিকর্ম্ম

অহো বিচিত্রং ভগবদ্বিচেষ্টিতং ঘ্নন্তং জনোঽয়ং হি মিষন্ ন পশ্যতি।
ধ্যায়ন্নসদ্যর্হি বিকর্ম্ম সেবিতুং নির্হৃত্য পুত্রং পিতরং জিজীবিষতি ॥ ৩॥
বদন্তি বিশ্বং কবয়ঃ স্ম নশ্বরং পশ্যন্তি চাধ্যাত্মবিদো বিপশ্চিতঃ।
তথাপি মুহ্যন্তি তবাজ! মায়য়া সুবিস্মিতং কৃত্যমজং নতোঽস্মি তম্ ॥ ৪॥

**অন্বয়**

[ তাঁহারা স্তব করিয়া বলেন ] অহো! বিচিত্রং ভগবদ্বিচেষ্টিতম্! ( আহা! ভগবানের বিচিত্র লীলা! ) যর্হি ( যেহেতু ) অয়ং জনঃ ( এই লোকসমূহ ) অসৎ সেবিতুম্ ( অনিত্য বিষয়সুখ ভোগ করিবার নিমিত্ত ) বিকর্ম্ম ধ্যায়ন্ ( নানাপ্রকার অসৎ কার্য্য চিন্তা করিতে করিতে ) ঘ্নন্তং মিষন্ [ অপি ] ( মৃত্যু সকলকে বিনাশ করিতেছে দেখিয়াও ) ন হি পশ্যতি ( দেখিতেছে না ); [ তাহারা ) পিতরং পুত্রং নির্হৃত্য ( পিতার বা পুত্রের মৃত্যু হইলে তাহাদিগকে দগ্ধ করিয়া ) [ তাহাদের ধনের দ্বারা স্বয়ং ] জিজীবিষতি ( জীবিত থাকিতে অভিলাষ করিতেছে ) ॥ ৩॥

বিপশ্চিতঃ ( যাঁহারা বিবেকী ) অধ্যাত্মবিদঃ ( ও আত্মতত্ত্বজ্ঞ ), কবয়ঃ ( তাদৃশ জ্ঞানিগণ ) বিশ্বং নশ্বরং ( এই বিশ্বকে অনিত্য ) বদন্তি স্ম ( বলিয়া থাকেন ) [ এবং সমাধিযোগে অনিত্য বলিয়া ] পশ্যন্তি চ ( দর্শনও করিয়া থাকেন ); তথাপি ( তাহা হইলেও ) অজ! ( হে অনাদিপুরুষ! ) তব মায়য়া ( আপনার মায়ায় ) [ তাঁহারা ] মুহ্যন্তি ( মোহিত হইয়া থাকেন ) [ অর্থাৎ নিত্য সুখস্বরূপ আপনার প্রতি ভক্তি না করিয়া মায়ার কার্য্য দেহগেহাদিতেই আসক্ত হইয়া থাকেন ), কৃত্যং ( আপনার এই লীলা ) সুবিস্মিতম্ ( অতিবিচিত্র ), [ অতএব শাস্ত্রাভ্যাসাদি শ্রম পরিত্যাগ করিয়া আমরা ] তম্ অজং ( তাদৃশ সনাতনপুরুষ আপনাকে ) নতঃ অস্মি ( নমস্কার করি ) ॥ ৪॥

**অনুবাদ**

স্থিতি ও প্রলয় করেন এবং জীবগণের অজ্ঞানাদি মলিনতা দূর করেন, আমরা সেই ভগবান্ ধর্ম্মমূর্ত্তিকে পুনঃ পুনঃ নমস্কার করি ॥ ২॥

[ তাঁহারা স্তব করিয়া বলেন ]—আহা! ভগবানের কি বিচিত্র লীলা! কারণ এই লোকসমূহ অনিত্য বিষয়সুখ ভোগ করিবার নিমিত্ত নানাবিধ কর্ম্ম চিন্তা করিতে করিতে মৃত্যু যে সকলকে বিনাশ করিতেছে, তাহা দেখিয়াও দেখিতেছে না; তাহারা পিতার বা পুত্রের মৃত্যু হইলে তাহাদিগকে দগ্ধ করিয়া তাহাদের ধনের দ্বারা স্বয়ং বাঁচিয়া থাকিতে অভিলাষ করিতেছে ॥ ৩॥

যাঁহারা বিবেকী ও আত্মতত্ত্বজ্ঞ, তাদৃশ জ্ঞানিগণ এই বিশ্বকে অনিত্য বলিয়া থাকেন

**টীকা**

বিবিধং কর্ম্ম ধ্যায়ন্ এতদ্ভগবদ্বিচেষ্টিতং বিচিত্রমত্যদ্ভুতমিত্যন্বয়ঃ ॥ ৩॥ কিঞ্চ বিপশ্চিতো বিবেকিনঃ অধ্যাত্মবিদঃ আত্মানাত্মপরমাত্মস্বরূপাদিযাথাত্ম্যবিদঃ কবয়ঃ ক্রান্তদর্শিনঃ বিশ্বং নশ্বরমনিত্যং বদন্তি পশ্যন্তি চ; তথাপি হে অজ! তব মায়য়া গুণময্যা মুহ্যন্তি, নিত্যসুখে ত্বয়ি প্রেম ন কুর্ব্বন্তি, কিন্তু দেহগেহাদি-রূপায়াং ভবদীয়মায়ায়ামাসক্তাঃ ভবন্তি; এতচ্চ তব কৃত্যং বিচেষ্টিতং সুষ্ঠু চিত্রমিত্যন্বয়ঃ। ত্বৎকৃপাং বিনা শাস্ত্রশ্রমাদিভিরপি ত্বয়ি ভক্তির্ন জায়তে ইতি ভাবঃ। তথাহ ভগবান্ পূর্ব্বাচার্য্যঃ "কৃপাস্য দৈন্যাদিযুজি প্রজায়তে, যয়া ভবেৎ প্রেমবিশেষলক্ষণা ভক্তির্হ্যনন্যাধিপতের্মহাত্মনঃ" ইতি। অতস্তং ত্বামজং নতোঽস্মি,

বিশ্বোদ্ভবস্থাননিরোধকর্ম্ম তে হ্যকর্ত্তুরঙ্গীকৃতমপ্যপাবৃতঃ।
যুক্তং ন চিত্রং ত্বয়ি কার্য্যকারণে সর্ব্বাত্মনি ব্যতিরিক্তে চ বস্তুনি ॥ ৫ ॥

**অন্বয়**

[ হে ভগবন্ ! ] বিশ্বোদ্ভবস্থাননিরোধকর্ম্ম (এই বিশ্বের সৃষ্টি, স্থিতি ও প্রলয় কার্য্য) অকর্ত্তুঃ অপাবৃতঃ অপি তে ( আপনি অকর্ত্তা ও আবরণশূন্য অর্থাৎ অপরিচ্ছিন্ন হইলেও আপনারই বলিয়া ) অঙ্গীকৃতম্ ( বেদ কীর্ত্তন করিয়া থাকেন ) ; কার্য্যকারণে ( আপনি প্রকৃতির কার্য্যসমূহের কারণ ), সর্ব্বাত্মনি ( চেতনাচেতন সমস্ত পদার্থের আশ্রয় ) ব্যতিরিক্তে বস্তুনি চ ( ও চেতনাদির ধর্ম্মে স্পৃষ্ট অর্থাৎ লিপ্ত নহেন বলিয়া ) ত্বয়ি ( আপনাতে ) [ উক্ত বিশ্বসৃষ্ট্যাদি কর্ম্ম ] যুক্তম্ হি ( সঙ্গতই হইয়া থাকে ), ন চিত্রম্ ( আশ্চর্য্যের বিষয় নহে ) ॥ ৫ ॥

**অনুবাদ**

এবং সমাধিযোগে অনিত্য বলিয়া দর্শনও করিয়া থাকেন ; তথাপি হে অজ ! আপনার মায়ায় তাঁহারাও মোহিত হইয়া থাকেন অর্থাৎ নিত্য সুখস্বরূপ আপনার প্রতি ভক্তি না করিয়া অনিত্য দেহগেহাদিতে আসক্ত হইয়া থাকেন ; আপনার এই লীলা অতি বিচিত্র ; অতএব শাস্ত্রাভ্যাসাদি পরিশ্রম পরিত্যাগ করিয়া আমরা তাদৃশ সনাতনপুরুষ আপনাকে নমস্কার করি ॥ ৪ ॥

হে ভগবন্ ! বেদ বলিয়া থাকেন, আপনি অকর্ত্তা ও আবরণশূন্য অর্থাৎ অপরিচ্ছিন্ন হইলেও এই বিশ্বের সৃষ্টি, স্থিতি ও প্রলয়কার্য্য আপনিই করিয়া থাকেন ; আপনি প্রকৃতি ও প্রকৃতির কার্য্যসমূহের কারণ এবং চেতনাচেতন সমস্ত পদার্থের আশ্রয় ; পরন্তু চেতনাচেতনাদির ধর্ম্মে লিপ্ত নহেন, অতএব আপনাতে উক্ত বিশ্বসৃষ্ট্যাদি কর্ম্ম সঙ্গতই হইয়া থাকে, আশ্চর্য্যের বিষয় কিছুই নহে ॥ ৫ ॥

**টীকা**

একবচনমত্র ভদ্রশ্রবসো মুখ্যত্বাভিপ্রায়েণ প্রত্যেকাভিপ্রায়েণ বা ॥ ৪ ॥ অনাদিতো বিষয়প্রাবণ্যভগবদ্বহির্মুখত্বাদিস্বদোষসূচনায় এবং জীবানাং স্বভাবমুক্ত্বা অথ ভগবদ্গুণগণং বর্ণয়ন্তঃ তৎস্বভাবমাহুঃ—বিশ্বোদ্ভবেতি। বস্তুতঃ অনন্তশক্তিযুক্তনিজস্বরূপত এব, ন তু অন্যাশ্রয়ণেন ; বিশ্বোদ্ভবাদিকং তে কর্ম্ম "তদাত্মানং স্বয়মকুরুত" ইতি শ্রুতেঃ, অনেন অন্যনিরপেক্ষত্ববিশ্বজন্মাদিহেতুত্বাদয়ো গুণা দর্শিতাঃ ; কথম্ভূতস্য ? অকর্ত্তুঃ নাস্তি কর্ত্তা যস্য সঃ তথাস্য, অনেন নিত্যসিদ্ধত্বনিঃসমানাতিশয়ত্বাদয়ো গুণাঃ দর্শিতাঃ, যদ্বা সঙ্কল্পমাত্রেণৈব বিশ্বজন্মাদিহেতুত্বাৎ ভোগার্থকর্ত্তৃত্বশূন্যত্বাৎ অকর্ত্তুরিতি। অনেন সত্যসঙ্কল্পত্বনিত্যানন্দনিধিত্বাদয়ো গুণাঃ দর্শিতাঃ ; পুনঃ কথম্ভূতস্য ? অপাবৃতঃ অপগতঃ আবৃদাবরণং যস্মাৎ তস্য, অনেন স্বরূপতো গুণতশ্চ অপরিচ্ছিন্নত্বং দর্শিতম্ ; তচ্চ বিশ্বোদ্ভবাদি কর্ম্ম বুভুক্ষুভোগার্থং মুমুক্ষুমুক্ত্যর্থঞ্চ বেদেনাঙ্গীকৃতং গীতমিত্যনেন সর্ব্বোপকারিত্বকারুণ্যবাৎসল্যাদয়ো গুণা দ্যোতিতাঃ ; তচ্চ কর্ম্ম ত্বয়ি যুক্তং ন চ ত্বয়ি চিত্রমিত্যনেনোক্তকর্ম্মণঃ অন্যত্র অসম্ভবত্বং ভগবতি কিঞ্চিন্মাত্রত্বং চ দর্শিতং ভবতি। কথম্ভূতে ? কার্য্যকারণে কার্য্যাণি মহাদাদিতৃণান্তানি, তেষাং কারণে পূর্ব্বপূর্ব্বরূপেণ তত্তজ্জনকে প্রকৃতিমধিষ্ঠায় মহত্তত্ত্বমুৎপাদয়তি, তদধিষ্ঠায় অহঙ্কারমিত্যেবমুত্তরোত্তরং বোধ্যম্। অনেন সর্ব্বান্তর্য্যামিত্বাদয়ো গুণা দর্শিতাঃ ; সর্ব্বাত্মনি সর্ব্বেষাং চেতনাচেতনপদার্থানামাত্মনি আশ্রয়ে। ননু সর্ব্বাত্মত্বে সংসারিত্বজড়ত্বাদীনাং

বেদান্ যুগান্তে তমসা তিরস্কৃতান্ রসাতলাদ্যো নৃতুরঙ্গবিগ্রহঃ।
প্রত্যাদদে বৈ কবয়েঽভিযাচতে তস্মৈ নমস্তেঽবিতথেহিতায় ইতি ॥ ৬ ॥

হরিবর্ষে চাপি ভগবান্ নরহরিরূপেণাস্তে তদ্রূপগ্রহণনিমিত্তমুত্তরত্রাভিধাস্যে তদ্দয়িতং রূপং মহাপুরুষগুণভাজনো মহাভাগবতো দৈত্যদানবকুলতীর্থীকরণশীলাচরিতঃ প্রহ্লাদোঽব্যবধানানন্যভক্তিযোগেন সহ তদ্বর্ষপুরুষৈরুপাস্তে ইদঞ্চোদাহরতি ॥ ৭ ॥

**অন্বয়**

যুগান্তে (যুগাবসানে) তমসা তিরস্কৃতান্ (দৈত্যকর্তৃক অপহৃত) বেদান্ (বেদসমূহ) যঃ (যিনি) নৃতুরঙ্গবিগ্রহঃ (হয়গ্রীব মূর্ত্তি ধারণ করিয়া) রসাতলাৎ (রসাতল হইতে) [উদ্ধার করতঃ] অভিযাচতে কবয়ে (প্রার্থনাকারী ব্রহ্মাকে) প্রত্যাদদে বৈ (প্রত্যর্পণ করিয়াছিলেন), তস্মৈ অবিতথেহিতায় তে (সেই সত্যসঙ্কল্প আপনাকে) [আমরা] নমঃ ইতি (নমস্কার করি) ॥ ৬ ॥

হরিবর্ষে চ অপি (হরিবর্ষেও) ভগবান্ নরহরিরূপেণ আস্তে (ভগবান্ নৃসিংহরূপে অবস্থান করিতেছেন); তদ্রূপগ্রহণনিমিত্তম্ (এই রূপ কেন তিনি ধারণ করিয়াছেন, তাহার কারণ) উত্তরত্র (পরে অর্থাৎ সপ্তমস্কন্ধে প্রহ্লাদচরিত্রে) অভিধাস্যে (বর্ণনা করিব)। মহাপুরুষগুণভাজনঃ (যিনি সদ্গুণসমূহের আশ্রয়) দৈত্যদানবকুলতীর্থীকরণশীলাচরিতঃ (এবং যাঁহার চরিত্র ও আচরণ দৈত্য ও দানবকুলকে পবিত্র করিয়াছে), মহাভাগবতঃ প্রহ্লাদঃ (সেই পরমবৈষ্ণব প্রহ্লাদ) তদ্বর্ষপুরুষৈঃ সহ (হরিবর্ষবাসী জনগণের সহিত) অব্যবধানানন্যভক্তিযোগেন (অবিচ্ছিন্ন ও একান্ত ভক্তিযোগের দ্বারা) তৎ দয়িতং রূপং (সেই প্রিয়তম নৃসিংহরূপের) উপাস্তে (আরাধনা করিতেছেন)। ইদং চ উদাহরতি (তাহারা এই মন্ত্র জপ করিয়া থাকেন) ॥ ৭ ॥

**অনুবাদ**

যুগাবসানে দৈত্যকর্তৃক বেদসমূহ অপহৃত হইলে যিনি ব্রহ্মার প্রার্থনায় হয়গ্রীমূর্ত্তি ধারণ করিয়া রসাতল হইতে বেদসমূহ উদ্ধার করিয়াছিলেন এবং ব্রহ্মাকে প্রত্যর্পণ করিয়াছিলেন, সেই সত্যসঙ্কল্প আপনাকে আমরা নমস্কার করি ॥ ৬ ॥

হরিবর্ষেও ভগবান্ নৃসিংহরূপে অবস্থান করিতেছেন। এই রূপ কেন তিনি ধারণ করিয়াছেন, তাহার কারণ পরে অর্থাৎ সপ্তমস্কন্ধে বর্ণনা করিব। যিনি সদ্গুণসমূহের আশ্রয় এবং যাঁহার চরিত্র ও আচরণ দৈত্য ও দানবকুলকে পবিত্র করিয়াছে, সেই পরমবৈষ্ণব প্রহ্লাদ হরিবর্ষবাসী জনগণের সহিত অবিচ্ছিন্ন ও একান্ত ভক্তিযোগের দ্বারা সেই প্রিয়তম নৃসিংহরূপের আরাধনা করিতেছেন। তাঁহারা এই মন্ত্র জপ করিয়া থাকেন ॥ ৭ ॥

**টীকা**

ভগবতি প্রসক্তিঃ স্যাৎ? অত্রাহুঃ—ব্যতিরিক্তে চেতি। সর্ব্বচেতনাচেতনাত্মত্বেঽপি সংসারিত্বাল্পজ্ঞত্বাদিভিশ্চেতনধর্ম্মৈঃ জড়ত্বাদিভিরচেতনধর্ম্মৈশ্চ অস্পৃষ্ট ইত্যর্থঃ। অনেন দোষাস্পৃষ্টত্বমুক্তম্ ॥ ৫ ॥ তমসা দৈত্যরূপেণ তিরস্কৃতান্ লোপিতান্, না চ তুরঙ্গশ্চ নৃতুরঙ্গৌ তয়োরিব বিগ্রহো যস্য সঃ, কবয়ে চতুর্ম্মুখায় যঃ আদদে প্রত্যর্পিতবান্, তস্মৈ তে অবিতথেহিতায় সত্যচেষ্টায় নমঃ ॥ ৬ ॥ উত্তরত্র সপ্তমে স্কন্ধে, দয়িতং

ওঁ নমো ভগবতে শ্রীনরসিংহায় নমস্তেজস্তেজসে আবিরাবির্ভব বজ্রনখ ! বজ্রদংষ্ট্র ! কর্ম্মাশয়ান্ রন্ধয় রন্ধয় তমো গ্রস গ্রস ওঁ স্বাহা অভয়মভয়মাত্মনি ভূয়িষ্ঠা ওঁ ক্ষ্রৌম্ ইতি ॥ ৮ ॥

স্বস্ত্যস্তু বিশ্বস্য খলঃ প্রসীদতাং ধ্যায়ন্তু ভূতানি শিবং মিথো ধিয়া।
মনশ্চ ভদ্রং ভজতাদধোক্ষজে আবেশ্যতাং নো মতিরপ্যহৈতুকী ॥ ৯ ॥

**অন্বয়**

ওঁ তেজস্তেজসে (তেজঃসমূহের তেজঃস্বরূপ) শ্রীনরসিংহায় ভগবতে নমঃ নমঃ ( নৃসিংহরূপী ভগবান্‌কে পুনঃ পুনঃ নমস্কার করি ) ; বজ্রনখ ! বজ্রদংষ্ট্র ! ( হে বজ্রনখ ! হে বজ্রদংষ্ট্র ! ) আবিরাবিঃ ভব ( আপনি প্রকটিত হউন, প্রকটিত হউন ) ; কর্ম্মাশয়ান্ ( আমাদের কর্ম্মবাসনাসমূহ ) রন্ধয় রন্ধয় ( নিঃশেষরূপে দগ্ধ করুন, দগ্ধ করুন ) ; তমঃ গ্রস গ্রস ওঁ স্বাহা ( আমাদের অজ্ঞান দূর করুন, দূর করুন ) আত্মনি ( এবং আমাদের চিত্তে ) অভয়ম্ অভয়ম্ ভূয়িষ্ঠাঃ ওঁ ক্ষ্রৌং ইতি ( অভয় হউক, অভয় হউক )। [ মন্ত্রমধ্যস্থিত বীজসমূহ মঙ্গলাদি অর্থের জ্ঞাপক ] ॥ ৮ ॥

[ তাঁহারা এইরূপে স্তব করেন ] বিশ্বস্য স্বস্তি অস্তু ( জগতের মঙ্গল হউক ), খলঃ প্রসীদতাম্ ( খল ব্যক্তি ক্রুরতা পরিত্যাগ করুক ), ভূতানি মিথঃ ( ভূতগণ পরস্পর ) ধিয়া ( চিত্তে ) শিবং ধ্যায়ন্তু ( মঙ্গলচিন্তায় নিমগ্ন হউক ), মনঃ চ ভদ্রং ভজতাৎ ( মন কল্যাণ প্রাপ্ত হউক ) নঃ ( এবং আমাদের ) মতিঃ অপি ( মতিও ) অহৈতুকী [ সতী ] ( কামনাবিহীন হইয়া ) অধোক্ষজে আবেশ্যতাম্ ( ভগবান্ অধোক্ষজে নিবিষ্ট হউক ) ॥ ৯ ॥

**অনুবাদ**

তেজঃসমূহের তেজঃস্বরূপ নৃসিংহরূপী ভগবান্‌কে নমস্কার করি ; হে বজ্রনখ ! হে বজ্রদংষ্ট্র ! আপনি প্রকটিত হউন, প্রকটিত হউন, আমাদের কর্ম্মবাসনাসমূহ নিঃশেষরূপে দগ্ধ করুন, দগ্ধ করুন ; আমাদের অজ্ঞান দূর করুন, দূর করুন এবং আমাদের চিত্তে অভয় হউক, অভয় হউক ॥ ৮ ॥

[ তাঁহারা এইরূপে স্তব করেন ]—হে ভগবন্ ! জগতের মঙ্গল হউক, খল ব্যক্তি ক্রুরতা পরিত্যাগ করুক, ভূতগণ পরস্পর মঙ্গলচিন্তায় নিমগ্ন হউক, মন শান্তি লাভ করুক এবং আমাদের মতিও কামনাবিহীন হইয়া ভগবান্ শ্রীহরিতে নিবিষ্ট হউক ॥ ৯ ॥

**টীকা**

প্রিয়তমম্ মহাপুরুষগুণভাজনঃ সদ্‌গুণাশ্রয়ঃ দৈত্যদানবকুলস্য তীর্থীকরণং শীলমাচরিতং চ যস্য সঃ অব্যবধানঃ নিরন্তরশ্চাসৌ অনন্যঃ অব্যভিচারী চ যো ভক্তিযোগঃ, তেন উপাস্তে আরাধয়তি ॥ ৭ ॥ তেজস্তেজসে তেজসামপি তেজসে "তমেব ভান্তমনুভাতি সর্ব্বং তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি" ইতি শ্রুতেঃ। আবিরাবির্ভব প্রকটো ভব প্রকটো ভবেত্যর্থে দ্বিরুক্তিরাবির্নিপাতস্য ; হে বজ্রনখ ! হে বজ্রদংষ্ট্র ! কর্ম্মাশয়ান্ কর্ম্মবাসনাঃ রন্ধয় রন্ধয়, নির্দ্দহ নির্দ্দহ, তমোঽজ্ঞানং গ্রস গ্রস, আত্মনি অভয়মভয়ং ভূয়িষ্ঠাঃ ভূয়াৎ ; মন্ত্রস্য আদৌ মধ্যে অন্তে চ বীজানি মঙ্গলাদ্যর্থানি ॥ ৮ ॥ খলঃ প্রসীদতাং খলতাং ত্যজতু, ভূতানি শিবং মঙ্গলং পরস্পরং ধ্যায়ন্তু, তেষাং মনঃ ভদ্রং কল্যাণং ভজতাং ভজতু, নঃ অস্মাকং মতিঃ অহৈতুকী

মাঽগারদারাত্মজবিত্তবন্ধুষু সঙ্গো যদি স্যাদ্ভগবৎপ্রিয়েষু নঃ।
যঃ প্রাণবৃত্ত্যা পরিতুষ্ট আত্মবান্ সিধ্যত্যদূরান্ন তথেন্দ্রিয়প্রিয়ঃ॥ ১০॥
যৎসঙ্গলব্ধং নিজবীর্য্যবৈভবং তীর্থং মুহুঃ সংস্পৃশতাং হি মানসম্।
হরত্যজোঽন্তঃ শ্রুতিভির্গতোঽঙ্গজং কো বৈ ন সেবেত মুকুন্দবিক্রমম্॥১১॥

**অন্বয়**

[হে ভগবন্! ] নঃ (আমাদের) [যেন কোথাও আসক্তি না জন্মে], যদি সঙ্গঃ স্যাৎ (যদি কোন কারণে আসক্তি হইয়া পড়ে), [তবে যেন] অগারদারাত্মজবিত্তবন্ধুষু মা [স্যাৎ] (গৃহ, স্ত্রী পুত্র, বিত্ত ও বন্ধুর প্রতি না হয়), ভগবৎপ্রিয়েষু (কিন্তু ভগবদ্ভক্তগণের প্রতিই হয়); যঃ (যিনি) প্রাণবৃত্ত্যা পরিতুষ্টঃ (যথালাভে পরিতুষ্ট) আত্মবান্ (ও ভগবৎপরায়ণ), [সঃ] (তিনি) অদূরাৎ সিধ্যতি (অবিলম্বে সিদ্ধি লাভ করেন), ইন্দ্রিয়প্রিয়ঃ (গৃহাদিতে আসক্ত ব্যক্তি) তথা ন (সেইরূপ সিদ্ধি লাভ করিতে পারে না)॥ ১০॥

যৎসঙ্গলব্ধং (ভগবদ্ভক্তগণের সঙ্গ হইতে যাহা লাভ হয়) নিজবীর্য্যবৈভবং (এবং যাহার ভগবৎসাক্ষাৎকারজনক অসাধারণ সামর্থ্য), মুকুন্দবিক্রমং (সেই ভগবল্লীলা) শ্রুতিভিঃ সংস্পৃশতাং (শ্রবণ, কীর্ত্তন ও মননাদিদ্বারা যাহারা সেবা করেন, তাহাদের) অন্তঃ গতঃ (হৃদয়াভ্যন্তরে প্রবিষ্ট হইয়া) অজঃ (ভগবান্) [তাহাদের] মানসং হরতি হি (মনোগত মালিন্য দূর করিয়া দেন); তীর্থং মুহুঃ [সংস্পৃশতাং] (মুহুর্ম্মুহুঃ তীর্থসেবা করিলে ঐ তীর্থ) অঙ্গজং (শরীরের মলই) [কেবল দূর করিয়া থাকে]; [অতএব] [তান্] কঃ বৈ ন সেবেত (ভগবদ্ভক্তগণকে কোন্ ব্যক্তি সেবা না করিবেন?)॥ ১১॥

**অনুবাদ**

হে ভগবন্! আমাদের যেন কোথাও আসক্তি না জন্মে; যদি আসক্তি হয়, তবে যেন গৃহ, স্ত্রী, পুত্র, বিত্ত ও বন্ধুর প্রতি না হইয়া ভগবদ্ভক্তগণের প্রতিই হয়। যিনি যথালাভে পরিতুষ্ট ও ভগবৎপরায়ণ, তিনি অবিলম্বে সিদ্ধি লাভ করেন; গৃহাদিতে আসক্ত ব্যক্তি সেইরূপ সিদ্ধিলাভ করিতে পারে না॥ ১০॥

ভগবদ্ভক্তগণের সঙ্গ হইতে ভগবানের লীলা অবগত হওয়া যায়, ঐ ভক্তসঙ্গের ভগবৎ-সাক্ষাৎকারজনক অসাধারণ সামর্থ্য আছে; ঐ ভগবল্লীলা শ্রবণ, কীর্ত্তন ও মননাদিদ্বারা যাঁহারা সেবা করেন, ভগবান্ তাঁহাদের হৃদয়াভ্যন্তরে প্রবিষ্ট হইয়া মনোগত মালিন্য দূর করিয়া দেন; পরন্তু পুনঃ পুনঃ তীর্থসেবা করিলেও তীর্থ কেবল শরীরের মলই দূর করিয়া থাকে; অতএব কোন্ ব্যক্তি ভগবদ্ভক্তগণের সেবা না করিবেন?॥ ১১॥

**টীকা**

ফলাভিসন্ধিরহিতা সতী অধোক্ষজে ত্বয্যেব আবেশ্যতাম্ প্রবিষ্টা ভবতু॥ ৯॥ প্রাণবৃত্ত্যা যথালাভেন॥ ১০॥ যৎ যেষাং ভগবৎপ্রিয়াণাং সঙ্গাল্লব্ধং নিজমসাধারণং মুকুন্দসাক্ষাৎকারকরং বীর্য্যং বলমেব বৈভবং সামর্থ্যং যস্য তন্মুকুন্দবিক্রমং শ্রুতিভিঃ শ্রুতিঃ শ্রবণং বহুবচনেন বাগাদিসংগ্রহঃ, শ্রবণবর্ণনমননাদিভিঃ সংস্পৃশতাং সেবমানানাং জনানাম্ অন্তর্গতঃ হৃদ্গতঃ অজঃ শ্রীমুকুন্দঃ মানসং মনোগতম্ সর্ব্বাশুভবীজভূতং মলং হরতি, তীর্থং জলাদিরূপন্তু মুহুঃ সংস্পৃশতাম্ অঙ্গজং মলং কেবলং হরতি, তান্ ভগবৎপ্রিয়ান্ কো ন সেবেত॥ ১১॥

যস্যাস্তি ভক্তির্ভগবত্যকিঞ্চনা সর্বৈর্গুণৈস্তত্র সমাসতে সুরাঃ।
হরাবভক্তস্য কুতো মহদ্‌গুণা মনোরথেনাসতি ধাবতো বহিঃ ॥ ১২ ॥
হরির্হি সাক্ষাদ্ভগবাঞ্ছরীরিণা-মাত্মা ঝষাণামিব তোয়মীপ্সিতম্।
হিত্বা মহাংস্তং যদি সজ্জতে গৃহে তদা মহত্ত্বং বয়সা দম্পতীনাম্ ॥ ১৩ ॥

**অন্বয়**

ভগবতি ( ভগবানের প্রতি ) যস্য ( যাঁহার ) অকিঞ্চনা ভক্তিঃ অস্তি ( অনন্যা অর্থাৎ ঐকান্তিকী ভক্তি আছে ), তত্র ( ঐ পুরুষের প্রতি ) সর্বৈঃ গুণৈঃ [ সহ ] সুরাঃ ( ধর্ম্মজ্ঞানাদি সমস্ত গুণের সহিত দেবগণ ) সমাসতে ( অনুকূল হইয়া থাকেন ); [ কিন্তু ] মনোরথেন ( বিষয় সুখের কামনায় ) অসতি বহিঃ ধাবতঃ ( স্বপ্নাদিতে ও জাগরণে যে ব্যক্তি ধাবিত অর্থাৎ বিষয়ের প্রতি আসক্ত হয় ), হরৌ অভক্তস্য ( শ্রীহরির প্রতি ভক্তিবিহীন তাদৃশ ব্যক্তির ) মহদ্‌গুণাঃ কুতঃ ? ( ধর্ম্মজ্ঞানাদি গুণসমূহের ও দেবগণের আনুকূল্যের সম্ভাবনা কোথায় ? ) ॥ ১২ ॥

ঝষাণাম্ ঈপ্সিতং তোয়ম্ ইব ( মীনসমূহের অভিলষিত জলই যেমন আশ্রয় ; সেইরূপ ) সাক্ষাৎ ভগবান্ হরিঃ হি ( সাক্ষাৎ ভগবান্ শ্রীহরিই ) শরীরিণাম্ আত্মা ( প্রাণিগণের আত্মা অর্থাৎ আশ্রয ); তম্ হিত্বা ( তাঁহাকে পরিত্যাগ করিয়া ) মহান্ [ অপি ] ( মহদ্ব্যক্তিও ) যদি গৃহে সজ্জতে ( যদি গৃহে আসক্ত হয় ), তদা ( তাহা হইলে ) দম্পতীনাং বয়সা [ যৎ ] মহত্ত্বং ( পতিপত্নীর মধ্যে বয়সের বাহুল্যনিবন্ধন পুরুষের যাদৃশ মহত্ত্ব ), [ তাহারও তাদৃশ মহত্ত্ব ]; [ বস্তুতঃ বিবেকজ্ঞানের দ্বারা যে মহত্ত্ব, তাহা তাহাতে নাই ] ॥ ১৩ ॥

**অনুবাদ**

ভগবানের প্রতি যাঁহার অনন্যা অর্থাৎ ঐকান্তিকী ভক্তি আছে, ঐ পুরুষের প্রতি ধর্ম্ম-জ্ঞানাদি সমস্ত গুণ ও দেবগণ অনুকূল হইয়া থাকেন ; কিন্তু বিষয়সুখের কামনায় স্বপ্নাদিতে ও জাগরণে যে ব্যক্তি ধাবিত হয় অর্থাৎ বিষয়সুখের অন্বেষণে রত থাকে, শ্রীহরির প্রতি ভক্তিবিহীন তাদৃশ ব্যক্তির পক্ষে ধর্ম্মজ্ঞানাদি গুণসমূহের ও দেবগণের আনুকূল্যের সম্ভাবনা কোথায় ? ॥ ১২ ॥

মীনগণের অভিলষিত জলই যেমন আশ্রয়, সেইরূপ সাক্ষাৎ ভগবান্ শ্রীহরিই প্রাণি-গণের আশ্রয় ; তাঁহাকে পরিত্যাগ করিয়া মহদ্ব্যক্তিও যদি গৃহে আসক্ত হয়, তাহা হইলে পতিপত্নীর মধ্যে বয়সের বাহুল্যনিবন্ধন পুরুষের যাদৃশ মহত্ত্ব, তাহারও তাদৃশ মহত্ত্ব ; বস্তুতঃ বিবেকজ্ঞানের দ্বারা যে মহত্ত্ব, তাহা তাহার নাই ॥ ১৩ ॥

**টীকা**

অকিঞ্চনা ভগবদিতরফলবিষয়রহিতা ভগবদ্ভক্তিরস্তি। তত্র তস্মিন্ ভগবদ্ভক্তে সর্বৈঃ ধর্ম্মজ্ঞানাদিসাধনসহিতৈঃ গুণৈঃ ফলৈঃ সহ সর্বে সুরাঃ ফলদাঃ সম্যগাসতে সানুকূলা ভবন্তি ; অসতি সুক্ষ্মে স্বপ্নাদৌ বহির্জাগরে ধাবতঃ হরাবভক্তস্য তু মহান্তো গুণাঃ যেভ্যস্তে সুরাঃ সর্বৈঃ গুণৈঃ সহ সানুকূলাঃ কুতঃ ? ॥ ১২ ॥ ঝষাণাং তোয়মিব শরীরিণাং হরিঃ আত্মা আশ্রয়ঃ, তং হিত্বা মহানপি যদি গৃহে সজ্জতে, তদা দম্পতীনাং মিথুনানাং শূদ্রাদীনামিব বয়সা মহত্ত্বং তস্যাপি ভবতি, ন তু হেয়োপাদেয়বিবেকাদিনা ॥ ১৩ ॥ অসুরানুপদিশতি—

তস্মাদ্রজোরাগবিষাদমন্যু-মানস্পৃহাভয়দৈন্যাধিমূলম্ ।
হিত্বা গৃহং সংসৃতিচক্রবালং নৃসিংহপাদং ভজতাকুতোভয়ম্ ইতি ॥ ১৪ ॥

কেতুমালেঽপি ভগবান্ কামদেবস্বরূপেণ লক্ষ্ম্যাঃ প্রিয়চিকীর্ষয়া প্রজাপতের্দুহিতৄণাং পুত্রাণাঞ্চ তদ্বর্ষপতীনাং পুরুষায়ুষাহোরাত্রপরিসংখ্যানানাং যাসাং গর্ভা মহাপুরুষমহাস্ত্রতেজসোদ্বেজিতমনসাং বিধ্বস্তা ব্যসবঃ সংবৎসরান্তে নিপতন্তি ॥ ১৫ ॥

### অন্বয়

[ তাঁহারা অসুরগণকে উপদেশ করিয়া বলেন ] তস্মাৎ ( অতএব ) [ হে অসুরগণ ! ] রজোরাগবিষাদমন্যুমানস্পৃহাভয়দৈন্যাধিমূলং (যাহা তৃষ্ণা, অভিনিবেশ, বিষাদ, ক্রোধ, মান, স্পৃহা, ভয়, দৈন্য ও মনঃপীড়ার মূল কারণ ) সংসৃতিচক্রবালং ( এবং যাহা হইতে পুনঃ পুনঃ এই সংসারমণ্ডল অবিচ্ছিন্নভাবে চলিতেছে ), গৃহং হিত্বা ( সেই গৃহ পরিত্যাগ করিয়া ) অকুতোভয়ং নৃসিংহপাদং ( সর্ব্বপ্রকারে ভয়রহিত নৃসিংহদেবের পাদপদ্ম ) ভজত ইতি ( ভজনা কর ) ॥ ১৪ ॥

কেতুমালে অপি ( কেতুমালবর্ষেও ) ভগবান্ কামদেবস্বরূপেণ ( ভগবান্ কামদেবরূপে ) লক্ষ্ম্যাঃ ( লক্ষ্মীদেবীর ) তদ্বর্ষপতীনাং ( এবং যাঁহারা সেই বর্ষের অধিপতি ) পুরুষায়ুষা অহোরাত্র-পরিসংখ্যানানাং ( ও যাঁহাদের সংখ্যা পুরুষের শত বৎসর আয়ুর দিন ও রাত্রির সমষ্টি অর্থাৎ ৩৬০০০ হাজার করিয়া ), প্রজাপতেঃ পুত্রাণাং দুহিতৄণাং চ ( সম্বৎসর নামক প্রজাপতির পুত্র ও কন্যা সেই দিনাভিমানী দেবগণ ও রাত্র্যভিমানিনী দেবতাগণের ) প্রিয়চিকীর্ষয়া ( প্রিয়সাধনের ইচ্ছায় ) [ আস্তে ] ( অবস্থান করিতেছেন ) । মহাপুরুষমহাস্ত্রতেজসা উদ্বেজিতমনসাং যাসাং ( মহাপুরুষ ভগবানের কালচক্রের তেজে ঐ কন্যাগণের মন উদ্বিগ্ন হয়, এই নিমিত্ত তাহাদের ) গর্ভাঃ ( গর্ভসমূহ ) সংবৎসরান্তে বিধ্বস্তাঃ ব্যসবঃ ( সম্বৎসরের শেষে বিধ্বস্ত ও মৃত হইয়া ) নিপতন্তি ( নিপতিত হয় ) ॥ ১৫ ॥

### অনুবাদ

[ তাঁহারা অসুরগণকে উপদেশ করিয়া বলেন ]—অতএব হে অসুরগণ ! যাহা তৃষ্ণা, অভিনিবেশ অর্থাৎ আসক্তি, বিষাদ, ক্রোধ, মান, স্পৃহা, ভয়, দৈন্য ও মনঃপীড়ার মূল কারণ এবং যাহা হইতে এই জন্মমরণপ্রবাহরূপ সংসারমণ্ডল অবিচ্ছিন্নভাবে চলিতেছে, তোমরা তাদৃশ গৃহ পরিত্যাগ করিয়া সর্ব্বপ্রকারে ভয়শূন্য নৃসিংহদেবের পাদপদ্ম ভজনা কর ॥ ১৪ ॥

কেতুমালবর্ষে ভগবান্ কামদেবরূপে লক্ষ্মীদেবীর ও সেই বর্ষের অধিপতিগণের প্রিয়কার্য্য সাধন করিবার ইচ্ছায় অবস্থান করিতেছেন ; সম্বৎসর নামে প্রজাপতির পুত্রগণ ও কন্যাগণ ঐ বর্ষের অধিপতি ; দিনাভিমানী দেবগণ পুত্র ও রাত্র্যভিমানিনী দেবতাগণ কন্যা ; তাহাদের সংখ্যা পুরুষের শত বৎসর পরমায়ুর দিন ও রাত্রির সমষ্টিতে যত, তত অর্থাৎ ছত্রিশ হাজার করিয়া মহাপুরুষ ভগবানের কালচক্রের তেজে ঐ কন্যাগণের মন উদ্বিগ্ন হয় বলিয়া তাহাদের গর্ভ-সমূহ সংবৎসরের শেষে বিধ্বস্ত ও মৃত হইয়া নিপতিত হয় ॥ ১৫ ॥

### টীকা

তস্মাদিতি। রজ-আদিমূলং গৃহং হিত্বা অকুতোভয়ং নৃসিংহপাদং ভজতেতি ॥ ১৪ ॥ লক্ষ্ম্যাঃ প্রিয়চিকীর্ষয়া

অতীবসুললিতগতিবিলাসবিলসিতরুচিরহাস-লেশাবলোকলীলয়া কিঞ্চি-দুত্তম্ভিত-সুন্দর-ভ্রূমণ্ডল-সুভগবদনারবিন্দশ্রিয়া রমাং রময়ন্নিন্দ্রিয়াণি রময়তে ॥ ১৬ ॥

তদ্ভগবতো মায়াময়ং রূপং পরমসমাধিযোগেন রমাদেবী সংবৎসরস্য রাত্রিষু প্রজাপতেদুর্হিতৃভিরুপেতাহঃসু চ তদ্ভর্তৃভিরুপাস্তে ইদঞ্চোদা-হরতি ॥ ১৭ ॥

**অন্বয়**

[ তথায় ভগবান্ কামদেব ] অতীবসুললিতগতিবিলাসবিলসিতরুচিরহাসলেশাবলোকলীলয়া ( অতি-সুললিতগতিতে যে ক্রীড়া করেন, তাহার সহিত মনোহর মন্দহাস্য ও অবলোকনরূপ লীলা থাকে বলিয়া ) কিঞ্চিদুত্তম্ভিতসুন্দরভ্রূমণ্ডলসুভগবদনারবিন্দশ্রিয়া ( তাঁহার কিঞ্চিদুন্নত ও সুন্দর ভ্রূমণ্ডলের দ্বারা বদনকমল অপূর্ব্বশ্রী ধারণ করে, এইরূপ শোভায় ) রমাং রময়ন্ ( লক্ষ্মীদেবীকে রমণ করাইয়া ) ইন্দ্রিয়াণি রময়তে ( ইন্দ্রিয়সমূহকে পরিতৃপ্ত করেন ) ॥ ১৬ ॥

রমাদেবী ( লক্ষ্মীদেবী ) রাত্রিষু ( রাত্রিকালে ) প্রজাপতেঃ সম্বৎসরস্য ( প্রজাপতি সম্বৎসরের ) দুহিতৃভিঃ ( কন্যাগণ অর্থাৎ রাত্র্যভিমানিনী দেবতাগণ ) অহঃসু চ ( এবং দিবাভাগে ) তদ্ভর্তৃভিঃ উপেতা ( দিনাভিমানী দেবগণের সহিত মিলিত হইয়া ) পরমসমাধিযোগেন ( ঐকান্তিক চিত্তৈকাগ্রতার দ্বারা ) ভগবতঃ মায়াময়ং ( ভগবানের সঙ্কল্পবশে আবিষ্কৃত ) তৎ রূপ ( সেই কামদেবরূপের ) উপাস্তে ( উপাসনা করিয়া থাকেন )। ইদং চ উদাহরতি ( এই বক্ষ্যমাণ মন্ত্র লক্ষ্মীদেবী জপ করেন ) ॥ ১৭ ॥

**অনুবাদ**

তথায় ভগবান্ কামদেব লক্ষ্মীদেবীকে রমণ করাইয়া ইন্দ্রিয়সমূহকে পরিতৃপ্ত করিয়া থাকেন; বিহারকালে তিনি অতি সুললিতগতিতে যে ক্রীড়া করেন, তাহার সহিত মনোহর মন্দহাস্য ও অবলোকনরূপ লীলা থাকে বলিয়া তাঁহার কিঞ্চিদুন্নত ও সুন্দর ভ্রূমণ্ডলের দ্বারা বদনকমল অপূর্ব্ব শোভা ধারণ করে ॥ ১৬ ॥

লক্ষ্মীদেবী রাত্রিকালে প্রজাপতি সম্বৎসরের কন্যাগণ অর্থাৎ রাত্র্যভিমানিনী দেবতাগণ এবং দিবাভাগে দিনাভিমানী দেবগণের সহিত মিলিত হইয়া ঐকান্তিক চিত্তৈকাগ্রতার দ্বারা যাহা ভগবানের স্বসঙ্কল্পে আবিষ্কৃত, সেই কামদেবমূর্ত্তির উপাসনা করিয়া থাকেন। এই মন্ত্র লক্ষ্মীদেবী জপ করেন ॥ ১৭ ॥

**টীকা**

কামদেবরূপেণ আস্তে ইতি শেষঃ। "সম্বৎসরো বৈ প্রজাপতিঃ" ইতি শ্রুতেঃ প্রজাপতেঃ সম্বৎসরস্য দুহিতৄণাং রাত্র্যভিমানিনীনাং দেবতানাং পুত্রাণাং দিনাভিমানিনাং চ প্রিয়চিকীর্ষয়া যাসাং দুহিতৄণাং, মহাস্ত্রম্ চক্রম্ ॥ ১৫ ॥ অতীব সুললিতগত্যা যো বিলাসস্তেন বিলসিতো রুচিরো হাসলেশো মন্দস্মিতং, তেন সহিতোঽবলোক এব লীলা তয়া কিঞ্চিদুত্তম্ভিতেন সুন্দরভ্রূমণ্ডলেন সুভগস্য বদনারবিন্দস্য শ্রিয়া রমাং রময়ন্ ইন্দ্রিয়াণি রময়তে ॥ ১৬ ॥ মায়া বয়ুনং সঙ্কল্পঃ তন্ময়ং স্বসঙ্কল্পেনাবিষ্কৃতমিত্যর্থঃ "মায়া চ বয়ুনং জ্ঞানম্" ইতি কোষাৎ। উদাহরন্তীতি বহুবচনং প্রজাপতিপুত্রাস্তভিপ্রায়েণ ॥ ১৭ ॥ সর্ব্বৈঃ

ওঁ হ্রাং হ্রীং হ্রূং ওঁ নমো ভগবতে হৃষীকেশায় সর্ব্বগুণবিশেষ-বিলক্ষিতাত্মনে আকূতীনাং চিত্তীনাং চেতসাং বিশেষাণাঞ্চাধিপতয়ে ষোড়শ-কলায় ছন্দোময়ায়ান্নময়ায়ামৃতময়ায় সর্ব্বময়ায় সহসে ওজসে বলায় কান্তায় কামায় নমস্তে উভয়ত্র ভূয়াৎ ইতি ॥ ১৮ ॥

স্ত্রিয়ো ব্রতৈস্ত্বা হৃষীকেশ্বরং স্বতো হ্যারাধ্য লোকে পতিমাশাসতেঽন্যম্ ।
তাসাং ন তে বৈ পরিপান্ত্যপত্যং প্রিয়ং ধনায়ূংষি যতোঽস্বতন্ত্রাঃ ॥ ১৯ ॥

**অন্বয়**

ওঁ হ্রাং হ্রীং হ্রূং ওঁ ভগবতে হৃষীকেশায নমঃ ([ওঁ প্রভৃতি মঙ্গলার্থক বীজ] ভগবান্ হৃষীকেশ আপনাকে নমস্কার করি); সর্ব্বগুণবিশেষবিবক্ষিতাত্মনে (আপনার স্বরূপ শ্রুতিপ্রোক্ত সর্ব্বেশ্বরত্বাদি অসাধারণ গুণের দ্বারা বর্ণনীয়), আকূতীনাং (আপনি জ্ঞানেন্দ্রিয়ের ক্রিয়াসমূহ), চিত্তীনাং (জ্ঞানসমূহ), চেতসাং (অন্তঃকরণের ব্যাপারসমূহ) বিশেষাণাং চ (ও সেই সেই বিষয়সমূহের) অধিপতয়ে (অধিপতি), ষোড়শকলায় (আপনি লিঙ্গশরীরস্বরূপ), ছন্দোময়ায় অন্নময়ায় অমৃতময়ায় (বেদস্বরূপ, স্থূলশরীর-স্বরূপ, নিত্যপদার্থস্বরূপ), সহসে ওজসে বলায় (আপনি মনঃশক্তি, ইন্দ্রিয়শক্তি, ও দেহশক্তিস্বরূপ), সর্ব্বময়ায় (অধিক কি, আপনি সর্ব্বপদার্থস্বরূপ), কান্তায় কামায় তে (এতাদৃশ প্রিয় ও অভিলষিত ভগবান আপনাকে) [আমার] উভয়ত্র (অন্তরে বাহিরে) নমঃ ভূয়াৎ ইতি (নমস্কার)। ॥ ১৮ ॥

[এই বলিয়া লক্ষ্মীদেবী স্তব করেন] লোকে [যাঃ] স্ত্রিয়ঃ (এই জগতে যে সকল রমণী) ব্রতৈঃ (ব্রতানুষ্ঠানের দ্বারা) স্বতঃ হৃষীকেশ্বরং (স্বয়ং ইন্দ্রিয়সমূহের পতিরূপে বর্ত্তমান) ত্বা (আপনার) আরাধ্য (আরাধনা করিয়া) অন্যং পতিম আশাসতে হি (অন্য পতি কামনা করে), তাসাং তে (তাহাদের সেই পতিগণ) প্রিয়ম্ অপত্যং ধনায়ূংষি [চ] (তাহাদের প্রিয় পুত্র, ধন ও পরমায়ু) ন বৈ পরিপান্তি (কখনও রক্ষা করিতে পারে না); যতঃ (কারণ) অস্বতন্ত্রাঃ (তাহারা পরাধীন)। ১৯ ॥

**অনুবাদ**

ভগবান্ হৃষীকেশ আপনাকে নমস্কার করি; আপনার স্বরূপ শ্রুতিপ্রোক্ত সর্ব্বজ্ঞত্ব, সর্ব্বেশ্বরত্বাদি অসাধারণ গুণের দ্বারা বর্ণনীয়, আপনি জ্ঞানেন্দ্রিয়ের ক্রিয়াসমূহ, জ্ঞান-সমূহ, অন্তঃকরণের ব্যাপারসমূহ ও সেই সেই বিষয়সমূহের অধিপতি, আপনি লিঙ্গশরীর-স্বরূপ, বেদস্বরূপ, স্থূলশরীরস্বরূপ, নিত্যপদার্থস্বরূপ এবং মনঃশক্তি, ইন্দ্রিয়শক্তি ও দেহশক্তি-স্বরূপ, অধিক কি আপনি সর্ব্বপদার্থস্বরূপ; এতাদৃশ প্রিয় ও অভিলষিত আপনাকে অন্তরে বাহিরে আমি নমস্কার করি ॥ ১৮ ॥

[লক্ষ্মীদেবী এই বলিয়া স্তব করেন]—হে ভগবন্! আপনি ইন্দ্রিয়সমূহের পতিরূপে

**টীকা**

গুণবিশেষৈঃ "এষ সর্ব্বেশ্বরঃ" ইত্যাদিশ্রুতিপ্রোক্তৈঃ তদসাধারণৈঃ সর্ব্বেশ্বরত্বাদিভির্বিবক্ষিতঃ বর্ণয়িতুমিষ্টঃ আত্মা যস্য তস্মৈ, আকূতীনাং জ্ঞানেন্দ্রিয়ব্যাপারাণাং চেতসামন্তঃকরণব্যাপারাণাং বিশেষাণাং তত্তদ্বিষয়াণাং চাধিপতয়ে ষোড়শকলায় সূক্ষ্মশরীরাত্মনে ছন্দোময়ায় বেদাত্মনে অন্নময়ায় স্থূলশরীরাত্মনে অমৃতময়ায় নিত্যপদার্থাত্মনে সহসে মনঃসামর্থ্যাত্মনে ওজসে ইন্দ্রিয়সামর্থ্যাত্মনে বলায় দেহসামর্থ্যাত্মনে কিং বহুনা সর্ব্বময়ায় সর্ব্বাত্মনে "ঐতদাত্ম্যমিদং সর্ব্বম্" ইতি শ্রুতেঃ কান্তায় প্রিয়ায় কাম্যতে ইতি কামঃ ঈপ্সিতায়

স বৈ পতিঃ স্যাদকুতোভয়ঃ স্বয়ং সমন্ততঃ পাতি ভয়াতুরং জনম্।
স এক এবেতরথা মিথো ভয়ং নৈবাত্মলাভাদধিমন্যতে পরম্ ॥ ২০ ॥
যা তস্য তে পাদসরোরুহার্হণং নিকাময়েৎ সাখিলকামলম্পটা।
তদেব রাসীপ্সিতমীপ্সিতোঽর্চ্চিতো যদ্ভগ্নযাচ্ঞা ভগবন্! প্রতপ্যতে ॥ ২১ ॥

**অন্বয়**

[ যঃ ] ( যিনি ) আত্মলাভাৎ পরম্ ( আত্মলাভে অর্থাৎ পরমানন্দস্বরূপে বিরাজ করিতেছেন বলিয়া অপর কিছুই ) ন এব অধিমন্যতে ( অধিক মনে করেন না ) স্বয়ম্ অকুতোভয়ঃ ( এবং যিনি স্বয়ং সর্ব্বপ্রকারে ভয়রহিত হইয়া ) ভয়াতুরং জনং ( ভয়াতুর ব্যক্তিকে ) সমন্ততঃ পাতি ( সর্ব্বত্র রক্ষা করিয়া থাকেন ), সঃ বৈ পতিঃ স্যাৎ ( তিনিই যথার্থ পতি হইয়া থাকেন ) ; সঃ একঃ এব ( তাদৃশ পতি একমাত্র আপনিই )। ইতরথা মিথঃ ভয়ম্ ( একাধিক পরাধীন পতি স্বীকার করিলে পরস্পরের ভয়ই উৎপন্ন হইয়া থাকে ) ॥ ২০ ॥

যা ( যে রমণী ) তস্য তে ( তাদৃশ আপনার ) পাদসরোরুহার্হণং ( পাদপদ্মের অর্চ্চনাই ) নিকাময়েৎ ( কেবলমাত্র কামনা করেন ), [ অপর কিছুই কামনা করেন না ], সা অখিলকামলম্পটা ( সেই রমণী সমস্ত অভিলষিত বিষয়ই প্রাপ্ত হইয়া থাকেন ) ; ঈপ্সিতম্ ঈপ্সিতঃ [ সন্ ] অর্চ্চিতঃ ( বিশেষ বিশেষ পতিপুত্রাদি লাভের কামনা করিয়া আপনার অর্চ্চনা করা হইলে আপনি ) তৎ এব রাসি ( কেবলমাত্র সেই

**অনুবাদ**

বর্ত্তমান আছেন ; জগতে যে সকল রমণী ব্রতানুষ্ঠানের দ্বারা আপনার আরাধনা করিয়া অন্য পতি কামনা করে, তাহাদের সেই পতিগণ তাহাদের প্রিয় পুত্র, ধন ও পরমায়ু রক্ষা করিতে পারে না ; কারণ তাহারা পরাধীন। [ আমার অপর কামনা নাই, আপনাকেই কেবল আমি পাইতে ইচ্ছা করি ] ॥ ১৯ ॥

যিনি আত্মলাভে অর্থাৎ পরমানন্দস্বরূপে বিরাজ করিতেছেন বলিয়া অপর কিছুকেই অধিক মনে করেন না এবং যিনি স্বয়ং সর্ব্বপ্রকারে ভয়শূন্য হইয়া ভয়াতুর ব্যক্তিকে সর্ব্বত্র রক্ষা করিয়া থাকেন, তিনিই যথার্থ পতি ; তাদৃশ পতি একমাত্র আপনিই ; একাধিক পরাধীন পতি স্বীকার করিলে পরস্পরের ভয়ই উৎপন্ন হইয়া থাকে ॥ ২০ ॥

যে রমণী আপনার পাদপদ্মের আরাধনাই কেবলমাত্র কামনা করেন, অপর কিছুই

**টীকা**

ভগবতে অন্তর্ব্বহিশ্চ নমঃ ॥ ১৮ ॥ স্বত এব হৃষীকাণামীশ্বরং পতিং সন্তং ত্বামারাধ্য অন্যং পতিমাশাসতে কাময়ন্তে যাঃ স্ত্রিয়ঃ, তাসাং তে অপত্যাদিকং ন পরিপান্তি রক্ষন্তি ; অতঃ তে পতয়ো নেতি ফলিতোঽর্থঃ। ॥ ১৯ ॥ কর্হি পতিঃ? অত আহ—স ইতি। যঃ আত্মলাভাৎ পরমন্যৎ অধিকং নৈব মন্যতে, সঃ পতিঃ স্যাৎ, স চ ভবানেক এব "এষ সর্ব্বেশ্বরঃ এষ ভূতাধিপতিঃ" "প্রধান ক্ষেত্রজ্ঞপতিঃ" ইত্যাদিশ্রুতেঃ ; ইতরথা অনেকেশ্বরাঙ্গীকারে মিথো ভয়ং স্যাদিত্যন্বয়ঃ ॥ ২০ ॥ যা তে পাদসরোরুহয়োঃ অর্হণমর্চ্চনমেব নিকাময়েৎ নান্যৎ, সা অখিলকামানাং লম্পটা বশীকরণে কুশলা, ঈপ্সিতমীপ্সিতঃ পত্যপত্যাদিকং প্রাপ্তুমপেক্ষিতঃ সন্ অর্চ্চিতশ্চেৎ তদা তদেব রাসি দদাসি, যদ্ যতঃ ভগ্না যাচ্ঞা যাচিতঃ অর্থঃ যস্যা সা প্রতপ্যতে ॥ ২১ ॥

**মৎপ্রাপ্তয়েঽজেশসুরাসুরাদয়-স্তপ্যন্ত উগ্রং তপ ঐন্দ্রিয়েধিয়ঃ।**
**ঋতে ভবৎপাদপরায়ণান্ন মাং বিন্দন্ত্যহং ত্বদ্ধৃদয়া যতোঽজিত ! ॥ ২২ ॥**

### অন্বয়

সেই কাম্য ফলই প্রদান করিয়া থাকেন ); ভগবন্ ! ( হে প্রভো ! ) যদ্‌ভগ্নযাচ্ঞা ( ভোগানন্তর কাম্য ফল ক্ষয় হইলে ঐ রমণী ) প্রতপ্যতে ( পুনরায় দুঃখ প্রাপ্ত হইয়া থাকে ) ॥ ২১ ॥

ঐন্দ্রিয়েধিয়ঃ অজেশসুরাসুরাদয়ঃ ( ইন্দ্রিয়ভোগ্য ঐশ্বর্য্যসুখে বুদ্ধি স্থাপন করিয়া ব্রহ্মা, শিব এবং অন্যান্য দেবগণ ও অসুরগণ ) মৎপ্রাপ্তয়ে ( আমার কৃপাদৃষ্টি লাভের নিমিত্ত ) উগ্রং তপঃ তপ্যন্তে ( উগ্র তপস্যার অনুষ্ঠান করেন ); [ কিন্তু ] অজিত ! ( হে ভগবন্ ! ) ভবৎপাদপরায়ণাৎ ঋতে ( আপনার চরণাশ্রিত ভক্ত ব্যতীত ) [ অপর কেহই ] মাং ন বিন্দন্তি ( আমাকে অর্থাৎ ঐশ্বর্য্যরূপ আমার কৃপাদৃষ্টি লাভ করিতে সমর্থ হয় না ); যতঃ ( কারণ ) অহং ত্বদ্ধৃদয়া ( আপনাতেই আমার হৃদয় নিবেশিত আছে ); [ অতএব আমি আপনার অধীন বলিয়া আপনার অনুগত জনকেই কৃপা করিয়া থাকি ; অপরকে নহে ] ॥ ২২ ॥

### অনুবাদ

কামনা করেন না, সেই রমণী সমস্ত অভিলষিত বিষয়ই লাভ করিয়া থাকেন ; বিশেষ বিশেষ পতিপুত্রাদি লাভের কামনা করিয়া আপনার আরাধনা করা হইলে আপনি কেবলমাত্র তাহাই প্রদান করিয়া থাকেন ; হে ভগবন্ ! ভোগানন্তর কাম্যফল ক্ষয় হইলে ঐ রমণী পুনরায় দুঃখ পাইয়া থাকে ॥ ২১ ॥

ইন্দ্রিয়ভোগ্য ঐশ্বর্য্যসুখে বুদ্ধি স্থাপন করিয়া ব্রহ্মা, শিব এবং অপরাপর দেবগণ ও অসুরগণ প্রভৃতি আমার কৃপাদৃষ্টি লাভের নিমিত্ত উগ্র তপস্যার অনুষ্ঠান করিয়া থাকেন ; কিন্তু হে অজিত ! আপনার চরণাশ্রিত ব্যতীত অপর কেহই আমার ঐশ্বর্য্যরূপ কৃপাদৃষ্টি লাভ করিতে সমর্থ হন না ; কারণ আপনাতেই আমার চিত্ত নিবেশিত আছে,অতএব আমি আপনার অধীন বলিয়া আপনার অনুগত জনকেই কৃপা করিয়া থাকি ; অপরকে নহে ॥ ২২ ॥

### টীকা

ঐন্দ্রিয়ে মৎপ্রসাদলব্ধবিভূতিসুখে ধীর্যেষাং তে কণ্ঠেকাল ইতিবৎ অলুক্ সমাসঃ, ভবৎপাদঃ পরায়ণং যস্য তস্মাদৃতে মাং ন বিন্দন্তি বিভূত্যর্থং মামনুকুলয়িতুং ন শক্নুবন্তি ; ভবৎপাদপরায়ণস্তু মাং বিন্দতি মম পুত্রত্বাৎ ; যতোঽহং ত্বদ্‌হৃদয়া ত্বং হৃদয়ে যস্যাঃ সা তথা ; অত্র গূঢ়োঽভিপ্রায়ঃ—ভবদীয়াঃ ভবৎপাদধ্যানামৃততৃপ্তাঃ ধ্যানবিচ্ছেদকরীং মদ্দত্তাং বিভূতীং ন বাঞ্ছন্তি ; কিন্তু মম হৃদয়স্থং ত্বাং লব্ধুং পরাং মাতরং মহতাদরেণ মাং ভজন্তি, অহং চ তান্ পুত্রবৎসলা কদাচিদপি ন ত্যজামি, এবং তে মাং বিন্দন্তীতি ॥ ২২ ॥ হে বরেণ্য ! স উক্তপ্রকারস্ত্বং মাং লক্ষ্ম বক্ষসি বিভর্ষি, কৃতার্থা যদ্যপ্যহমিতি ভাবঃ ; তথাপি অনুগ্রহবিশেষং কুরু ইত্যাহ—ত্বৎ ইতি পঞ্চমী তৃতীয়ার্থে, ত্বয়া যৎ করাম্বুজং সাত্বতাং ভক্তানাং শীর্ষ্ণি মায়য়া কৃপয়া অধায়ি ন্যস্তম্, তন্মমাপি শীর্ষ্ণি হে অচ্যুত ! কৃপয়া নিধেহি। অত্র হেতুং দর্শয়িতুং করাম্বুজং বিশিনষ্টি—বন্দিতং পরানন্দদত্বেন সদ্ভিঃ স্তুতম্। অথ কিং বর্ণয়ে তবেহিতস্য দুষ্পারত্বাদিত্যাহ—ঈশ্বরস্য তবেহিতং চেষ্টিতম্ উহিতুমেতাবদিতি বিতর্কয়িতুং কঃ বিভুঃ সমর্থঃ ন কোঽপীত্যর্থঃ

স ত্বং মমাপ্যচ্যুত ! শীর্ষ্ণি বন্দিতং করাম্বুজং যৎ ত্বদধায়ি সাত্বতাম্।
বিভর্ষি মা লক্ষ্ম বরেণ্য ! মায়য়া ক ঈশ্বরস্যেহিতমূহিতুং বিভুঃ ইতি ॥ ২৩ ॥

রম্যকে চ ভগবতঃ প্রিয়তমং মাৎস্যমবতাররূপং তদ্বর্ষপুরুষস্য মনোঃ প্রাক্ প্রদর্শিতম্। স ইদানীমপি মহাভক্তিযোগেনারাধয়তীদঞ্চোদাহরতি ॥ ২৪ ॥

## অন্বয়

বরেণ্য ! (হে বরণীয় !) সঃ ত্বং (তাদৃশ আপনি) মা লক্ষ্ম বিভর্ষি (আমাকে স্বর্ণরেখারূপে বক্ষঃস্থলে ধারণ করিয়াছেন); [অতএব যদিও আমি কৃতার্থ, তথাপি] অচ্যুত ! (হে ভগবন্ !) যৎ বন্দিতং করাম্বুজং (সজ্জনগণকর্ত্তৃক পরমানন্দরূপে প্রশংসিত যে করকমল) ত্বং সাত্বতাং শীর্ষ্ণি (আপনি ভক্তগণের মস্তকে) মায়য়া (কৃপা করিয়া) অধায়ি (স্থাপন করিয়া থাকেন), [তাহা আপনি] মম অপি [শীর্ষ্ণি নিধেহি] (আমার মস্তকেও স্থাপন করুন)। [আপনার লীলা কি বর্ণনা করিব ?] ঈশ্বরস্য ঈহিতম্ ঊহিতুং (আপনি সর্ব্বনিয়ন্তা ; আপনার লীলার ইয়ত্তা করিতে) কঃ বিভুঃ ? ইতি (কে সমর্থ হইবে ?) ॥ ২৩ ॥

রম্যকে চ (রম্যকবর্ষে) তদ্বর্ষপুরুষস্য মনোঃ (সেই বর্ষের অধিপতি মনুকে) প্রাক্ (পূর্ব্বে অর্থাৎ চাক্ষুষ মন্বন্তরের অবসানকালে) ভগবতঃ প্রিয়তমম্ মাৎস্যম্ অবতাররূপং (ভগবান্ নিজের যে প্রিয়তম মৎস্যাবতার মূর্ত্তি) প্রদর্শিতম্ (প্রদর্শন করাইয়াছিলেন, তাঁহাকে), সঃ (ঐ মনু) ইদানীম্ অপি (অদ্যাপিও) মহাভক্তিযোগেন (পরমভক্তি সহকারে) আরাধয়তি (আরাধনা করিতেছেন)। ইদং চ উদাহরতি (তিনি এই মন্ত্র জপ করিয়া থাকেন) ॥ ২৪ ॥

## অনুবাদ

হে বরেণ্য ! তাদৃশ আপনি স্বর্ণরেখারূপে আমাকে বক্ষঃস্থলে ধারণ করিয়াছেন ; অতএব আমি কৃতার্থ ; তাহা হইলেও হে অচ্যুত ! সজ্জনগণকর্ত্তৃক পরমানন্দরূপে প্রশংসিত যে কর-কমল আপনি কৃপা করিয়া ভক্তগণের মস্তকে স্থাপন করিয়া থাকেন, তাহা আমার মস্তকেও স্থাপন করুন। আপনার লীলার আর কি বর্ণনা করিব ? আপনি ঈশ্বর অর্থাৎ সর্ব্বনিয়ন্তা ; আপনার লীলার ইয়ত্তা করিতে কে সমর্থ হইবে ? ॥ ২৩ ॥

রম্যকবর্ষে সেই বর্ষের অধিপতি মনুকে পূর্ব্বে অর্থাৎ চাক্ষুষ মন্বন্তরের অবসানে ভগবান্ নিজের যে প্রিয়তম মৎস্যাবতারমূর্ত্তি প্রদর্শন করাইয়াছিলেন, ঐ মনু অদ্যাপিও পরমভক্তি-সহকারে সেই মৎস্যাবতারমূর্ত্তির আরাধনা করিতেছেন। তিনি এই মন্ত্র জপ করিয়া থাকেন ॥ ২৪ ॥

## টীকা

॥ ২৩ ॥ ২৪ ॥ মুখ্যতমায় সর্ব্বশ্রেষ্ঠায় ॥ ২৫ ॥ অন্তর্য্যামিরূপেণ অন্তর্নানাবতারৈর্বহিরপি বিচরসি, তথাপি অদৃষ্টরূপোঽয়ং পরমাত্মেতি ন দৃষ্টং নিশ্চিতং রূপং যস্য সঃ, উরুঃ বিপুলঃ স্বনো বেদরূপো নাদো যস্য সঃ ॥ ২৬ ॥ কুতস্তৈরদৃষ্টরূপোঽস্মীত্যত্রাহ—মৎসরজ্বরা ইতি। মৎসরঃ পরোৎকর্ষাসহনং স এব জ্বরো

ওঁ নমো ভগবতে মুখ্যতমায় নমঃ সত্ত্বায় প্রাণায়ৌজসে সহসে বলায় মহামৎস্যায় নম ইতি ॥ ২৫ ॥

অন্তর্ব্বহিশ্চাখিললোকপালকৈ-রদৃষ্টরূপো বিচরস্যুরুস্বনঃ।
স ঈশ্বরস্ত্বং য ইদং বশেঽনয়-ন্নাম্না যথা দারুময়ীং নরঃ স্ত্রিয়ম্ ॥ ২৬ ॥
যং লোকপালাঃ কিল মৎসরজ্বরা হিত্বা যতন্তোঽপি পৃথক্ সমেত্য চ।
পাতুং ন শেকুর্দ্বিপদশ্চতুষ্পদঃ সরীসৃপং স্থাণু যদত্র দৃশ্যতে ॥ ২৭ ॥

**অন্বয়**

ওঁ মুখ্যতমায় ভগবতে নমঃ ( সর্ব্বশ্রেষ্ঠ ভগবান্‌কে নমস্কার করি ), সত্ত্বায় নমঃ ( সত্ত্বপ্রধান ভগবান্‌কে নমস্কার করি ), প্রাণায় ( প্রাণস্বরূপ ) ওজসে সহসে বলায় ( এবং ইন্দ্রিয়শক্তি, মনঃশক্তি ও দেহশক্তি-স্বরূপ ) মহামৎস্যায় নমঃ ইতি ( মহামৎস্যরূপী ভগবান্‌কে নমস্কার করি ) ॥ ২৫ ॥

[ তিনি এই বলিয়া স্তব করেন ] নরঃ দারুময়ীং স্ত্রিয়ং যথা ( মনুষ্য কাষ্ঠনির্ম্মিত পুত্তলিকাকে যেমন বশীভূত করিয়া রাখে, সেইরূপ ) যঃ ( যিনি ) ইদং ( এই বিশ্বকে ) নাম্না ( বিধিনিষেধের আশ্রয় ব্রাহ্মণাদি নামের দ্বারা ) বশে অনয়ৎ ( নিয়মিত করিয়া রাখিয়াছেন ) উরুস্বনঃ ( এবং বেদই যাঁহার মহান্ নাদ অর্থাৎ বেদ যাঁহার অস্তিত্ব জ্ঞাপন করিতেছেন ), সঃ ঈশ্বরঃ ত্বং ( সেই সর্ব্বনিয়ন্তা পরমেশ্বর আপনি ) অন্তঃ ( অন্তর্য্যামীরূপে সকলের অন্তরে ) বহিঃ চ ( ও নানাবতাররূপে বাহিরে ) বিচরসি ( বিচরণ করিতেছেন ) ; [ তথাপি ] অখিললোকপালকৈঃ অদৃষ্টরূপঃ [ অসি ] ( তাহা হইলেও ব্রহ্মাদি লোকপালগণ আপনার রূপ দর্শন করিতে সমর্থ হন না ) ॥ ২৬ ॥

লোকপালাঃ ( লোকপালগণ ) মৎসরজ্বরাঃ কিল ( মাৎসর্য্য অর্থাৎ অপরের উৎকর্ষ অসহনরূপ জ্বরে

**অনুবাদ**

সর্ব্বশ্রেষ্ঠ ভগবান্‌কে নমস্কার করি, সত্ত্বপ্রধান ভগবান্‌কে নমস্কার করি, প্রাণস্বরূপ এবং ইন্দ্রিয়শক্তি, মনঃশক্তি ও দেহশক্তিস্বরূপ মহামৎস্যরূপী ভগবান্‌কে নমস্কার করি ॥ ২৫ ॥

[তিনি এই বলিয়া স্তব করেন]—মনুষ্য কাষ্ঠনির্ম্মিত পুত্তলিকাকে যেমন নিজের বশীভূত করিয়া রাখে,সেইরূপ যিনি বিধিনিষেধের আশ্রয় ব্রাহ্মণাদি নামের দ্বারা এই বিশ্বকে নিয়মিত করিয়া রাখিয়াছেন এবং বেদই যাঁহার মহান্ নাদ অর্থাৎ বেদ যাঁহার অস্তিত্ব জ্ঞাপন করিতেছেন, সেই সর্ব্বনিয়ন্তা পরমেশ্বর আপনি অন্তর্য্যামীরূপে সকলের অন্তরে ও নানা অবতাররূপে বাহিরে বিচরণ করিতেছেন ; তথাপি ব্রহ্মাদি লোকপালগণ আপনার রূপ দর্শন করিতে সমর্থ হন না ॥ ২৬ ॥

লোকপালগণ মাৎসর্য্যরূপ জ্বরে আক্রান্ত অর্থাৎ পরের উৎকর্ষসহনে অসমর্থ ; অতএব তাঁহারা সর্ব্বত্র সাক্ষাৎরূপে বর্ত্তমান পরমেশ্বরকে অনাদর করিয়া অর্থাৎ ভগবদ্ভাবে ভাবিত না

**টীকা**

যেষাং তে, অতএব হিত্বা সাক্ষাদ্রূপেণ সন্তমপি অনাদৃত্য দ্বিপদাদি যদত্র দৃশ্যতে তৎ কিঞ্চিদপি পাতুং ন শেকুঃ ॥ ২৭ ॥ ময়া সহ ক্ষৌণীং পাতুমিত্যনুষঙ্গঃ ; অজঃ ভবান্ উরু ওজসা ক্রমতে বিচরতি

ভবান্ যুগান্তার্ণব ঊর্ম্মিমালিনি ক্ষৌণীমিমামোষধিবীরুধাং নিধিম্।
ময়া সহোরু ক্রমতেঽজ ওজসা তস্মৈ জগৎপ্রাণগণাত্মনে নমঃ ইতি ॥ ২৮ ॥

হিরণ্ময়েঽপি ভগবান্ নিবসতি কূর্ম্মতনুং বিভ্রাণস্তস্য তৎ প্রিয়তমাং তনুমর্য্যমা সহ বর্ষপুরুষৈঃ পিতৃগণাধিপতিরুপধাবতি। মন্ত্রমিমঞ্চানুজপতি ॥ ২৯ ॥

### অন্বয়

আক্রান্ত; অতএব তাঁহারা ) যং হিত্বা (সর্ব্বত্র সাক্ষাৎরূপে বর্ত্তমান পরমেশ্বরকে অনাদর করিয়া ) পৃথক্ সমেত্য চ ( একাকী অথবা সকলে মিলিত হইয়া ) যতন্তঃ অপি ( যত্ন করিলেও ) দ্বিপদঃ চতুষ্পদঃ সরীসৃপং স্থাণু যৎ অত্র দৃশ্যতে ( দ্বিপদ, চতুষ্পদ, জঙ্গম ও স্থাবর যাহা কিছু দেখা যায় ), তৎ কিঞ্চিৎ অপি পাতুং ন শেকুঃ ( তাহার কিছুই রক্ষা করিতে সমর্থ হয় না ) ॥ ২৭ ॥

ময়া সহ ( আমার সহিত ) ইমাম্ ওষধিবীরুধাং নিধিং ক্ষৌণীং ( ওষধি ও লতাসমূহের আশ্রয় এই পৃথিবীকে ) [ পাতুম্ ] ( রক্ষা করিবার নিমিত্ত ) অজঃ ভবান্ ( জন্মাদিশূন্য অর্থাৎ সনাতনপুরুষ আপনি ) ঊর্ম্মিমালিনি যুগান্তার্ণবে ( তরঙ্গমালায় সংক্ষুব্ধ প্রলয়সমুদ্রে ) উরু ওজসা ( মহাবেগে ) ক্রমতে ( বিচরণ করিয়াছিলেন ); তস্মৈ জগৎপ্রাণগণাত্মনে নমঃ ( তাদৃশ জগতের প্রাণিসমূহের আশ্রয় আপনাকে নমস্কার করি )। ইতি ॥ ২৮ ॥

হিরণ্ময়ে অপি ( হিরণ্ময়বর্ষেও ) ভগবান্ কূর্ম্মতনুং বিভ্রাণঃ ( ভগবান্ কূর্ম্মশরীর ধারণ করিয়া ) নিবসতি ( অবস্থান করিতেছেন ); পিতৃগণাধিপতিঃ অর্য্যমা ( পিতৃগণের অধিপতি অর্য্যমা ) বর্ষপুরুষৈঃ সহ ( সেই বর্ষবাসিগণের সহিত ) তস্য তৎ প্রিয়তমাং তনুং ( ভগবানের সেই প্রিয়তমা মূর্ত্তির ) উপধাবতি ( আরাধনা করিয়া থাকেন )। ইমং মন্ত্রং চ অনুজপতি ( তিনি এই মন্ত্র জপ করেন ) ॥ ২৯ ॥

### অনুবাদ

হইয়া একাকী অথবা সকলে মিলিত হইয়া যত্ন করিলেও দ্বিপদ, চতুষ্পদ, জঙ্গম ও স্থাবর যাহা কিছু দেখিতে পাওয়া যায়, তাহার কিছুই রক্ষা করিতে সমর্থ হয় না ॥ ২৭ ॥

[ হে ভগবন্! ] আপনার জন্মাদি নাই অর্থাৎ আপনি সনাতনপুরুষ; প্রলয়কালে আমার সহিত ওষধি ও লতাসমূহের আশ্রয় এই পৃথিবীকে রক্ষা করিবার নিমিত্ত আপনি তরঙ্গমালায় পরিপূর্ণ প্রলয়সমুদ্রে মহাবেগে বিচরণ করিয়াছিলেন; জগতের প্রাণিসমূহের আশ্রয় তাদৃশ আপনাকে নমস্কার করি ॥ ২৮ ॥

হিরণ্ময়বর্ষেও ভগবান্ কূর্ম্মশরীর ধারণ করিয়া অবস্থান করিতেছেন; পিতৃগণের অধিপতি অর্য্যমা তদ্বর্ষবাসিগণের সহিত ভগবানের সেই প্রিয়তম মূর্ত্তির আরাধনা করিয়া থাকেন। এই মন্ত্র তিনি জপ করিয়া থাকেন ॥ ২৯ ॥

### টীকা

জগৎপ্রাণগণস্য আত্মনে আশ্রয়ায় ॥ ২৮ ॥ তস্যাঃ ভগবতঃ তৎ তাং প্রিয়তমাম্ ॥ ২৯ ॥ অকূপারায় কূর্ম্মায় সর্ব্বঃ সম্পূর্ণঃ সত্ত্বগুণঃ নিয়ম্যভূতঃ বিশ্বপালনাদিহেতুবিশেষণমিতরব্যাবর্ত্তকং যস্য তস্মৈ বর্ম্মণে

ওঁ নমো ভগবতেঽকূপারায় সর্ব্বসত্ত্বগুণবিশেষণায় নমোঽনুপলক্ষিত-
স্থানায় নমো বর্ষ্মণে নমো ভূম্নে নমোঽবস্থানায় নমস্তে ইতি ॥ ৩০ ॥
যদ্রূপমেতন্নিজমায়য়ার্পিত-মর্থস্বরূপং বহুরূপরূপিতম্।
সংখ্যা ন যস্যাস্ত্যযথোপলম্ভনাৎ তস্মৈ নমস্তে ব্যপদেশরূপিণে ॥ ৩১ ॥

**অন্বয়**

ওঁ ভগবতে অকূপারায় নমঃ (ভগবান্ কূর্ম্মদেবকে নমস্কার করি), সর্ব্বসত্ত্বগুণবিশেষণায় নমঃ (সম্পূর্ণ সত্ত্বগুণ যাঁহার বিশেষণ, তাদৃশ ভগবান্ কূর্ম্মদেবকে নমস্কার করি), অনুপলক্ষিতস্থানায় নমঃ (যাঁহার অবস্থিতিস্থান লক্ষ্য হয় না, তাদৃশ ভগবান্ কূর্ম্মদেবকে নমস্কার করি), বর্ষ্মণে নমঃ (যিনি কালের দ্বারা অবচ্ছিন্ন হন না, তাদৃশ ভগবান্ কূর্ম্মদেবকে নমস্কার করি), ভূম্নে নমঃ (সর্ব্বব্যাপী কূর্ম্মদেবকে নমস্কার করি), অবস্থানায় তে নমঃ ইতি (সর্ব্বাধার কূর্ম্মরূপী ভগবান্ আপনাকে নমস্কার করি) ॥ ৩০ ॥

[এই বলিয়া স্তব করেন—হে ভগবন্!] নিজমায়য়া অর্পিতং (আপনি স্বীয় প্রকৃতিশক্তির দ্বারা যাহা স্থাপন করিয়াছেন), বহুরূপরূপিতম্ (যাহা আধিদৈবিকাদি বহুরূপে নিরূপিত হইয়া থাকে), অর্থস্বরূপম্ (পৃথিব্যাদি পদার্থ যাহার মূর্ত্তি), এতৎ (তাদৃশ এই বিশ্বব্রহ্মাণ্ড) যদ্রূপম্ (যাঁহার শরীর), যস্য (যাঁহার) অযথোপলম্ভনাৎ (যথাযথরূপে উপলব্ধি হয় না বলিয়া) সংখ্যা ন অস্তি (অবয়ব-সংখ্যা গণনা হয় না) ব্যপদেশরূপিণে (এবং দৃশ্যপদার্থই যাঁহার রূপ), তস্মৈ তে নমঃ (সেই বিশ্বরূপী ভগবান্ আপনাকে নমস্কার করি) ॥ ৩১ ॥

**অনুবাদ**

ভগবান্ কূর্ম্মদেবকে নমস্কার করি; সম্পূর্ণ সত্ত্বগুণ যাঁহার বিশেষণ, যাঁহার অবস্থিতি-স্থান লক্ষ্য হয় না, যিনি কালের দ্বারা অবচ্ছিন্ন হন না, তাদৃশ সর্ব্বব্যাপী ও সর্ব্বাধার কূর্ম্মরূপী ভগবান্ আপনাকে নমস্কার করি ॥ ৩০ ॥

[তিনি এই বলিয়া স্তব করেন]—হে ভগবন্! আপনি স্বীয় প্রকৃতিশক্তির দ্বারা যাহা স্থাপন করিয়াছেন, যাহা আধিদৈবিকাদি বহুরূপে নিরূপিত হইয়া থাকে এবং পৃথিব্যাদি পদার্থ যাহার মূর্ত্তি, তাদৃশ এই বিশ্বব্রহ্মাণ্ড যাঁহার শরীর, যাঁহার যথাযথরূপে উপলব্ধি হয় না বলিয়া অবয়বসংখ্যা গণনা করা যায় না এবং দৃশ্যপদার্থমাত্রই যাঁহার রূপ, সেই বিশ্বরূপী ভগবান্ আপনাকে নমস্কার করি ॥ ৩১ ॥

**টীকা**

বর্ষীয়সে কালানবচ্ছিন্নায় অবস্থানায় আধারায় ॥ ৩০ ॥ স্পর্দ্ধাদিদোষনিবৃত্তিপূর্ব্বকভজননিষ্ঠাসিদ্ধয়ে বিশ্বরূপেণ ভগবন্তং বর্ণয়তি—বহুভিঃ রূপৈঃ অধিদৈবাদিভিঃ রূপিতং নিরূপিতম্ অর্থস্বরূপম্ অর্থৈঃ দৃশ্যমানঃ পৃথিব্যাদিপদার্থৈঃ স্বরূপং মূর্ত্তির্যস্য তৎ নিজমায়য়া প্রকৃত্যা স্বশক্ত্যা অর্পিতং স্থাপিতম্ এতদ্ বিশ্বম্ যস্য রূপং শরীরং, যস্য চ যথাবদুপলম্ভাভাবাৎ সংখ্যাবান্তরাবয়বগণনা নাস্তি তস্মৈ, ব্যপদিশ্যতে ইদমিত্যেবং বর্ণ্যতে ইতি ব্যপদেশঃ দৃশ্যপদার্থঃ স এব রূপং যস্য তস্মৈ নমঃ ॥ ৩১ ॥ অতএব জরায়ুজাদি তথাশৈলসরিৎসমুদ্রদ্বীপগ্রহর্ক্ষাভিধেয়ঃ ত্বমেবৈকঃ সর্ব্বস্য ত্বদাত্মকত্বাৎ "সর্ব্বনামা

জরায়ুজং স্বেদজমণ্ডজোদ্ভিদং চরাচরং দেবর্ষিপিতৃভূতমৈন্দ্রিয়ম্ ।
দ্যৌঃ খং ক্ষিতিঃ শৈলসরিৎসমুদ্র-দ্বীপগ্রহর্ক্ষেত্যভিধেয় একঃ ॥ ৩২ ॥
যস্মিন্নসংখ্যেয়বিশেষনাম-রূপাকৃতৌ কবিভিঃ কল্পিতেয়ম্ ।
সংখ্যা যয়া তত্ত্বদৃশাপনীয়তে তস্মৈ নমঃ সাংখ্যনিদর্শনায় তে ইতি ॥ ৩৩ ॥

**অন্বয়**

[ অতএব ] জরায়ুজং ( জরায়ুজ মনুষ্যাদি ), স্বেদজম্ ( স্বেদজ মশকাদি ), অণ্ডজোদ্ভিদং ( অণ্ডজ বিহঙ্গাদি, উদ্ভিজ্জ বৃক্ষাদি ), চরাচরং ( জঙ্গম, স্থাবর ) দেবর্ষিপিতৃভূতম্ ( দেবগণ, ঋষিগণ, পিতৃগণ, ভূতগণ ), ঐন্দ্রিয়ম ( ইন্দ্রিয়বর্গ ), দ্যৌঃ ( স্বর্গ ), খং ( অন্তরীক্ষ ), ক্ষিতিঃ ( পৃথিবী ), শৈলসরিৎসমুদ্রদ্বীপগ্রহর্ক্ষেত্যভিধেয়ঃ ( পর্ব্বত, নদী, সমুদ্র, দ্বীপ, গ্রহ এবং নক্ষত্র নামক ) [ ত্বম্ এব ] একঃ ( আপনিই একমাত্র আছেন, আপনা হইতে পৃথক্ কিছুই নাই, সকলই আপনার অংশ ) ॥ ৩২ ॥

[ কার্য্যদৃষ্টিতে ভগবানের নানাত্ব ও কারণদৃষ্টিতে ভগবানের একত্ব প্রতিপাদন করিয়া নমস্কার করিতেছেন ] অসংখ্যেয়বিশেষনামরূপাকৃতৌ যস্মিন্ ( অসংখ্য বিশেষ বিশেষ নাম, রূপ ও আকৃতিবিশিষ্ট যাঁহাতে ) কবিভিঃ ( বেদসমূহ ) যয়া তত্ত্বদৃশা ( যে তত্ত্বদৃষ্টিতে অর্থাৎ "সর্ব্বপদার্থের আত্মস্বরূপ ব্রহ্ম তাহাদের কারণ" এই কারণদৃষ্টিতে ) ইয়ং সংখ্যা ( এই নানা সংখ্যা ) অপনীয়তে ( "একমেবাদ্বিতীয়ম্ ব্রহ্ম" ইত্যাদি বলিয়া নাই বলিয়াছেন ), [ তয়া তত্ত্বদৃশা ] ( সেইরূপ তত্ত্বদৃষ্টিতে অর্থাৎ সর্ব্বপদার্থ ব্রহ্মের কার্য্য এই কার্য্যদৃষ্টিতে ) কল্পিতা [ চ ] ( "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে" ইত্যাদি বলিয়া নানা সংখ্যার উৎপত্তিও বলিয়াছেন ), তস্মৈ সাংখ্যনিদর্শনায় তে নমঃ ইতি ( সেই উপনিষৎপ্রতিপাদ্য জ্ঞানস্বরূপ আপনাকে নমস্কার করি ) ॥ ৩৩ ॥

**অনুবাদ**

অতএব জরায়ুজ মনুষ্যাদি, স্বেদজ মশকাদি, অণ্ডজ বিহঙ্গমাদি, উদ্ভিজ্জ বৃক্ষাদি, জঙ্গম, স্থাবর, দেবগণ, ঋষিগণ, পিতৃগণ, ভূতগণ, ইন্দ্রিয়বর্গ, স্বর্গ, অন্তরীক্ষ, পৃথিবী, পর্ব্বত, নদী, সমুদ্র, দ্বীপ, গ্রহ এবং নক্ষত্র এই সকল নামে আপনিই একমাত্র আছেন, আপনা হইতে পৃথক্ কিছুই নাই ; সকলই আপনার অংশ ॥ ৩২ ॥

[ কার্য্যদৃষ্টিতে ভগবানের নানাত্ব ও কারণদৃষ্টিতে ভগবানের একত্ব দেখাইয়া নমস্কার করিতেছেন]—হে ভগবন্ ! বেদসমূহ যেরূপ তত্ত্বদৃষ্টির দ্বারা অর্থাৎ "সর্ব্বপদার্থের আত্মস্বরূপ ব্রহ্ম তাহাদের কারণ" এই কারণদৃষ্টির দ্বারা "একমেবাদ্বিতীয়ং ব্রহ্ম" ইত্যাদি বলিয়া অসংখ্য বিশেষ বিশেষ নাম, রূপ ও আকৃতিবিশিষ্ট আপনাতেই এই নানা সংখ্যা নাই বলিয়াছেন, সেইরূপ তত্ত্বদৃষ্টির দ্বারা অর্থাৎ "সর্ব্বপদার্থ ব্রহ্মের কার্য্য" এই কার্য্যদৃষ্টির দ্বারা "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে" ইত্যাদি বলিয়া নানা সংখ্যার উৎপত্তিও বলিয়াছেন, তাদৃশ উপনিষৎ-প্রতিপাদ্য জ্ঞানস্বরূপ আপনাকে নমস্কার করি ॥ ৩৩ ॥

**টীকা**

সর্ব্বরূপঃ" "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইত্যাদিশ্রুতেঃ ॥ ৩২ ॥ ননু নানাপদার্থানাম্ একত্বং কথং ঘটেত ? ইত্যত্র কার্য্যদৃষ্ট্যা নানাত্বং কারণমাত্রদৃষ্ট্যা একত্বং চ সুঘটমেবেতি "উভয়ব্যপদেশাত্ত্বহিকুণ্ডলবৎ" ইতি ন্যায়েন জগদ্ব্রহ্মণোঃ স্বাভাবিকভেদাভেদসম্বন্ধমাহ—যস্মিন্নিতি। যস্মিন্ কবিভিঃ ক্রান্তদর্শিভিঃ বেদৈঃ যয়া

উত্তরেষু চ কুরুষু ভগবান্ যজ্ঞপুরুষঃ কৃতবরাহরূপ আস্তে। তস্ত দেবী হৈষা ভূঃ সহ কুরুভিরস্খলিতভক্তিযোগেনোপধাবতি। ইমাঞ্চ পরমামুপনিষদমাবর্ত্তয়তি ॥ ৩৪ ॥

ওঁ নমো ভগবতে মন্ত্রতত্ত্বলিঙ্গায় যজ্ঞক্রতবে মহাধ্বরাবয়বায় মহাপুরুষায় নমঃ কর্ম্মশুক্লায় ত্রিযুগায় নমস্তে ইতি ॥ ৩৫ ॥

**অন্বয়**

উত্তরেষু চ কুরুষু ( উত্তরকুরুবর্ষে ) ভগবান্ যজ্ঞপুরুষঃ কৃতবরাহরূপঃ আস্তে ( ভগবান্ যজ্ঞপুরুষ বরাহমূর্ত্তি ধারণ করিয়া অবস্থান করিতেছেন ); এষা হ দেবী ভূঃ (এই ভূলোকের অধিষ্ঠাত্রী দেবী ) কুরুভিঃ সহ ( সেই বর্ষের অধিবাসিগণের সহিত ) অস্খলিতভক্তিযোগেন ( অবিচলিত ভক্তিযোগ সহকারে ) তং তু উপধাবতি ( তাঁহার আরাধনা করিয়া থাকেন )। ইমাং চ পরমাম্ উপনিষদম্ আবর্ত্তয়তি ( তাঁহারা এই শ্রেষ্ঠ উপনিষন্মন্ত্র জপ করিয়া থাকেন ) ॥ ৩৪ ॥

ওঁ মন্ত্রতত্ত্বলিঙ্গায় ভগবতে নমঃ ( মন্ত্রই যাঁহার স্বরূপের জ্ঞাপক, সেই ভগবান্‌কে নমস্কার করি ), যজ্ঞক্রতবে ( যিনি অযূপ যজ্ঞস্বরূপ ও সযূপ ক্রতুস্বরূপ ), মহাধ্বরাবয়বায় ( মহাযজ্ঞ সকল যাঁহার অবয়ব ), মহাপুরুষায় নমঃ ( সেই মহাপুরুষকে নমস্কার করি ); কর্ম্মশুক্লায় ( পৃথিবীর উদ্ধাররূপ কর্ম্মে যিনি প্রকাশমান হন ) ত্রিযুগায় ( এবং যাঁহার উপাসনার ফলে ভক্তের ষড়ৈশ্বর্য্য লাভ হয় ), তে নমঃ ইতি ( তাদৃশ বরাহরূপী আপনাকে নমস্কার করি ) ॥ ৩৫ ॥

**অনুবাদ**

উত্তরকুরুবর্ষে ভগবান্ যজ্ঞপুরুষ বরাহমূর্ত্তি ধারণ করিয়া অবস্থান করিতেছেন; এই ভূলোকের অধিষ্ঠাত্রী দেবী কুরুবর্ষের অধিবাসিগণের সহিত অবিচলিত ভক্তিযোগ সহকারে তাঁহার আরাধনা করিয়া থাকেন। তাহারা এই শ্রেষ্ঠ উপনিষন্মন্ত্র জপ করেন ॥ ৩৪ ॥

মন্ত্রই যাঁহার স্বরূপের জ্ঞাপক, যিনি অযূপ যজ্ঞস্বরূপ ও সযূপ ক্রতুস্বরূপ, মহাযজ্ঞ সকল যাঁহার অবয়ব, সেই মহাপুরুষ ভগবান্‌কে নমস্কার করি; পৃথিবীর উদ্ধাররূপ কর্ম্মে যিনি প্রকাশমান হন এবং যাঁহার উপাসনার ফলে উপাসকের ষড়ৈশ্বর্য্য লাভ হয়, তাদৃশ বরাহরূপী ভগবান্ আপনাকে নমস্কার করি ॥ ৩৫ ॥

**টীকা**

তত্ত্বদৃশা সর্ব্বাত্মভূতব্রহ্মবিষয়িণ্যা দৃষ্ট্যা ইয়ং নানা সংখ্যা অপনীয়তে "সদেব সৌম্যেদমগ্র আসীৎ" "একমেবাদ্বিতীয়ং ব্রহ্ম" "নেহ নানাস্তি কিঞ্চন" ইত্যেবমপসার্য্যতে, তথৈব তত্ত্বদৃশা "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে" ইত্যেবং কল্পিতা তস্মৈ, অতএবাসংখ্যেয়া বিশেষাঃ যেষাং, তানি নামানি রূপাণি আকৃতয়শ্চ যস্য তথাভূতায় সাংখ্যনিদর্শনায় সাংখ্যং সম্যক্ খ্যায়তে প্রকথ্যতে ব্রহ্ম অনয়েতি সংখ্যা উপনিষৎ, তয়াবধারণীয়ং সাংখ্যং তথাভূতং নিদর্শনং জ্ঞানং যস্য তথাভূতায় তে তুভ্য নমঃ ইত্যন্বয়ঃ ॥৩৩॥ এষা ভূঃ ভূম্যধিষ্ঠাত্রী দেবতা ॥ ৩৪ ॥ মন্ত্রা এব তত্ত্বলিঙ্গানি স্বরূপজ্ঞাপকাঃ যস্য তস্মৈ যজ্ঞা অযূপাঃ, ক্রতবঃ সযূপাঃ তদ্রূপায়, মহান্তো মহাধ্বরাঃ অবয়বাঃ যস্য তস্মৈ, কর্ম্মণা ভুবঃ উদ্ধরণে শুক্লায় প্রকাশমানায় ত্রিযুগায় ত্রীণি যুগানি, "উৎপত্তিং প্রলয়ঞ্চৈব ভূতানামাগতিং গতিম্। বেত্তি বিদ্যামবিদ্যাং চ স বাচ্যো ভগবানিতি ॥" ইতি স্মৃতিপ্রোক্তানি যস্মাদুপাসকানাং স তথা যদুপাসনয়া জীবঃ অপি উৎকৃষ্টষাড়্‌গুণ্য-

যস্য স্বরূপং কবয়ো বিপশ্চিতো গুণেষু দারুষ্বিব জাতবেদসম্ ।
মথ্নন্তি মথ্না মনসা দিদৃক্ষবো গূঢ়ং ক্রিয়ার্থৈর্নম ঈরিতাত্মনে ॥ ৩৬ ॥
দ্রব্যক্রিয়াহেত্বয়নেশকর্ত্তৃভি-র্মায়াগুণৈর্বস্তুনিরীক্ষিতাত্মনে ।
অন্বীক্ষয়াঙ্গাতিশয়াত্মবুদ্ধিভি-র্নিরস্তমায়াকৃতয়ে নমো নমঃ ॥ ৩৭ ॥

**অন্বয়**

কবয়ঃ ( বিবেকিগণ ) দারুষু জাতবেদসম্ ইব ( কাষ্ঠমধ্যস্থ নিগূঢ় অগ্নির ন্যায় ) ক্রিয়ার্থৈঃ গূঢ়ং ( স্ব স্ব কর্ম্ম ও কর্ম্মফলের দ্বারা হৃদয়ে অপ্রকাশমান ) যস্য বিপশ্চিতঃ স্বরূপং ( যে সর্ব্বজ্ঞ পরমপুরুষের স্বরূপ ) দিদৃক্ষবঃ ( দর্শন করিতে ইচ্ছা করিয়া ) মথ্না মনসা ( বিবেকসাধন মনের দ্বারা ) গুণেষু ( প্রকৃত্যাদি অষ্টাবিংশতি তত্ত্বরূপ পদার্থে ) [ ঊনত্রিংশতত্ত্ব অর্থাৎ পরমাত্মাকে ] মথ্নন্তি ( অন্বেষণ করিয়া থাকেন ), ঈরিতাত্মনে [ তস্মৈ ] নমঃ ( উক্ত প্রকারে যত্ন করিলে যাঁহার স্বরূপ প্রকটিত হইয়া থাকে, তাদৃশ ভগবান্ আপনাকে নমস্কার করি ) ॥ ৩৬ ॥ *

অঙ্গাতিশয়াত্মবুদ্ধিভিঃ ( যমনিয়মাদি সাধনসমূহের দ্বারা যাঁহাদের বুদ্ধি নিশ্চয়বতী হইয়া থাকে, তাঁহারা ) অন্বীক্ষয়া ( বিচারের দ্বারা ) দ্রব্যক্রিয়াহেত্বয়নেশকর্ত্তৃভিঃ মায়াগুণৈঃ ( দ্রব্য—পঞ্চমহাভূত, ক্রিয়া—পঞ্চকর্ম্মেন্দ্রিয়, হেতু—প্রকৃতি, মহৎ, অহঙ্কার ও পঞ্চতন্মাত্র, অয়ন—পঞ্চ জ্ঞানেন্দ্রিয়, ঈশ—মন, কর্ত্তা—জীব এবং গুণত্রয় এই অষ্টাবিংশতিতত্ত্বের সহিত ) বস্তুনিরীক্ষিতাত্মনে ( যথার্থরূপে যে আত্মাকে নিরীক্ষণ করিয়া থাকেন ) নিরস্তমায়াকৃতয়ে ( এবং মায়িক আকৃতি যাঁহাতে নাই অর্থাৎ যাঁহার মূর্ত্তি প্রাকৃত নহে, সেই পরমপুরুষ আপনাকে ) নমঃ নমঃ ( পুনঃ পুনঃ নমস্কার করি ) ॥ ৩৭ ॥

**অনুবাদ**

কাষ্ঠমধ্যস্থ নিগূঢ় অগ্নির ন্যায় স্ব স্ব কর্ম্ম ও কর্ম্মফলের দ্বারা অর্থাৎ অজ্ঞানতাহেতু জীবের হৃদয়ে যিনি অপ্রকাশমান থাকেন এবং যে সর্ব্বজ্ঞ পরমপুরুষের স্বরূপ দর্শন করিতে অভিলাষী হইয়া বিবেকিগণ মনের দ্বারা প্রকৃত্যাদি অষ্টাবিংশতিতত্ত্বরূপ পদার্থসমূহে ঊনত্রিংশতত্ত্ব অর্থাৎ যে পরমাত্মাকে অন্বেষণ করিয়া থাকেন এবং উক্ত প্রকারে যত্ন করিলে যাঁহার স্বরূপ প্রকটিত হইয়া থাকে, তাদৃশ ভগবান্ আপনাকে নমস্কার করি ॥ ৩৬ ॥

যমনিয়মাদি সাধনসমূহের দ্বারা যাঁহাদের বুদ্ধি নিশ্চয়বতী অর্থাৎ স্থির হইয়া থাকে, তাঁহারা বিচারের দ্বারা পঞ্চমহাভূত, পঞ্চকর্ম্মেন্দ্রিয়, প্রকৃতি, মহৎ, অহঙ্কার, পঞ্চতন্মাত্র,

**টীকা**

যোগাৎ ভগবান্ ভবতি, তস্মৈ ইত্যর্থঃ ॥ ৩৫ ॥ যস্য বিপশ্চিতঃ সর্ব্বজ্ঞস্য "সোঽশ্নুতে সর্ব্বান্ কামান্ সহ ব্রহ্মণা বিপশ্চিতা" ইতি শ্রুতিপ্রসিদ্ধস্য তে স্বরূপং ক্রিয়ার্থৈঃ গূঢ়ং জীবস্য স্বকৃতকর্ম্মফলৈঃ সঙ্কুচিতজ্ঞানস্য হৃদি অপ্রকাশমানং গুণেষু স্বকার্য্যভূতচতুর্ব্বিংশতিপ্রাকৃততত্ত্বসহিতেষু জীবসহিতেষু চ অষ্টাবিংশতি-পদার্থেষু বক্ষ্যমাণেষু একোনত্রিংশং মথ্নন্তি বিচিন্বন্তি দারুষু জাতবেদসম্ অগ্নিমিব ; মথ্না বিবেকসাধনেন মনসা ইত্থং কৃতে যত্নে ঈরিতঃ প্রকটিতঃ আত্মা স্বরূপং যস্য তস্মৈ নমঃ ॥ ৩৬ ॥ পূর্ব্বশ্লোকং বিবৃণোতি—

---

* প্রকৃতি, মহৎ, অহঙ্কার, পঞ্চতন্মাত্র, পঞ্চজ্ঞানেন্দ্রিয় ও পঞ্চকর্ম্মেন্দ্রিয়, মন, স্থূলমহাভূত, জীব ও গুণত্রয় এই অষ্টাবিংশতি তত্ত্ব।

করোতি বিশ্বস্থিতিসংযমোদয়ং যস্যেপ্সিতং নেপ্সিতমীক্ষিতুর্গুণৈঃ।
মায়া যথায়ো ভ্রমতে তদাশ্রয়ং গ্রাব্ণো নমস্তে গুণকর্ম্মসাক্ষিণে ॥ ৩৮ ॥
প্রমথ্য দৈত্যং প্রতিবারণং মৃধে যো মাং রসায়া জগদাদিশূকরঃ।
কৃত্বাগ্রদংষ্ট্রে নিরগাদুদন্বতঃ ক্রীড়ন্নিবেভঃ প্রণতাস্মি তং বিভুম্ ইতি ॥ ৩৯ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে
ভুবনকোষে বর্ষদেবস্তুতির্নামাষ্টাদশোঽধ্যায়ঃ ॥ ১৮ ॥

## অন্বয়

অয়ঃ যথা (লৌহ যেমন) গ্রাব্ণঃ তদাশ্রয়ং ভ্রমতে (অয়স্কান্তমণির সান্নিধ্যে তাহার অভিমুখে ভ্রমণ করে; সেইরূপ) যস্য ঈক্ষিতুঃ মায়া (যে জগৎকারণ ঈক্ষণকর্ত্তা পরমেশ্বরের মায়া) [তাঁহার অধীন হইয়া কার্য্য করিতেছে এবং ঐ মায়ানিয়ন্তা যিনি] গুণৈঃ (স্বীয় মায়াগুণের দ্বারা) ঈপ্সিতং (জীবের ভোগমোক্ষসিদ্ধির জন্যই যাহা অভিলষিত) ন ঈপ্সিতং (কিন্তু স্বার্থসিদ্ধির জন্য নহে, তাদৃশ) বিশ্বস্থিতিসংযমোদয়ং (বিশ্বের সৃষ্টি, স্থিতি ও প্রলয়) করোতি (করিয়া থাকেন), গুণকর্ম্মসাক্ষিণে [তস্মৈ] তে নমঃ (সাত্ত্বিকাদি গুণ ও গুণানুযায়ী কর্ম্মসমূহের সাক্ষী তাদৃশ সর্ব্বনিয়ন্তা আপনাকে নমস্কার করি) ॥ ৩৮ ॥

যঃ জগদাদিশূকরঃ (যিনি জগতের কারণস্বরূপ বরাহমূর্ত্তি ধারণ করতঃ) রসায়াঃ (রসাতল হইতে) অগ্রদংষ্ট্রে মাং কৃত্বা (দন্তাগ্রে আমাকে ধারণ করিয়া) প্রতিবারণম্ ইভঃ ইব (প্রতিদ্বন্দ্বী হস্তীকে অপর

## অনুবাদ

পঞ্চজ্ঞানেন্দ্রিয়, মন, জীব এবং গুণত্রয় এই অষ্টাবিংশতি তত্ত্বের সহিত যথার্থরূপে যে পরমাত্মাকে নিরীক্ষণ করিয়া থাকেন এবং মায়িক আকৃতি যাঁহাতে নাই অর্থাৎ যাঁহার মূর্ত্তি প্রাকৃত নহে, তাদৃশ পরমপুরুষ আপনাকে পুনঃ পুনঃ নমস্কার করি ॥ ৩৭ ॥

লৌহ যেমন অয়স্কান্তমণির সান্নিধ্যে তাহার অভিমুখে ভ্রমণ করে, সেইরূপ যে জগৎকারণ ঈক্ষণকর্ত্তা পরমেশ্বরের প্রকৃতি তাঁহার অধীন হইয়া কার্য্য করিতেছে এবং প্রকৃতিনিয়ন্তা যিনি স্বীয় মায়াগুণের দ্বারা জীবের ভোগমোক্ষসিদ্ধির নিমিত্তই এই বিশ্বের সৃষ্টি, স্থিতি ও প্রলয় করিয়া থাকেন, কিন্তু নিজের জন্য নহে, সাত্ত্বিকাদিগুণ ও গুণানুযায়ী কর্ম্মসমূহের সাক্ষী তাদৃশ সর্ব্বনিয়ন্তা পরমেশ্বর আপনাকে নমস্কার করি ॥ ৩৮ ॥

যিনি জগতের কারণস্বরূপ বরাহমূর্ত্তি ধারণ করিয়া রসাতল হইতে দন্তাগ্রে আমাকে

## টীকা

দ্রব্যেতি। অন্বীক্ষয়া বিচারেণ অঙ্গৈঃ যমনিয়মাদিভিঃ অতিশয়াত্মা নিশ্চয়বতী বুদ্ধিঃ যেষাং তৈঃ দিদৃক্ষুভিঃ দ্রব্যাদিভিঃ পঞ্চবিংশতিতত্ত্বৈঃ সহ ত্রিভির্মায়াগুণৈশ্চ সহ বস্তুতো যাথাত্ম্যেন নিরীক্ষিতো য আত্মা একোনত্রিংশঃ পরমাত্মা তস্মৈ নমো নমঃ; তত্র দ্রব্যাণি মহাভূতানি পঞ্চ, ক্রিয়াশব্দেন কর্ম্মেন্দ্রিয়াণি পঞ্চ, হেতবঃ প্রকৃতিমহদহঙ্কারাঃ পঞ্চতন্মাত্রাণি চ ইত্যষ্টৌ প্রকৃতয়ঃ, অয়নানি জ্ঞানায়নানি পঞ্চ জ্ঞানেন্দ্রিয়াণি, ঈশঃ ইন্দ্রিয়েশঃ মনঃ, কর্ত্তা জীবঃ, এতৈঃ মায়াগুণাঃ সত্ত্বরজস্তমাংসি তৈশ্চ সহিতঃ ইত্যর্থঃ।

## অন্বয়

হস্তী যেমন বিনাশ করে, সেইরূপ) মৃধে (যুদ্ধে) দৈত্যং প্রমথ্য (হিরণ্যাক্ষ দৈত্যকে বধ করিয়া) উদপ্লুতঃ (প্রলয়জলধি হইতে) ক্রীড়ন্ (ক্রীড়া করিতে করিতেই যেন) নিরগাৎ (নির্গত হইয়াছিলেন), তম্ বিভুম্ (সেই বরাহরূপী বিভুকে) প্রণতা অস্মি ইতি (নমস্কার করি) ॥ ৩৯ ॥

## অনুবাদ

উত্তোলন করিয়াছিলেন এবং প্রতিদ্বন্দ্বী হস্তী যেমন অপর হস্তীকে বিনাশ করে, সেইরূপ যুদ্ধে হিরণ্যাক্ষ-দৈত্যকে বধ করিয়া প্রলয়সমুদ্র হইতে ক্রীড়া করিতে করিতেই যেন নির্গত হইয়াছিলেন, সেই বরাহরূপী বিভু ভগবান্‌কে নমস্কার করি ॥ ৩৯ ॥

অষ্টাদশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১৮ ॥

## টীকা

কথম্ভূতায় ? নিরস্তা মায়ানিমিত্তা আকৃতির্যস্মাৎ তস্মৈ অপ্রাকৃতাকৃতয় ইত্যর্থঃ ॥ ৩৭ ॥ এবং চেতনাচেতন-ব্রহ্মাখ্যানি ত্রীণি তত্ত্বান্যুক্তানি ; তত্র সেশ্বরসাংখ্যপক্ষে প্রকৃতিঃ যথা ঈশ্বরাদত্যন্তভিন্নাতঃ সৈব জগৎ-কর্ত্রীতি শঙ্কা প্রাপ্তা ; তাং বারয়ন্ ব্রহ্মণো জগৎকারণত্বমাহ—করোতীতি। যস্য জগৎকারণস্য ঈক্ষিতুঃ "তদৈক্ষত বহুস্যাম্" ইত্যাদিশ্রুতিপ্রসিদ্ধস্যৈব সম্বন্ধিনী শক্তিভূতৈব মায়া, ন তদত্যন্ত-পৃথগ্‌ভূতা মায়া অস্তীতি "মায়াং তু প্রকৃতিং বিদ্যান্মায়িনন্তু মহেশ্বরম্" ইতি শ্রুতেঃ, উপলক্ষণমেতজ্জীবা-দেরপি ; ন হি অব্রহ্মাত্মকঃ চেতনঃ অচেতনশ্চ কশ্চিৎ পদার্থোঽস্তি "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম তজ্জলানিতি" ইতি শ্রুতেঃ। সা চ মায়া ব্রহ্মাধীনস্থিতিপ্রবৃত্তিমতীতি দৃষ্টান্তেনাহ—যথা অয়ো লোহং গ্রাবোঽয়স্কান্তান্তেতোঃ তদাশ্রয়ং তদভিমুখং ভ্রমতি, তদ্বৎ মায়াপি, স এব মায়েশঃ ঈপ্সিতং বুভুক্ষোর্জীবস্য ভোগার্থং মুমুক্ষোর্মোক্ষার্থং স্বার্থং তু নেপ্সিতং, বিশ্বস্থিত্যাদিকং গুণৈঃ স্বমায়াগুণৈঃ করোতি তস্মৈ তে জীবস্থ গুণানাং সাত্ত্বিকত্বাদীনাং কর্ম্মণাং চ গুণানুরূপাণাং সাক্ষিণে নমঃ ॥ ৩৮ ॥ প্রতিবারণম্ বিরোধিনম্ ইভম্ ইভ ইব মৃধে যুদ্ধে দৈত্যং প্রমথ্য রসায়াঃ রসতলাৎ অগ্রদংষ্ট্রে দংষ্ট্রাগ্রে মাং কৃত্বা উদপ্লুতঃ প্রলয়ার্ণবাৎ ক্রীড়ন্নিব নিরগাৎ তং প্রণতাস্মি ॥ ৩৯ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে অষ্টাদশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ১৮ ॥

---

# একোনবিংশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

কিম্পুরুষে বর্ষে ভগবন্তমাদিপুরুষং লক্ষ্মণাগ্রজং সীতাভিরামং রামং তচ্চরণসন্নিকর্ষাভিরতঃ পরমভাগবতো হনূমান্ সহ কিম্পুরুষৈরবিরতভক্তিরুপাস্তে ॥ ১ ॥

আর্ষ্টিষেণেন সহ গন্ধর্ব্বৈরনুগীয়মানাং পরমকল্যাণীং ভর্তৃভগবৎকথাং সমুপশৃণোতি স্বয়ঞ্চেদং গায়তি ॥ ২ ॥

**অন্বয়**

[ এই উনবিংশ অধ্যায়ে কিম্পুরুষবর্ষ ও ভারতবর্ষের উপাস্য, উপাসক ও উপাসনার কথা বর্ণনা করিয়া ভারতের বৈশিষ্ট্য বর্ণনা করিবেন ]—শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ পরীক্ষিৎ ! ] কিম্পুরুষে বর্ষে ( কিম্পুরুষবর্ষে ) আদিপুরুষম ( সনাতনপুরুষ ) লক্ষ্মণাগ্রজং ( লক্ষ্মণের জ্যেষ্ঠভ্রাতা ) সীতাভিরামম্ ( সীতাপতি ) ভগবন্তং রামং ( ভগবান্ রামচন্দ্রকে ) তচ্চরণসন্নিকর্ষাভিরতঃ ( তাঁহার চরণসেবায় নিরত ) পরমভাগবতঃ হনূমান্ ( পরমবৈষ্ণব হনুমান্ ) কিম্পুরুষৈঃ সহ ( কিম্পুরুষবর্ষবাসিগণের সহিত ) অবিরতভক্তিঃ ( অবিচ্ছিন্ন ভক্তিযুক্ত হইয়া ) উপাস্তে ( উপাসনা করিয়া থাকেন ) ॥ ১ ॥

[ পরমভক্ত হনুমান্ ] আর্ষ্টিষেণেন সহ ( গন্ধর্ব্বশ্রেষ্ঠ আর্ষ্টিষেণের সহিত ) গন্ধর্ব্বৈঃ অনুগীয়মানাং ( গন্ধর্ব্বগণকর্ত্তৃক কীর্ত্তিত ) পরমকল্যাণীং ( পরমকল্যাণজনক ) ভর্তৃভগবৎকথাং ( প্রভু ভগবান্ রামচন্দ্রের লীলাকথা ) সমুপশৃণোতি ( সম্যক্‌রূপে শ্রবণ করিতেছেন ) [ এবং ] স্বয়ং চ ইদং গায়তি ( স্বয়ং এই মন্ত্র জপ করিতেছেন ) ॥ ২ ॥

**অনুবাদ**

[ এই অধ্যায়ে কিম্পুরুষবর্ষ ও ভারতবর্ষের উপাস্য, উপাসক ও উপাসনার কথা বর্ণনা করিয়া ভারতবর্ষের উৎকর্ষ বর্ণনা করিবেন ]—শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ ! কিম্পুরুষবর্ষে সনাতনপুরুষ লক্ষ্মণাগ্রজ সীতাপতি ভগবান্ রামচন্দ্রকে তাঁহার চরণসেবায় নিরত পরমবৈষ্ণব হনুমান্ তদ্বর্ষবাসিগণের সহিত অবিচ্ছিন্ন ভক্তিভাবে উপাসনা করিতেছেন ॥ ১ ॥

পরমভক্ত হনুমান্ গন্ধর্ব্বশ্রেষ্ঠ আর্ষ্টিষেণের সহিত গন্ধর্ব্বগণকর্ত্তৃক কীর্ত্তিত ও পরমকল্যাণজনক প্রভু ভগবান্ রামচন্দ্রের লীলাকথা সম্যক্‌রূপে শ্রবণ করিতেছেন এবং স্বয়ং এই মন্ত্র জপ করিতেছেন ॥ ২ ॥

**টীকা**

একোনবিংশে কিম্পুরুষে ভারতে চ সেব্যসেবকভাবঃ ভারতশ্রৈষ্ঠ্যং চ বর্ণ্যতে—কিম্পুরুষবর্ষে ইতি ॥ ১ ॥ আর্ষ্টিষেণো গন্ধর্ব্বমুখ্যস্তেন রাজর্ষিরপি আর্ষ্টিষেণস্তস্যাং দিশি মহাভারতে প্রসিদ্ধস্তেন সহ বা ভর্ত্তা চাসৌ ভগবাংশ্চ তৎকথাম্ ॥ ২ ॥ আর্য্যাণি উত্তমানি লক্ষণানি শীলং ব্রতঞ্চ যস্মিন্ তস্মৈ উপশিক্ষিতানাং সদনুশিষ্টানাম্ আত্মা উপাস্যঃ তস্মৈ, উপাসিতঃ ধর্ম্মশিক্ষার্থমনুসৃতো লোকো যেন তস্মৈ,

ওঁ নমো ভগবতে উত্তমঃশ্লোকায় নম আর্য্যলক্ষণশীলব্রতায় নম উপশিক্ষিতাত্মন উপাসিতলোকায় নমঃ সাধুবাদনিকষণায় নমো ব্রহ্মণ্যদেবায় মহাপুরুষায় মহারাজায় নম ইতি ॥ ৩ ॥

যৎ তদ্বিশুদ্ধানুভবমাত্রমেকং স্বতেজসা ধ্বস্তগুণব্যবস্থম্ ।
প্রত্যক্প্রশান্তং সুধিয়োপলম্ভনং হ্যনামরূপং নিরহং প্রপদ্যে ॥ ৪ ॥

**অন্বয়**

ওঁ উত্তমঃশ্লোকায় ভগবতে নমঃ ( পবিত্রকীর্ত্তি ভগবান্‌কে নমস্কার করি ), আর্য্যলক্ষণশীলব্রতায় নমঃ ( শ্রেষ্ঠ লক্ষণ, চরিত্র ও ব্রত যাঁহাতে বিদ্যমান, সেই ভগবান্‌কে নমস্কার করি ), উপশিক্ষিতাত্মনে ( সজ্জনগণের উপাস্য ) উপাসিতলোকায় নমঃ ( ও লোকসমূহের ধর্ম্মশিক্ষার নিমিত্ত ব্রাহ্মণভক্তি প্রভৃতি লৌকিক আচারের অনুবর্ত্তনকারী ভগবান্‌কে নমস্কার করি ), সাধুবাদনিকষণায় নমঃ ( নিকষপ্রস্তরের ন্যায় সাধুত্বের পরীক্ষাস্থান ভগবান্‌কে নমস্কার করি ), ব্রহ্মণ্যদেবায় মহাপুরুষায় মহারাজায় নমঃ নমঃ ইতি ( ব্রহ্মণ্যদেব, মহাপুরুষ ও মহারাজ ভগবান্ রামচন্দ্রকে পুনঃ পুনঃ নমস্কার করি ) ॥ ৩ ॥

[ তিনি এই বলিয়া স্তব করেন ] যৎ বিশুদ্ধানুভবমাত্রম্ ( যাঁহার স্বরূপ বিশুদ্ধ ধ্যাতৃগণের অনুভবের বিষয় হইয়া থাকে ), স্বতেজসা ধ্বস্তগুণব্যবস্থং ( স্বীয় তেজের দ্বারা যাঁহা হইতে রাগাদি দোষসমূহ তিরোহিত আছে ), প্রত্যক্প্রশান্তম্ ( শরণাগত জীব যাঁহা হইতে শান্তি লাভ করে ), সুধিয়োপলম্ভনং ( যিনি শুদ্ধচিত্ত সাধকগণের উপলব্ধির বিষয় ), অনামরূপম্ ( প্রাকৃত নামরূপশূন্য ), নিরহম্ ( অভিমানরহিত ) একম্ হি ( এবং সমান ও অধিকশূন্য ), তৎ [ রামাখ্যং ব্রহ্ম ] প্রপদ্যে ( সেই রাম নামক ব্রহ্মের শরণাপন্ন হইলাম ) ॥ ৪ ॥

**অনুবাদ**

পবিত্রকীর্ত্তি ভগবান্‌কে নমস্কার করি; যাঁহাতে ধ্বজবজ্রাদি শ্রেষ্ঠলক্ষণসমূহ এবং চরিত্র ও ব্রত বিদ্যমান আছে, সেই ভগবান্ রামচন্দ্রকে নমস্কার করি; সজ্জনগণের উপাস্য ও জগতে ধর্ম্মশিক্ষার নিমিত্ত ব্রাহ্মণভক্তি প্রভৃতি লৌকিক ধর্ম্মে লোকসমূহের অনুবর্ত্তনকারী ভগবান্ রামচন্দ্রকে নমস্কার করি; নিকষপাষাণের ন্যায় সাধুত্বের পরীক্ষাস্থান ভগবান্ রামচন্দ্রকে নমস্কার করি; ব্রহ্মণ্যদেব, মহাপুরুষ এবং মহারাজ ভগবান্ রামচন্দ্রকে পুনঃ পুনঃ নমস্কার করি ॥ ৩ ॥

[ পরমভক্ত হনুমান্ এই বলিয়া স্তব করেন ]—যাঁহার স্বরূপ বিশুদ্ধ ধ্যাতৃগণের অনুভবের বিষয় হইয়া থাকে, স্বীয় তেজের দ্বারা যাঁহা হইতে রাগাদি দোষসমূহ

**টীকা**

সাধুবাদস্য সাধুত্বপ্রসিদ্ধের্নিকষণায় পরীক্ষাস্থানায় ধর্ম্মধুরন্ধরশিরোভূষণায় ইত্যর্থঃ ॥ ৩ ॥ উক্তগুণগণনিধিং বেদান্তৈকবেদ্যং শ্রীরামাখ্যং ব্রহ্মৈব মুমুক্ষুধ্যেয়মিত্যাহ—যদিতি। যদেকং নিঃসমানাতিশয়ং বস্তু তৎ প্রপদ্যে, কীদৃশং ? বিশুদ্ধানাং ধ্যাতৄণামনুভবো যয়োস্তে মাত্রে নামরূপে যস্য তৎ অপ্রাকৃতনামরূপমিত্যর্থঃ। স্বতেজসা ধ্বস্তা হেয়াঃ গুণাঃ রাগাদয়ঃ বিবিধা অবস্থা চ যস্মাৎ তৎ, প্রত্যক্ জীবঃ শান্তঃ যস্মাৎ স্মরণীয়াৎ তৎ সুধিয়া উপলভ্যতে ইত্যুপলম্ভনম্ অনামরূপং প্রাকৃতনামরূপশূন্যম্ অহমেবস্তুতোঽস্মীত্যভিমানশূন্যম্ ॥ ৪ ॥

মর্ত্ত্যাবতারস্ত্বিহ মর্ত্ত্যশিক্ষণং রক্ষোবধায়ৈব ন কেবলং বিভোঃ।
কুতোঽন্যথা স্যাদ্রমতঃ স্ব আত্মনঃ সীতাকৃতানি ব্যসনানীশ্বরস্য ॥ ৫ ॥
ন বৈ স আত্মাত্মবতাং সুহৃত্তমঃ সক্তস্ত্রিলোক্যাং ভগবান্ বাসুদেবঃ।
ন স্ত্রীকৃতং কশ্মলমশ্নুবীত ন লক্ষ্মণঞ্চাপি বিহাতুমর্হতি ॥ ৬ ॥

**অন্বয়**

বিভোঃ (বিভু পরমাত্মার) ইহ (এই পৃথিবীতে) মর্ত্ত্যাবতারঃ তু (যে দশরথপুত্র রামচন্দ্ররূপে মনুষ্যাবতার, তাহা) ন কেবলং রক্ষোবধায় এব (কেবল রাক্ষসবধের নিমিত্তই নহে), [অপি তু] মর্ত্ত্যশিক্ষণম্ (কিন্তু মনুষ্যানুকরণে মানবগণকে যথাশক্তি গুরুর আজ্ঞা পালন, স্বধর্ম্মে অবস্থান ও সকলের প্রতি অনুগ্রহ করা ইত্যাদি শিক্ষা দিবার নিমিত্তই হইয়াছিল); অন্যথা (যদি তাহা না হইত, তাহা হইলে) স্বে রমতঃ (নিজানন্দে রমণশীল) আত্মনঃ ঈশ্বরস্য (জগদাত্মা পরমেশ্বরের) সীতাকৃতানি ব্যসনানি (সীতাবিরহজনিত দুঃখসমূহ) কুতঃ স্যাৎ? (কি করিয়া সম্ভব হইতে পারে?) ॥ ৫ ॥

[লোকানুকরণে লোকশিক্ষাই তাঁহার উদ্দেশ্য না হইলে] আত্মবতাম্ আত্মা (ধীরগণের আত্মা) সুহৃত্তমঃ (ও পরমসুহৃৎ) সঃ (তিনি) ভগবান্ বাসুদেবঃ (সাক্ষাৎ ভগবান্ বাসুদেব বলিয়া) ত্রিলোক্যাং ন বৈ সক্তঃ (ত্রিলোকের মধ্যে কোন বিষয়েই আসক্ত নহেন), [অতএব তিনি] স্ত্রীকৃতং কশ্মলং (সূর্পনখাকৃত সীতাবিরহাদিরূপ দুঃখ) ন অশ্নুবীত (পাইতে পারেন না) লক্ষ্মণং চ অপি (এবং লক্ষ্মণকেও) ন বিহাতুম্ অর্হতি (পরিত্যাগ করিতে পারেন না) ॥ ৬ ॥ *

**অনুবাদ**

তিরোহিত আছে, শরণাগত জীব যাঁহা হইতে শান্তিলাভ করে, যিনি শুদ্ধচিত্ত সাধকগণের উপলব্ধির বিষয়, প্রাকৃত নামরূপশূন্য, নিরভিমানী এবং সমান ও অধিকশূন্য, সেই রামনামক পরব্রহ্মের শরণাপন্ন হইলাম ॥ ৪ ॥

বিভু পরমাত্মার পৃথিবীতে যে দশরথপুত্র রামচন্দ্ররূপে মনুষ্যাবতার, তাহা কেবল রাক্ষসবধের নিমিত্তই হয় নাই; কিন্তু মনুষ্যানুকরণে মানবগণকে যথাশক্তি গুরুর আজ্ঞা পালন, স্বধর্ম্মে অবস্থান ও সকলের প্রতি অনুগ্রহ করা ইত্যাদি শিক্ষা দেওয়ার নিমিত্তই হইয়াছিল; যদি তাহা না হইত, তাহা হইলে নিজানন্দে রমণশীল জগদাত্মা পরমেশ্বরের সীতাবিরহজনিত দুঃখসমূহ কি করিয়া সম্ভব হইতে পারে? ॥ ৫ ॥

ধীরগণের আত্মা ও পরমসুহৃৎ রামচন্দ্র সাক্ষাৎ ভগবান্ বাসুদেব বলিয়া ত্রিলোকের

**টীকা**

এবম্ভূতস্য মর্ত্ত্যেষু অবতারস্তু রক্ষোবধায় ন কেবলং মর্ত্ত্যশিক্ষণমপি তু মর্ত্ত্যচেষ্টানুকরণেন মর্ত্ত্যৈরেবং যথাশক্তি গুর্ব্বাজ্ঞানুপালনস্বদারসন্তোষধার্ম্মিকাধার্ম্মিকজনানুগ্রহাদিকং কর্ত্তব্যমিতি শিক্ষার্থমিত্যর্থঃ। অন্যথা মর্ত্ত্যানুকরণং

* ভগবান্ রামচন্দ্রের মানবলীলার কাল পূর্ণ হইয়া আসিলে তিনি অযোধ্যাতে যথাসুখে বাস করিতেছেন, এই অবস্থায় একদিন দেবদূত (কালপুরুষ) তাঁহার নিকটে উপস্থিত হইয়া এই নিয়মে তাঁহার সহিত গোপনে কথোপকথনে প্রবৃত্ত হইলেন যে, সেই সময়ে যে কেহ তথায় আগমন করিবে, রামচন্দ্র তাহাকে বধ করিবেন; অনন্তর লক্ষ্মণ দ্বাররক্ষকরূপে নিযুক্ত রহিলেন; ইত্যবসরে দুর্ব্বাসামুনি সমাগত হইয়া রামের সহিত সাক্ষাৎ করিতে চাহিলেন; দুর্ব্বাসার শাপভয়ে অগত্যা লক্ষ্মণ রামের নিকটে উপস্থিত হইলে পূর্ব্বপ্রতিজ্ঞা অনুসারে রামচন্দ্র প্রাণ অপেক্ষা প্রিয়ভ্রাতা লক্ষ্মণকে বধ করিতে উদ্যত হন; তখন বশিষ্ঠ বলিলেন—প্রিয়জনকে পরিত্যাগ করাও বধস্বরূপ; অতএব লক্ষ্মণকে পরিত্যাগ করিয়া প্রতিজ্ঞা রক্ষা কর; অনন্তর রামচন্দ্রও তাহাই করিয়াছিলেন।

ন জন্ম নূনং মহতো ন সৌভগং ন বাঙ্‌ন বুদ্ধির্নাকৃতিস্তোষহেতুঃ।
তৈর্যদ্বিসৃষ্টানপি নো বনৌকস-শ্চকার সখ্যে বত লক্ষ্মণাগ্রজঃ॥ ৭॥
সুরোঽসুরো বাথ নরোঽথবানরঃ সর্ব্বাত্মনা যঃ সুকৃতজ্ঞমুত্তমম্।
ভজেত রামং মনুজাকৃতিং হরিং য উত্তরাননয়ৎ কোশলান্ দিবম্ ইতি॥ ৮॥

**অন্বয়**

নূনং ( নিশ্চয় ) মহতঃ ( ভগবান্ রামচন্দ্রের ) তোষহেতুঃ ( সন্তোষের কারণ ) ন জন্ম ( সৎকুলে জন্ম নহে ), ন সৌভগং ( সৌন্দর্য্য নহে ), ন বাক্ ( বাক্য নহে ), ন বুদ্ধিঃ ( বুদ্ধি নহে ) ন আকৃতিঃ ( এবং জাতিও নহে ) ; যৎ ( যেহেতু ) তৈঃ বিসৃষ্টান্ অপি ( ঐ সৎকুলে জন্ম ও সৌন্দর্য্য প্রভৃতিকর্ত্তৃক পরিত্যক্ত হইলেও অর্থাৎ সেই সকল আমাদের না থাকিলেও ) বনৌকসঃ নঃ ( বনচর আমাদিগকে ) বত ( আহা ! ) লক্ষ্মণাগ্রজঃ ( স্বয়ং লক্ষ্মণাগ্রজ হইয়াও তিনি ) সখ্যে চকার ( মিত্ররূপে গ্রহণ করিয়াছেন ) [ অর্থাৎ ভক্তিই তাঁহার সন্তোষের কারণ বলিয়া ভক্ত আমাদের সহিত মিত্রতা করিয়াছেন ] ॥ ৭ ॥

অথ (অতএব) সুরঃ অসুরঃ বা ( দেব অথবা দৈত্য ), নরঃ অথবা অনরঃ, ( মনুষ্য অথবা পশুপক্ষ্যাদি ) যঃ [ কশ্চিৎ ] ( যে কেহ হউক প্রত্যেকেই ) সর্ব্বাত্মনা ( সর্ব্বান্তঃকরণে ) সুকৃতজ্ঞং ( অত্যল্প ভজনেও যথেষ্ট অনুগ্রহ কারক ) মনুজাকৃতিং (মনুষ্যাকৃতি) হরিম্ ( সাক্ষাৎ শ্রীহরি ) উত্তমং রামং ভজেত ( শ্রেষ্ঠ রামচন্দ্রকে ভজনা করিবে ), যঃ ( ঐ রামচন্দ্র ) উত্তরান্ কোশলান্ ( অযোধ্যাবাসিগণকে ) দিবম্ অনয়ৎ ইতি ( স্বর্গে লইয়া গিয়াছেন ) ॥ ৮ ॥

**অনুবাদ**

মধ্যে কোন বিষয়েই আসক্ত নহেন ; অতএব লোকানুকরণে লোকশিক্ষাই তাঁহার উদ্দেশ্য না হইলে তিনি সূর্পনখাকৃত সীতাবিরহাদি দুঃখ পাইতে পারেন না এবং প্রাণ অপেক্ষা প্রিয়ভ্রাতা লক্ষ্মণকেও পরিত্যাগ করিতে পারেন না ॥ ৬ ॥

নিশ্চয়ই ভগবান্ রামচন্দ্রের সন্তোষের কারণ সৎকুলে জন্ম নহে, সৌন্দর্য্য নহে, বাক্য নহে, বুদ্ধি নহে এবং জাতিও নহে ; কারণ আমরা বনচর, সৎকুলে জন্ম ও সৌন্দর্য্য প্রভৃতি আমাদের কিছুই নাই ; আহা ! তথাপি স্বয়ং লক্ষ্মণাগ্রজ হইয়াও তিনি আমাদিগকে মিত্ররূপে গ্রহণ করিয়াছেন অর্থাৎ ভক্তিই তাঁহার সন্তোষের কারণ বলিয়া ভক্ত আমাদের সহিত মিত্রতা করিয়াছেন ॥ ৭ ॥

অতএব দেব অথবা দৈত্য, মনুষ্য অথবা পশুপক্ষ্যাদি যে কেহ হউক প্রত্যেকেরই

**টীকা**

বিনা আত্মনঃ সর্ব্বাত্মনঃ স্বে স্বাসাধারণে নিজানন্দে রমতঃ সীতাবিরহকৃতানি ব্যসনানি কুতঃ স্যুঃ ॥ ৫ ॥ এতদেবোপপাদয়তি—নেতি। ত্রিলোক্যামনিত্যবিভূতৌ ন সক্তঃ, যতো বাসুদেবো ভগবান্ অতএব স্ত্রীকৃতং সূর্পনখাকৃতং কশ্মলং সীতাবিরহাদিরূপং নাশ্নুবীত লক্ষ্মণং বিহাতুং চ নার্হতি। এবং হি শ্রীরামায়ণে কথা—একদা অযোধ্যায়াং যথাসুখং বর্ত্তমানং শ্রীরামমেকান্তে সম্মন্ত্রয়তা দেবদূতেন বিজ্ঞাপিতমত্রাগতস্ত্বয়া বধ্য ইতি, তদৈব দ্বারি স্থিতং লক্ষ্মণং দুর্ব্বাসসমাগতং বিজ্ঞাপয়িতুং প্রবিষ্টং দৃষ্ট্বা সত্যপ্রতিজ্ঞঃ প্রাণাদপি প্রিয়তরং ভ্রাতরং হন্তুমুদ্যতঃ, তদা বন্ধুপরিত্যাগোঽপি বধ এবাতো লক্ষ্মণং ত্যক্ত্বা সত্যপ্রতিজ্ঞ এবেতি বশিষ্ঠবাক্যাৎ তত্যাজঃ ; তদুভয়ং নরচেষ্টানুকরণমন্তরেণ ন যুজ্যেতেত্যর্থঃ ॥ ৬ ॥ সৌভগম্ সৌন্দর্য্যম্, আকৃতিঃ জাতিঃ, তৈঃ জন্মাদিভিঃ বিসৃষ্টান্ ত্যক্তান্ ॥ ৭ ॥ অতঃ সুরাদিঃ

ভারতেঽপি বর্ষে ভগবান্ নরনারায়ণাখ্য আকল্পান্তমুপচিত-ধর্ম্ম-জ্ঞান-বৈরাগ্যৈশ্বর্য্যোপশমোপরমাত্মোপলম্ভনমনুগ্রহায়াত্মবতামনুকম্পয়া তপোঽব্যক্তগতিশ্চরতি ॥ ৯ ॥

তং ভগবান্ নারদো বর্ণাশ্রমবতীভির্ভারতীভিঃ প্রজাভির্ভগবৎ-প্রোক্তাভ্যাং সাংখ্য-যোগাভ্যাং ভগবদনুভাবোপবর্ণনং সাবর্ণেরুপদেক্ষ্যমাণঃ পরম ভক্তিভাবেনোপসরতি, ইদঞ্চাভিগৃণাতি ॥ ১০ ॥

**অন্বয়**

ভারতে বর্ষে অপি ( ভারতবর্ষেও ) নরনারায়ণাখ্যঃ ভগবান্ ( নরনারায়ণ নামে আবির্ভূত ভগবান্ ) অব্যক্তগতিঃ ( অলক্ষিতস্বরূপ হইয়া ) অনুকম্পয়া ( দয়া করিয়া ) আত্মবতাম্ অনুগ্রহায় (আত্মোপাসকগণের প্রতি অনুগ্রহ করিবার নিমিত্তই ) আকল্পান্তম্ ( কল্পান্তকাল পর্য্যন্ত ) উপচিতধর্ম্মজ্ঞানবৈরাগ্যৈশ্বর্য্যোপশমোপরমাত্মোপলম্ভনম্ ( যাহাদ্বারা সম্যক্ বর্দ্ধিত ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য, ঐশ্বর্য্য, নিরহঙ্কারতা, ইন্দ্রিয়সংযম এবং আত্মলাভ হয় ), [ তৎ ] তপঃ চরতি ( তাদৃশ তপস্যার অনুষ্ঠান করিতেছেন ) ॥ ৯ ॥

ভগবদনুভাবোপবর্ণনং ( যে শাস্ত্র ভগবানের প্রভাব বর্ণনা করিয়াছেন, সেই পঞ্চরাত্র শাস্ত্র ) সাবর্ণেঃ উপদেক্ষ্যমাণঃ (সাবর্ণি মনুকে উপদেশ করিবার মানসে) ভগবান্ নারদঃ (ভগবান্ নারদ) ভগবৎপ্রোক্তাভ্যাং সাংখ্যযোগাভ্যাং ( ভগবৎপ্রোক্ত আত্মজ্ঞান ও নিষ্কামকর্ম্মযোগের দ্বারা ) [ পরিবর্দ্ধিত ] পরমভক্তিভাবেন ( পরমভক্তিভাবে ) বর্ণাশ্রমবতীভিঃ ভারতীভিঃ প্রজাভিঃ [ সহ ] ( বর্ণাশ্রমধর্ম্মাবলম্বী ভারতীয় প্রজাগণের সহিত ) তম্ উপসরতি ( সেই নরনারায়ণরূপী ভগবানের ভজনা করেন ) । ইদং চ অভিগৃণাতি ( তিনি এই মন্ত্র জপ করেন ) ॥ ১০ ॥

**অনুবাদ**

সর্ব্বান্তঃকরণে মনুষ্যাকৃতি সাক্ষাৎ শ্রীহরি রামচন্দ্রের ভজনা করা উচিত; অত্যল্প ভজনা করিলেও তিনি অধিক বলিয়া গ্রহণ করিয়া থাকেন; তিনি অযোধ্যাবাসিগণকে স্বর্গে লইয়া গিয়াছিলেন ॥ ৮ ॥

ভারতবর্ষেও নরনারায়ণ নামে আবির্ভূত ভগবান্ দয়া করিয়া আত্মোপাসকগণের প্রতি অনুগ্রহ করিবার নিমিত্তই অর্থাৎ তাহাদিগকে তপশ্চরণ শিক্ষা দেওয়ার নিমিত্তই কল্পান্তকাল পর্য্যন্ত তপস্যার অনুষ্ঠান করিতেছেন; তিনি অলক্ষিত হইয়া অবস্থান করিতেছেন অর্থাৎ তাঁহার ভগবদ্ভাব লক্ষিত হয় না; তিনি যে তপস্যা করিতেছেন, তাহাদ্বারা সম্যক্ বর্দ্ধিত ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য, ঐশ্বর্য্য, নিরহঙ্কারতা, ইন্দ্রিয়সংযম এবং আত্মলাভ হয় ॥ ৯ ॥

যে শাস্ত্রে ভগবানের প্রভাব বর্ণিত হইয়াছে, সেই পঞ্চরাত্র শাস্ত্র সাবর্ণি মনুকে

**টীকা**

যঃ কশ্চিৎ সুধন্যো বা রামমেব ভজেত ইত্যন্বয়ঃ। উত্তরান্ কোশলান্ অযোধ্যাবাসিনঃ ॥ ৮ ॥ উপচিতৈঃ সমৃদ্ধৈঃ ধর্ম্মাদিভিঃ আত্মা পরমেশ্বর উপলভ্যতে যেন তৎ তপঃ আকল্পং কল্পপর্য্যন্তং চরতি, আত্মবতামাত্মা বিদ্যতে উপাস্যত্বেন যেষাং তেষাম্ অনুগ্রহায় শিক্ষায়ৈ ন চ স্বার্থমীশ্বরত্বাৎ, উপশমো নিরহঙ্কারতা, উপরমঃ ইন্দ্রিয়সংযমঃ ॥ ৯ ॥ ভগবদনুভাব উপবর্ণ্যতে যেন তৎ পঞ্চরাত্রং শাস্ত্রং সাবর্ণেরুপদেক্ষ্যমাণঃ ভগবৎ-প্রোক্তাভ্যাং সাংখ্যযোগাভ্যাম্ "এষা তেঽভিহিতা সাংখ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু" ইতি শ্রীমুখবচনাৎ

ওঁনমো ভগবতে উপশমশীলায়োপরতানাত্ম্যায় নমোঽকিঞ্চনবিত্তায় ঋষিঋষভায় নরনারায়ণায় পরমহংসপরমগুরব আত্মারামাধিপতয়ে নমো নম ইতি ॥ ১১ ॥

গায়তি চেদম্—

কর্ত্তাস্য সর্গাদিষু যো ন বধ্যতে ন হন্যতে দেহগতোঽপি দৈহিকৈঃ।
দ্রষ্টুর্ন দৃগ্‌যস্য গুণৈর্বিদূষ্যতে তস্মৈ নমোঽসক্তবিবিক্তসাক্ষিণে ॥ ১২ ॥

**অন্বয়**

ওঁ ভগবতে নরনারায়ণায় নমঃ ( ভগবান্ নরনারায়ণকে নমস্কার করি ) ; উপশমশীলায় ( উপশমশীল অর্থাৎ ইন্দ্রিয়জয়ী ), উপরতানাত্ম্যায় ( নিরহঙ্কারী ) অকিঞ্চনবিত্তায় ( ও ঐহিক বিত্তবিহীন ভক্তের পরমবিত্ত ) ঋষিঋষভায় নমঃ ( ঋষিশ্রেষ্ঠকে নমস্কার করি ) ; পরমহংসপরমগুরবে ( যিনি পরমহংসগণের পরমগুরু ) আত্মারামাধিপতয়ে নমঃ নমঃ ইতি ( ও আত্মারাম অর্থাৎ নিজানন্দে পরিতৃপ্ত যতিগণের অধিপতি, তাঁহাকে পুনঃ পুনঃ নমস্কার করি ) ॥ ১১ ॥

ইদং চ গায়তি ( তিনি এই বলিয়া স্তব করেন ) অস্য ( এই জগতের সৃষ্টিস্থিতিলয়ের ) কর্ত্তা [ অপি ] ( কর্ত্তা হইয়াও ) যঃ ( যিনি ) সর্গাদিষু ন বধ্যতে ( সেই সৃষ্ট্যাদি কার্য্যে "আমি কর্ত্তা" এইরূপ অভিমান করেন না ), দেহগতঃ অপি ( দেহমধ্যে অন্তর্য্যামীরূপে অবস্থান করিয়াও যিনি ) দৈহিকৈঃ ন হন্যতে ( দেহধর্ম্ম ক্ষুৎপিপাসাদির দ্বারা অভিভূত হন না ), দ্রষ্টুঃ যস্য ( সর্ব্বদ্রষ্টা হইলেও যাঁহার ) দৃক্ ( দৃষ্টি ) গুণৈঃ ( দৃশ্য বিষয়ের দ্বারা ) ন বিদূষ্যতে ( দূষিত হয় না ), তস্মৈ অসক্তবিবিক্তসাক্ষিণে নমঃ ( সেই অনাসক্ত, নির্লিপ্ত ও সর্ব্বদর্শী ভগবান্‌কে নমস্কার করি ) ॥ ১২ ॥

**অনুবাদ**

উপদেশ করিবার মানসে ভগবান্ নারদ বর্ণাশ্রমধর্ম্মাবলম্বী ভারতীয় প্রজাগণের সহিত ভগবৎ-প্রোক্ত আত্মজ্ঞান ও নিষ্কাম কর্ম্মযোগের দ্বারা সম্বর্দ্ধিত পরমভক্তিভাবে সেই নরনারায়ণরূপী ভগবানের ভজনা করিয়া থাকেন। নারদ এই মন্ত্র জপ করেন ॥ ১০ ॥

ভগবান্ নরনারায়ণকে নমস্কার করি ; উপশমশীল, নিরহঙ্কারী ও ঐহিকধনবিহীন ভক্তের পরমধন ঋষিশ্রেষ্ঠকে নমস্কার করি ; পরমহংসগণের পরমগুরু ও নিজানন্দে পরিতৃপ্ত যতিগণের অধিপতি তাঁহাকে পুনঃ পুনঃ নমস্কার করি ॥ ১১ ॥

তিনি এই বলিয়া স্তব করেন—এই জগতের সৃষ্টি, স্থিতি ও লয়ের কর্ত্তা হইয়াও যিনি সেই বিশ্বসৃষ্ট্যাদি কার্য্যে "আমি কর্ত্তা" এইরূপ অভিমান করেন না, দেহমধ্যে অন্তর্য্যামীরূপে অবস্থান করিয়াও যিনি দেহধর্ম্ম ক্ষুৎপিপাসাদির দ্বারা অভিভূত হন না এবং সর্ব্বদ্রষ্টা হইলেও

**টীকা**

সাংখ্যমাত্মজ্ঞানং যোগো নিষ্কামকর্ম্মযোগস্তাভ্যাং সম্বর্দ্ধিতেন পরমভক্তিভাবেন প্রজাভিঃ সহ উপসরতি সেবতে ইত্যন্বয়ঃ ॥ ১০ ॥ পরমহংসানাং পরমগুরবে উপরতানাত্ম্যায় নিরহঙ্কারায় ॥ ১১ ॥ দেহগতোঽপি দেহেষু অন্তর্য্যামিরূপেণ সংস্থিতোঽপি দৈহিকৈঃ ক্ষুৎপিপাসাদিভিঃ অসক্তঃ সর্ব্বদা পূর্ণকামত্বাৎ, বিবিক্তঃ সর্ব্বদা সর্ব্বদোষাস্পৃষ্টত্বাৎ, সাক্ষী সর্ব্বদা সর্ব্বদর্শী স চ স চ তস্মৈ ॥ ১২ ॥

ইদং হি যোগেশ্বর ! যোগনৈপুণং হিরণ্যগর্ভো ভগবান্ জগাদ যৎ ।
যদন্তকালে ত্বয়ি নির্গুণে মনো ভক্ত্যাদধীতোজ্ঝিতদুষ্কলেবরঃ ॥ ১৩ ॥
যথৈহিকামুষ্মিককামলম্পটঃ সুতেষু দারেষু ধনেষু চিন্তয়ন্ ।
শঙ্কেত বিদ্বান্ কুকলেবরাত্যয়াদ্-যস্তস্য যত্নঃ শ্রম এব কেবলম্ ॥ ১৪ ॥

**অন্বয়**

যোগেশ্বর ! (হে যোগেশ্বর !) ভগবান্ হিরণ্যগর্ভঃ (ভগবান্ ব্রহ্মা) যোগনৈপুণং (জ্ঞান-যোগের কৌশল) যৎ জগাদ (যে বলিয়াছেন), [তৎ] ইদম্ হি (তাহা এই) যৎ (যে) [জন্মাবধি] অন্তকালে [অপি] (এমন কি অন্তকালেও) উজ্ঝিতদুষ্কলেবরঃ (দুষ্টজনের দেহসংসর্গ পরিত্যাগ করিয়া) ভক্ত্যা (ভক্তি সহকারে) নির্গুণে ত্বয়ি (নির্গুণ আপনাতে) মনঃ আদধীত (মনের ধারণা করিবে) ॥ ১৩ ॥

ঐহিকামুষ্মিককামলম্পটঃ (ঐহিক ও পারলৌকিক কাম্য বিষয়ে আসক্ত হইয়া অজ্ঞানী ব্যক্তি) যথা (যেমন) দারেষু সুতেষু ধনেষু (স্ত্রী, পুত্র ও ধনবিষয়ে) [সেই সমুদায়ের প্রাপ্তি ও রক্ষণাবেক্ষণ] চিন্তয়ন্ (চিন্তা করিতে করিতে) কুকলেবরাত্যয়াৎ শঙ্কেত (নিজের দেহ বা স্ত্রীপুত্রাদি নাশের ভয়ে অর্থাৎ মৃত্যুভয়ে শঙ্কিত হইয়া থাকে), [তথা] (সেই প্রকার) বিদ্বান্ [অপি] যঃ [শঙ্কেত] (জ্ঞানী হইয়াও যিনি শঙ্কিত হন), তস্য (তাহার) যত্নঃ (বিদ্যাভ্যাসাদি যত্ন) কেবলং শ্রমঃ এব (কেবল পরিশ্রম মাত্র অর্থাৎ সেই পরিশ্রম বৃথা) ॥ ১৪ ॥

**অনুবাদ**

যাহার দৃষ্টি দৃশ্যবিষয়ের দ্বারা বিদূষিত হয় না, সেই অনাসক্ত, নির্লিপ্ত ও সর্ব্বদর্শী ভগবান্‌কে নমস্কার করি ॥ ১২ ॥

হে যোগেশ্বর ! ভগবান্ ব্রহ্মা জ্ঞানযোগের কৌশল ইহাই বলিয়াছেন যে—জন্মাবধি এমন কি মৃত্যুকালেও দুষ্টজনের দেহসংসর্গ পরিত্যাগ করিয়া ভক্তি সহকারে নির্গুণ আপনাতে মনের ধারণা করিবে ॥ ১৩ ॥

ঐহিক ও পারলৌকিক কাম্যবিষয়ে আসক্ত হইয়া অজ্ঞানী ব্যক্তি যেমন স্ত্রী, পুত্র ও ধনবিষয়ে সেই সকলের প্রাপ্তি ও রক্ষণাবেক্ষণ চিন্তা করিতে করিতে নিজের বা স্ত্রীপুত্রাদির দেহনাশভয়ে অর্থাৎ মৃত্যুভয়ে শঙ্কিত হইয়া থাকে, সেইরূপ জ্ঞানী হইয়াও যিনি স্ত্রীপুত্রাদির বিষয় চিন্তা করিতে করিতে মৃত্যুভয়ে শঙ্কিত হন, তাঁহার সেই বিদ্যাভ্যাসাদি যত্ন কেবল পরিশ্রমমাত্রই সার হইয়া থাকে ॥ ১৪ ॥

**টীকা**

জ্ঞানস্য দেহাদিবিরক্তিপূর্ব্বকং ভগবতি মনোনৈশ্চল্যং ফলমন্যথা জ্ঞানযত্নঃ কেবলং শ্রমঃ, অতস্তং জ্ঞানযোগং নো বিধেহি, যেন ত্বয়ি মনোনৈশ্চল্যং ভবেদিত্যাহ—ইদমিতি ত্রিভিঃ। হে যোগেশ্বর ! হিরণ্যগর্ভঃ যোগনৈপুণং যোগস্য জ্ঞানযোগস্য নৈপুণ্যং যৎ জগাদ, তদিদমেব, কিম্ ? উজ্ঝিতদুষ্কলেবরঃ ত্যক্তদুষ্টজনদেহসঙ্গঃ সন্ ভক্ত্যা ত্বয়ি মনো আদধীত ধারয়েৎ, কিং বহুনা অন্তকালেঽপি ইতি যৎ ॥ ১৩ ॥ যদি যথা ঐহিকামুষ্মিককামলম্পটঃ অবিদ্বান্ সুতাদিষু চিন্তয়ন্ যোগক্ষেমমিতি শেষঃ, কুকলেবরাণাং স্বকীয়দেহস্য সুতাদিদেহানাং চ অত্যয়াৎ নাশাৎ শঙ্কেত, তথা বিদ্বানপি সন্ যঃ শঙ্কেত, তর্হি তস্য যত্নঃ বিদ্যাযত্নঃ শ্রম এব। ১৪ ॥ তৎ তস্মাৎ হে প্রভো ! অধোক্ষজ ! ত্বং যদ্‌যোগং তাদৃশং জ্ঞানযোগং

তন্নঃ প্রভো ! ত্বং কুকলেবরার্পিতাং ত্বন্মায়য়াহংমমতামধোক্ষজ ! ।
ভিন্দ্যাম যেনাশু বয়ং সুদুর্ভিদাং বিধেহি যোগং ত্বয়ি নঃ স্বভাবম্ ইতি ॥ ১৫॥

ভারতেঽপ্যস্মিন্ বর্ষে সরিচ্ছৈলাঃ সন্তি বহবঃ। মলয়ো মঙ্গলপ্রস্থো মৈনাকস্ত্রিকূট ঋষভঃ কূটকঃ কোল্লঃ সহ্যো দেবগিরির্ঋষ্যমূকঃ শ্রীশৈলো বেঙ্কটো মহেন্দ্রো বারিধারো বিন্ধ্যঃ শুক্তিমানৃক্ষগিরিঃ পারিযাত্রো দ্রোণশ্চিত্রকূটো গোবর্দ্ধনো রৈবতকঃ ককুভো নীলো গোকামুখ ইন্দ্রকীলঃ কামগিরিরিতি চান্যে শতসহস্রশঃ শৈলাস্তেষাং নিতম্বপ্রভবা নদা নদ্যশ্চ সন্ত্যসংখ্যাতাঃ ॥ ১৬ ॥

## অন্বয়

তৎ ( অতএব ) প্রভো অধোক্ষজ ! ( হে প্রভো অধোক্ষজ ! অর্থাৎ হে ইন্দ্রিয়াতীত ! ) [ আমরা ] যেন ( যাহাদ্বারা ) ত্বয়ি ( আপনাতে ) স্বভাবং [ প্রাপ্নুয়াম ] ( মনের নিশ্চলতারূপ স্বকীয় ভাব পাইতে পারি ) [ যেন চ ] ( এবং যাহাদ্বারা ) বয়ং ( আমরা ) ত্বন্মায়য়া ( আপনার মায়ায় ) নঃ ( আমাদের ) কুকলেবরার্পিতাং ( এই কুদেহে সুদৃঢ় ) সুদুর্ভিদাম্ ( ও দুর্ভেদ্য ) অহংমমতাম্ ( "আমি আমার" ইত্যাকার অভিমান ) আশু ( শীঘ্র ) ভিন্দ্যাম ( ভেদ অর্থাৎ দূর করিতে পারি ), ত্বং ( আপনি ) যোগং ( তাদৃশ জ্ঞান-যোগ ) নঃ বিধেহি ( আমাদিগকে প্রদান করুন ) ॥ ১৫ ॥

[ ইলাবৃতবর্ষের ন্যায় ] অস্মিন্ ভারতে বর্ষে অপি ( এই ভারতবর্ষেও ) বহবঃ সরিচ্ছৈলাঃ সন্তি ( বহু নদী ও পর্ব্বত বিদ্যমান আছে )। মলয়ঃ, মঙ্গলপ্রস্থঃ, মৈনাকঃ, ত্রিকূটঃ, ঋষভঃ, কূটকঃ, কোল্লঃ সহ্যঃ, দেবগিরিঃ, ঋষ্যমূকঃ, শ্রীশৈলঃ, বেঙ্কটঃ, মহেন্দ্রঃ, বারিধারঃ, বিন্ধ্যঃ, শুক্তিমান্, ঋক্ষগিরিঃ, পারিযাত্রঃ, দ্রোণঃ, চিত্রকূটঃ, গোবর্দ্ধনঃ, রৈবতকঃ, ককুভঃ, নীলঃ, গোকামুখঃ, ইন্দ্রকীলঃ, কামগিরিঃ ইতি (এই সকল) অন্যে চ শত সহস্রশঃ শৈলাঃ (ও অপরাপর শতসহস্র পর্ব্বত ভারতবর্ষে বিদ্যমান আছে) তেষাং নিতম্বপ্রভবাঃ ( এবং ঐ সকল পর্ব্বতের নিতম্বদেশ হইতে উৎপন্ন ) অসংখ্যাতাঃ নদাঃ নদ্যঃ চ সন্তি ( বহুসংখ্যক নদ ও নদী বিদ্যমান আছে ) ॥ ১৬ ॥

## অনুবাদ

অতএব হে প্রভো ! হে অধোক্ষজ ! ( হে ইন্দ্রিয়াতীত ! ) আমরা যাহাদ্বারা আপনাতে মনের নিশ্চলতারূপ স্বকীয় ভাব পাইতে পারি এবং যাহাদ্বারা আমরা আপনার মায়ায় এই কুদেহে সুদৃঢ় ও দুর্ভেদ্য "আমি আমার" ইত্যাকার অভিমান দূর করিতে পারি, আপনি তাদৃশ জ্ঞানযোগ আমাদিগকে প্রদান করুন ॥ ১৫ ॥

ইলাবৃতবর্ষের ন্যায় এই ভারতবর্ষেও বহু নদী ও পর্ব্বত বিদ্যমান আছে ; মলয়, মঙ্গলপ্রস্থ, মৈনাক, ত্রিকূট, ঋষভ, কূটক, কোল্ল, সহ্য, দেবগিরি, ঋষ্যমূক, শ্রীশৈল, বেঙ্কট, মহেন্দ্র, বারিধার, বিন্ধ্য, শুক্তিমান্, ঋক্ষগিরি, পারিযাত্র, দ্রোণ, চিত্রকূট, গোবর্দ্ধন, রৈবতক,

## টীকা

নো বিধেহি, যেন ত্বয়ি স্বভাবং স্বকীয়ং ভাবং মনোনৈশ্চল্যলক্ষণং ধ্রুবাস্মৃত্যাখ্যং প্রাপ্নুয়াম ইতি শেষঃ, যেন চ যোগেন বয়ং ত্বন্মায়য়া নঃ কলেবরে অর্পিতান্ অহং মমতাং শীঘ্রম্ ভিন্দ্যাম ॥ ১৫ ॥ ১৬ ॥

এতাসামপো ভারত্যঃ প্রজা নামভিরেব পুনন্তীনামাত্মনা চোপস্পৃশন্তি চন্দ্রবশা তাম্রপর্ণী অবটোদা কৃতমালা বৈহায়সী কাবেরী বেণী পয়স্বিনী শর্করাবর্ত্তা তুঙ্গভদ্রা কৃষ্ণা বেণ্বা ভীমরথী গোদাবরী নির্ব্বিন্ধ্যা পয়োষ্ণী তাপী রেবা সুরসা নর্ম্মদা চর্ম্মণ্বতী সিন্ধুরন্ধঃ শোণশ্চ নদৌ মহানদী বেদস্মৃতি-র্ঋষিকুল্যা ত্রিসামা কৌশিকী মন্দাকিনী যমুনা সরস্বতী দৃশদ্বতী গোমতী সরযূ রোধস্বতী ষষ্ঠবতী সপ্তবতী সুষোমা শতদ্রুশ্চন্দ্রভাগা মরুদ্বৃধা বিতস্তা অসিক্নী বিশ্বেতি মহানদ্যঃ ॥ ১৭ ॥

**অন্বয়**

নামভিঃ এব পুনন্তীনাম্ ( নামোচ্চারণেই যে সকল নদী পবিত্র করিয়া দেয় ), ভারত্যঃ প্রজাঃ ( ভারতীয় প্রজাগণ ) এতাসাম্ অপঃ ( তাদৃশ নদীসমূহের পবিত্র জল ) আত্মনা উপস্পৃশন্তি চ ( দেহদ্বারাই স্পর্শ করিয়া থাকে অর্থাৎ তাদৃশ জলে স্নানাদি করিয়া থাকে ) ; চন্দ্রবশা, তাম্রপর্ণী, অবটোদা, কৃতমালা, বৈহায়সী, কাবেরী, বেণী, পয়স্বিনী শর্করাবর্ত্তা, তুঙ্গভদ্রা, কৃষ্ণা, বেণ্বা, ভীমরথী, গোদাবরী, নির্ব্বিন্ধ্যা, পয়োষ্ণী, তাপী, রেবা, সুরসা, নর্ম্মদা, চর্ম্মণ্বতী, সিন্ধুঃ, মহানদী, বেদস্মৃতিঃ, ঋষিকুল্যা, ত্রিসামা, কৌশিকী, মন্দাকিনী, যমুনা, সরস্বতী, দৃশদ্বতী, গোমতী, সরযূ, রোধস্বতী, ষষ্ঠবতী, সপ্তবতী, সুষোমা, শতদ্রুঃ, চন্দ্রভাগা, মরুদ্বৃধা, বিতস্তা, অসিক্নী, বিশ্বা ইতি ( এই সকল ) মহানদ্যঃ ( মহানদী ) অন্ধঃ শোণঃ চ নদৌ ( এবং অন্ধ ও শোণনামক দুইটি নদ বিদ্যমান আছে ) ॥ ১৭ ॥

**অনুবাদ**

ককুভ, নীল, গোকামুখ, ইন্দ্রকীল ও কামগিরি এই সকল এবং অপরাপর শতসহস্র পর্ব্বত বিদ্যমান আছে। ঐ সকল পর্ব্বতের নিতম্বদেশ হইতে উৎপন্ন অসংখ্য নদ ও নদী বিদ্যমান আছে ॥ ১৬ ॥

নামোচ্চারণমাত্রেই যে সকল নদী পবিত্র করিয়া দেয়, ভারতীয় প্রজাগণ সেই নদীসমূহের পবিত্রজল দেহদ্বারা স্পর্শ করিয়া থাকে অর্থাৎ ঐ সকল নদীর জলে স্নানাদি করিয়া থাকে ; চন্দ্রবংশা, তাম্রপর্ণী, অবটোদা, কৃতমালা, বৈহায়সী, কাবেরী, বেণী, পয়স্বিনী, শর্করাবর্ত্তা, তুঙ্গভদ্রা, কৃষ্ণা,বেণ্বা,ভীমরথী, গোদাবরী, নির্ব্বিন্ধ্যা, পয়োষ্ণী, তাপী, রেবা, সুরসা, নর্ম্মদা, চর্ম্মণ্বতী, সিন্ধু, মহানদী, বেদস্মৃতি, ঋষিকুল্যা, ত্রিসামা, কৌশিকী, মন্দাকিনী, যমুনা, সরস্বতী, দৃশদ্বতী, গোমতী, সরযূ, রোধস্বতী, ষষ্ঠবতী, সপ্তবতী, সুষোমা, শতদ্রু, চন্দ্রভাগা, মরুদ্বৃধা, বিতস্তা, অসিক্নী, ও বিশ্বা এই সকল মহানদী এবং অন্ধ ও শোণনামক দুইটি নদ ভারতবর্ষে বিদ্যমান আছে ॥ ১৭ ॥

**টীকা**

নামভিঃ পুনন্তীনামর্থাৎ হে গঙ্গে ! হে যমুনে ! ইত্যেবং নামোচ্চারণমাত্রেণৈব পবিত্রীভূতাঃ প্রজাঃ অপঃ আত্মনা চ দেহেনাপি উপস্পৃশন্তি ॥ ১৭ ॥ অস্মিন্নেব বর্ষে লব্ধজন্মভিঃ, শুক্লাদিবর্ণেন স্বারব্ধেন স্বকৃতেন কর্ম্মণা আনুপূর্ব্ব্যেণ স্বকর্ম্মানুসারেণ দিব্যাদ্যাঃ গতয়ঃ সর্ব্বা এব আত্মনো বিধীয়ন্তে সাধ্যন্তে, কিঞ্চ সর্ব্বেষাং বর্ণানাং যথাবর্ণবিধানং যস্ত ব্রাহ্মণাদিবর্ণস্য যদ্বিধানং মোক্ষোপায়বিধানং তদনতি-

অস্মিন্নেব বর্ষে পুরুষৈর্লব্ধজন্মভিঃ শুক্ললোহিত-কৃষ্ণবর্ণেন স্বারব্ধেন কর্ম্মণা দিব্যমানুষনারকগতয়ো বহ্ব্য আত্মন আনুপূর্ব্ব্যেণ সর্ব্বা হ্যেব সর্ব্বেষাং বিধীয়ন্তে যথাবর্ণবিধানমপবর্গশ্চাপি ভবতি ॥ ১৮ ॥

যোঽসৌ ভগবতি সর্ব্বভূতাত্মন্যনাত্ম্যেঽনিরুক্তেঽনিলয়নে পরমাত্মনি বাসুদেবেঽনন্যনিমিত্তভক্তিযোগলক্ষণো নানাগতিনিমিত্তাবিদ্যাগ্রন্থিরন্ধনদ্বারেণ যদা হি মহাপুরুষপুরুষপ্রসঙ্গঃ ॥ ১৯ ॥

### অন্বয়

অস্মিন্নেব বর্ষে ( এই ভারতবর্ষেই ) লব্ধজন্মভিঃ পুরুষৈঃ ( জন্মলাভ করিয়া পুরুষগণ ) স্বারব্ধেন ( স্ব স্ব প্রারব্ধ ) শুক্ললোহিতকৃষ্ণবর্ণেন কর্ম্মণা ( সাত্ত্বিক, রাজস ও তামস কর্ম্মের দ্বারা ) আত্মনঃ ( নিজেদের ) বহ্ব্যঃ দিব্যমানুষনারকগতয়ঃ ( বহু দিব্য, মানুষ ও নারক গতি ) বিধীয়ন্তে ( বিধান অর্থাৎ অর্জ্জন করিয়া থাকে ) ; হি ( যেহেতু ) সর্ব্বাঃ এব (সকল প্রকার গতিই) আনুপূর্ব্ব্যেণ ( স্ব স্ব কর্ম্মানুসারে ) সর্ব্বেষাং [ ভবন্তি ] ( সকলের হইয়া থাকে ) । যথাবর্ণবিধানং ( যে বর্ণের যেরূপে মোক্ষের উপায় বিহিত আছে, তাহার ব্যতিক্রম না করিলে অর্থাৎ তদনুসারে অনুষ্ঠান করিলে ) [ সর্ব্বেষাং ] অপবর্গঃ চ অপি ভবতি ( মনুষ্যগণের মোক্ষও হইয়া থাকে ) ॥ ১৮ ॥

[মোক্ষের উপায় কি, তাহাই বর্ণনা করিতেছেন] নানাগতিনিমিত্তাবিদ্যাগ্রন্থিরন্ধনদ্বারেণ (দেবমনুষ্যাদি নানাবিধ গতির হেতুভূত পুণ্যপাপরূপ যে অবিদ্যাগ্রন্থি, তাহা ছেদনপূর্ব্বক ) সর্ব্বভূতাত্মনি ( সর্ব্বভূতের আশ্রয় ), অনাত্ম্যে ( রাগাদিরহিত ), অনিরুক্তে ( বাক্যের অগোচর ) অনিলয়নে ( ও অনাধার ) পরমাত্মনি ভগবতি বাসুদেবে ( পরমাত্মা ভগবান্ বাসুদেবে ) যঃ অসৌ অনন্যনিমিত্তভক্তিযোগলক্ষণঃ ( যে নিষ্কাম ভক্তিযোগ ), [ তাহাই মোক্ষলাভের উপায় ]। যদা হি মহাপুরুষপুরুষপ্রসঙ্গঃ ( যখন বিষ্ণুভক্তগণের সহিত উত্তম সঙ্গ অর্থাৎ মিলন হয় ), [ তখনই ঐ ভক্তিযোগ উৎপন্ন হইয়া থাকে ] ॥ ১৯ ॥

### অনুবাদ

এই ভারতবর্ষেই জন্ম লাভ করিয়া পুরুষগণ স্ব স্ব প্রারব্ধ সাত্ত্বিক, রাজস ও তামস কর্ম্মের দ্বারা নিজেদের বহুবিধ দিব্য, মানুষ ও নারক গতি বিধান অর্থাৎ অর্জ্জন করিয়া থাকে ; কারণ সকলেরই স্ব স্ব কর্ম্মানুসারে সকল প্রকার গতি হইয়া থাকে। যে বর্ণের যেরূপে মোক্ষোপায় বিহিত আছে, তাহার ব্যতিক্রম না করিলে অর্থাৎ তদনুসারে অনুষ্ঠান করিলে মনুষ্যগণের মোক্ষলাভও হইয়া থাকে ॥ ১৮ ॥

[ মোক্ষলাভের উপায় কি, তাহাই বর্ণনা করিতেছেন ]—দেবমনুষ্যাদি নানাবিধ গতির

### টীকা

ক্রমেণাপবর্গো মোক্ষশ্চাপি ভবতি, অস্মিন্ বর্ষে মোক্ষসাধনপ্রাশস্ত্যমিতি ভাবঃ। মুক্ত্যধিকারস্তু দেবানামপি দর্শিতঃ "তদুপর্য্যপি বাদরায়ণঃ সম্ভবাৎ" ১—৩—২৬ ইতি ॥ ১৮ ॥ ভগবন্! কোঽসৌ উপায়ঃ তদ্বর্ণনং স্বয়মেব কৃপয়া কুরু ইত্যত্র মোক্ষোপায়মাহ—য ইতি। নানাগতিনিমিত্তায়াঃ "অবিদ্যা কর্ম্মসংজ্ঞান্যা তৃতীয়া শক্তিরিষ্যতে। যয়া ক্ষেত্রজ্ঞশক্তিঃ সা বেষ্টিতা নৃপ! সর্ব্বগা" ইতি স্মৃতি-প্রসিদ্ধায়াঃ পুণ্যপাপরূপায়াঃ অবিদ্যায়াঃ গ্রন্থিরন্ধনদ্বারেণ ভগবতি যোঽসৌ অনন্যনিমিত্তো নিষ্কামঃ

এতদেব হি দেবা গায়ন্তি—

অহো বতৈষাং কিমকারি শোভনং প্রসন্ন এষাং স্বিদুত স্বয়ং হরিঃ।
যৈর্জন্ম লব্ধং নৃষু ভারতাজিরে মুকুন্দসেবৌপয়িকং স্পৃহা হি নঃ॥ ২০॥
কিং দুষ্করৈর্নঃ ক্রতুভিস্তপোব্রতৈ-র্দানাদিভির্বা দ্যুজয়েন ফল্গুনা।
ন যত্র নারায়ণপাদপঙ্কজ-স্মৃতিঃ প্রমুষ্টাতিশয়েন্দ্রিয়োৎসবাৎ॥ ২১॥

**অন্বয়**

এতদেব হি (মনুষ্যজন্ম যে সর্ব্বপুরুষার্থলাভের উপায়, ইহাই) দেবাঃ গায়ন্তি (দেবগণ কীর্ত্তন করিয়া থাকেন) [যথা]—অহো বত। (আহা!) [যত্র] নঃ হি স্পৃহা (মনুষ্যজন্মলাভে আমাদের কেবল স্পৃহা হয়); যৈঃ (যাহারা) ভারতাজিরে (ভারতবর্ষে) মুকুন্দসেবৌপয়িকং (মুকুন্দসেবার উপযোগী) নৃষু জন্ম লব্ধম্ (তাদৃশ মনুষ্যজন্ম লাভ করিয়াছেন), এষাং (তাহারা) কিং শোভনম্ অকারি (কি পুণ্য-কর্ম্মই করিয়াছেন)! উত স্বিৎ (অথবা) [কোন প্রকার কারণ ব্যতীতই] স্বয়ং হরিঃ (সাক্ষাৎ শ্রীহরি) এষাং প্রসন্নঃ [অভূৎ] (ইহাদের উপরে প্রসন্ন হইয়াছেন)॥ ২০॥

দুষ্করৈঃ ক্রতুভিঃ (দুষ্কর যজ্ঞ), তপোব্রতৈঃ দানাদিভিঃ বা (তপস্যা, ব্রত এবং দানাদির দ্বারা) ফল্গুনা দ্যুজয়েন (তুচ্ছ স্বর্গলাভ করায়) নঃ (আমাদের) কিম্ (কি ফল হইয়াছে?) যত্র (এই স্বর্গে) নারায়ণপাদপঙ্কজস্মৃতিঃ ন (নারায়ণের পাদপদ্মের স্মৃতি বর্ত্তমান থাকে না); [প্রত্যুত] অতিশয়েন্দ্রিয়োৎসবাৎ (ইন্দ্রিয়সমূহের অত্যধিক বিষয়াসক্তিহেতু) প্রমুষ্টা (ঐ স্মৃতি বিলুপ্ত হয়)॥ ২১॥

**অনুবাদ**

কারণস্থানীয় পুণ্যপাপরূপ যে অবিদ্যাগ্রন্থি, তাহা ছেদন পূর্ব্বক সর্ব্বভূতের আশ্রয়, রাগাদিরহিত, বাক্যের অগোচর ও অনাধার পরমাত্মা ভগবান্ বাসুদেবে যে নিষ্কাম ভক্তিযোগ, তাহাই মোক্ষলাভের উপায়। যখন বিষ্ণুভক্তগণের সহিত উত্তমরূপে সঙ্গ অর্থাৎ মিলন হয়, তখনই সেই ভক্তিযোগ উৎপন্ন হইয়া থাকে॥ ১৯॥

মনুষ্যজন্মের কৃতার্থতাই দেবগণ কীর্ত্তন করিয়া থাকেন; যথা—আহা! মনুষ্যজন্ম লাভ করিবার নিমিত্ত আমাদের কেবল স্পৃহাই হইয়া থাকে; যাহারা ভারতবর্ষে মুকুন্দসেবার উপযোগী তাদৃশ মনুষ্যজন্ম লাভ করিয়াছেন, তাহারা কতই না পুণ্য কর্ম্মের অনুষ্ঠান করিয়াছেন; অথবা কোন কারণ ব্যতীতই স্বয়ং শ্রীহরি ইহাদের উপরে প্রসন্ন হইয়াছেন॥ ২০॥

দুষ্কর যজ্ঞ, তপস্যা, ব্রত ও দানাদির দ্বারা তুচ্ছ স্বর্গ লাভ করায় আমাদের কি ফল হইয়াছে? এই স্বর্গলোকে নারায়ণের পাদপদ্মস্মৃতি বর্ত্তমান থাকে না, প্রত্যুত বিলুপ্ত হইয়া যায়॥ ২১॥

**টীকা**

ভক্তিযোগলক্ষণঃ ইত্যন্বয়ঃ। কথম্ভূতে? নাস্তি আত্মম্ আত্মভবং রাগদ্বেষাদি যস্মাৎ ভজনীয়াৎ তস্মিন্ অনিরুক্তে এতাবানিত্যেবং বাচাম্ অগোচরে অনিলয়নে স্বাশ্রয়ে সঃ ভক্তিযোগঃ যদা মহাপুরুষস্ত ভগবতঃ পুরুষৈঃ দাসৈঃ প্রকৃষ্টঃ সঙ্গো ভবেৎ তদা ভবতি॥ ১৯॥ এতদেব ভারতখণ্ডজানাং কৃতার্থত্বম্; অমীষামেভিঃ॥ ২০॥ ফল্গুনা তুচ্ছেন অতিশয়েন্দ্রিয়োৎসবাৎ হেতোঃ প্রমুষ্টা অভূৎ, অতঃ নারায়ণ-

কল্পায়ুষাং স্থানজয়াৎ পুনর্ভবাৎ ক্ষণায়ুষাং ভারতভূজয়ো বরঃ।
ক্ষণেন মর্ত্ত্যেন কৃতং মনস্বিনঃ সন্ন্যস্য সংযান্ত্যভয়ং পদং হরেঃ ॥ ২২ ॥
ন যত্র বৈকুণ্ঠকথাসুধাপগা ন সাধবো ভাগবতাস্তদাশ্রয়াঃ।
ন যত্র যজ্ঞেশমখা মহোৎসবাঃ সুরেশলোকোঽপি ন বৈ স সেব্যতাম্ ॥ ২৩ ॥
প্রাপ্তা নৃজাতিন্ত্বিহ যে চ জন্তবো জ্ঞানক্রিয়াদ্রব্যকলাপসংভৃতাম্।
ন চেদ্ যতেরন্নপুনর্ভবায় তে ভুয়ো বনৌকা ইব যান্তি বন্ধনম্ ॥ ২৪ ॥

**অন্বয়**

কল্পায়ুসাং পুনর্ভবাং স্থানজয়াং ( আমাদের পরমায়ু কল্পান্ত পর্য্যন্ত, কিন্তু যে স্থান প্রাপ্ত হইয়াছি, উহা হইতে ভ্রষ্ট হইয়া পুনরায় জন্মগ্রহণ করিতে হইবে ; অতএব আমাদের এই স্বর্গস্থান জয় অপেক্ষা ) ক্ষণায়ুষাং ( অল্পায়ু মানবগণের ) ভারতভূজয়ঃ বরঃ ( ভারতভূমি জয় অর্থাৎ লাভ করাই শ্রেষ্ঠ ), [ কারণ ] মনস্বিনঃ ( ভারতবাসী ভগবদ্ভক্তগণ ) ক্ষণেন মর্ত্ত্যেন ( অল্পায়ু ও মরণশীল দেহের দ্বারা ) কৃতং সন্ন্যস্য ( অনুষ্ঠিত কর্ম্ম ভগবানে সমর্পণ করিয়া ) হরেঃ অভয়ং পদং সংযান্তি ( শ্রীহরির অভয়পদ প্রাপ্ত হইয়া থাকেন ) ॥ ২২ ॥

যত্র ( যে স্থানে ) বৈকুণ্ঠকথাসুধাপগা ন [ সন্তি ] ( ভগবানের লীলাকথারূপ অমৃতনদী প্রবাহিত হয় না ), [ যে স্থানে ] তদাশ্রয়াঃ সাধবঃ ভাগবতাঃ ন ( ভগবদাশ্রিত সাধু ভক্তগণ নাই ), যত্র ( যে স্থানে ) মহোৎসবাঃ ( নৃত্যগীতাদি মহোৎসবযুক্ত ) যজ্ঞেশমখাঃ ন ( যজ্ঞেশ্বর শ্রীহরির পূজা অনুষ্ঠিত হয় না ), সঃ ( সেই স্থান ) সুরেশলোকঃ অপি ( ব্রহ্মলোক হইলেও ) ন বৈ সেব্যতাম্ ( তথায় বাস করিবে না ) ॥ ২৩ ॥

ইহ তু ( এই ভারতবর্ষে ) যে চ জন্তবঃ ( যে সকল জীব ) জ্ঞানক্রিয়াদ্রব্যকলাপসংভৃতাং ( জ্ঞান,

**অনুবাদ**

আমাদের পরমায়ু কল্পান্ত পর্য্যন্ত ; যে স্থান প্রাপ্ত হইয়াছি, তাহা হইতেও ভ্রষ্ট হইয়া পুনরায় জন্মগ্রহণ করিতে হয় ; অতএব আমাদের এই স্বর্গলোক লাভ অপেক্ষা অল্পায়ু মানবগণের ভারতভূমি লাভই শ্রেষ্ঠ ; কারণ ভারতবাসী ভগবদ্ভক্তগণ অল্পায়ু ও মরণশীল দেহের দ্বারা অনুষ্ঠিত কর্ম্ম ভগবানে সমর্পণ করিয়া শ্রীহরির অভয়পদ প্রাপ্ত হইয়া থাকেন ॥ ২২ ॥

যে স্থানে ভগবানের লীলাকথারূপ অমৃতনদী প্রবাহিত হয় না, যে স্থানে ভগবদাশ্রিত সাধু ভক্তগণ অবস্থান করেন না, যে স্থানে নৃত্যগীতাদি মহোৎসবযুক্ত যজ্ঞেশ্বর শ্রীহরির পূজা অনুষ্ঠিত হয় না, সেই স্থান ব্রহ্মলোক হইলেও তথায় বাস করিবে না ॥ ২৩ ॥

এই ভারতবর্ষে যে সকল জীব জ্ঞান, জ্ঞানানুকূল ভগবদারাধনাদি ক্রিয়া ও ক্রিয়ানুকূল

**টীকা**

পাদপঙ্কজস্মৃতিরপি অত্র নাস্তি ॥ ২১ ॥ ক্ষণায়ুষামল্পায়ুষাম্ ক্ষণেন অল্পেন আয়ুষা মর্ত্ত্যেন দেহেন কৃতং কর্ম্ম সন্ন্যস্য অভয়মপুনর্ভবম্ ॥ ২২ ॥ ২৩ ॥ নিত্যবদ্ধান্ নিন্দতি—প্রাপ্তা ইতি। জ্ঞানঞ্চ তৎপূর্ব্বিকা ক্রিয়া বাসুদেবারাধনং তদর্থানি দ্রব্যাণি আরাধনোপকরণানি চ তেষাং কলাপেন সংভৃতাং পূর্ণাং বনৌকাঃ বনৌকসঃ ॥ ২৪ ॥ সকামানামপি ভগবদ্ভক্তানাং ভারতবাসিনামহো ভাগ্যমিত্যাহুঃ—যৈরিতি। বর্হিষি

যৈঃ শ্রদ্ধয়া বর্হিষি ভাগশো হবি-র্নিরুপ্তমিষ্টং বিধিমন্ত্রবস্তুতঃ।
একঃ পৃথঙ্নামভিরাহুতো মুদা গৃহ্লাতি পূর্ণঃ স্বয়মাশিষাং প্রভুঃ ॥ ২৫ ॥
সত্যং দিশত্যর্থিতমর্থিতো নৃণাং নৈবার্থদো যৎ পুনরর্থিতা যতঃ।
স্বয়ং বিধত্তে ভজতামনিচ্ছতা-মিচ্ছাপিধানং নিজপাদপল্লবম্ ॥ ২৬ ॥

**অন্বয়**

জ্ঞানানুকূল ভগবদারাধনাদি ক্রিয়া ও ক্রিয়ানুকূল আরাধনার উপকরণসমূহে পরিপূর্ণ) নৃজাতিং প্রাপ্তাঃ [ অপি ] ( মনুষ্যজন্ম প্রাপ্ত হইয়াও ) অপুনর্ভবায় ( মোক্ষের নিমিত্ত ) ন চেৎ যতেরন্ ( যত্ন না করে ), বনৌকাঃ ইব ( ব্যাধহস্ত হইতে মুক্ত হইয়াও অসাবধানতাহেতু পক্ষিগণ যেমন পুনরায় আবদ্ধ হয়, সেইরূপ ) তে ( তাহারা ) ভূয়ঃ ( পুনরায় ) বন্ধনং যান্তি ( সংসারবন্ধন প্রাপ্ত হয় ) ॥ ২৪ ॥

[ আহা ! সকামী হইলেও ভগবদ্ভক্ত ভারতবাসিগণের কি সৌভাগ্য ! ] যৈঃ ( ঐ ভারতবাসিগণ-কর্তৃক ) শ্রদ্ধয়া ( শ্রদ্ধার সহিত ) বর্হিষি ( যজ্ঞে ) বিধিমন্ত্রবস্তুতঃ ( বিধি, মন্ত্র ও বস্তু অনুসারে ) ভাগশঃ নিরুপ্তম্ ( পৃথক্ পৃথক্ করিয়া ) ইষ্টং হবিঃ ( অগ্নি ও ইন্দ্রাদি দেবতার উদ্দেশ্যে প্রদত্ত হবিঃ ) একঃ আশিষাং প্রভুঃ ( একমাত্র ফলদাতা ) স্বয়ং পূর্ণঃ ( ও স্বয়ং পূর্ণ ভগবান্ ) পৃথক্ নামভিঃ আহুতঃ ( পৃথক্ পৃথক্ নামের দ্বারা আহূত হইয়াও ) মুদা গৃহ্লাতি ( মহানন্দে গ্রহণ করিয়া থাকেন ) ॥ ২৫ ॥

[ আহা ! তাহার মধ্যেও যাহারা নিষ্কাম ভক্ত, তাহারা কৃতার্থ ]; অর্থিতঃ ( প্রার্থিত হইয়া ভগবান্ ) নৃণাং ( সকামী মানবগণের ) অর্থিতং ( অভিলষিত বস্তু ) দিশতি [ ইতি ] সত্যম্ ( প্রদান

**অনুবাদ**

আরাধনার উপকরণসমূহে পরিপূর্ণ মনুষ্যজন্ম প্রাপ্ত হইয়াও মোক্ষের নিমিত্ত যত্ন করে না, ব্যাধহস্ত হইতে মুক্ত হইয়াও অসাবধানতাহেতু পক্ষিগণ যেমন পুনরায় আবদ্ধ হয়, সেইরূপ ঐ মানবগণ পুনরায় সংসারবন্ধন প্রাপ্ত হইয়া থাকে ॥ ২৪ ॥

[ আহা ! সকামী হইলেও ভগবদ্ভক্ত ভারতবাসিগণের কি সৌভাগ্য ! ] তাহারা শ্রদ্ধার সহিত ভিন্ন ভিন্ন বিধি, মন্ত্র ও বস্তু অনুসারে পৃথক্ পৃথক্ করিয়া অগ্নি ও ইন্দ্র প্রভৃতি দেবতার উদ্দেশ্যে চরুপুরোডাশাদি হবিঃ প্রদান করিলে একমাত্র ফলদাতা ও স্বয়ং পূর্ণ ভগবান্ পৃথক্ পৃথক্ নামের দ্বারা আহূত হইয়াও পরমানন্দে ঐ সকল গ্রহণ করিয়া থাকেন ॥ ২৫ ॥

[ আহা ! তাহাদের মধ্যেও যাহারা নিষ্কাম ভক্ত, তাহারাই কৃতার্থ ]; ভগবানের নিকটে প্রার্থনা করিলে তিনি সকামী মানবগণের অভিলষিত বস্তু প্রদান করেন সত্য, তথাপি

**টীকা**

যজ্ঞে যৈঃ ভারতবাসিভিঃ "অগ্নয়ে জুষ্টং নির্ব্বপামি, ইন্দ্রায় জুষ্টং নির্ব্বপামি" ইত্যেবং ভাগশো নিরুপ্তং পৃথক্ কৃতম্ শ্রদ্ধয়া বিধিনা প্রকারেণ চ মন্ত্রেণ বস্তুতশ্চ চরুপুরোডাশাদিভেদেন ইষ্টং দেবতোদ্দেশেন ত্যক্তং পৃথক্ ইন্দ্রাদীনাং নামভিঃ আহুতঃ আহূতঃ আশিষাং প্রভুঃ স্বয়ং পূর্ণোঽপি ভগবানেক এব হরিঃ গৃহ্লাতি "অহং হি সর্ব্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুরেব চ" ইতি শ্রীমুখবচনাৎ ॥ ২৫ । নিষ্কামভক্তাস্তু কৃতার্থা ইত্যাহুঃ—সত্যমিতি। অর্থিতঃ প্রার্থিতঃ অর্থিতং যাচিতং পুরুষার্থং দদাতীতি সত্যমথাপি অর্থদঃ পরমপুরুষার্থদো ন ভবতি, যদ্ যস্মাৎ যতো দত্তানন্তরং পুনরর্থিতা ইচ্ছা ভবতি, অনিচ্ছতাং নিষ্কামানাং ভজতাং তু ইচ্ছানাং পিধানমাচ্ছাদকং সর্ব্বকামপরিপূরকং নিজপাদপল্লবং স্বয়মেব বিধত্তে

**যদ্যত্র নঃ স্বর্গসুখাবশেষিতং স্বিষ্টস্য সূক্তস্য কৃতস্য শোভনম্।**
**তেনাজনাভে স্মৃতিমজ্জন্ম নঃ স্যাদ্ বর্ষে হরির্যদ্ভজতাং শং তনোতি ॥ ২৭ ॥***

### অন্বয়

করেন সত্য), [তথাপি] অর্থদঃ ন এব (পরমপুরুষার্থ প্রদান করেন না); যৎ (কারণ) যতঃ (দানের পরেই) পুনরর্থিতা [ভবতি] (পুনরায় তাহাদের কামনা হইয়া থাকে অর্থাৎ তাহারা সকামী হইয়া কেবল কাম্য বস্তু প্রার্থনা করিতে থাকে)। অনিচ্ছতাং ভজতাম্ (পরন্তু যাহারা নিষ্কামভাবে তাঁহার ভজনা করেন, তাহাদের) ইচ্ছাপিধানং (ইচ্ছার আচ্ছাদক অর্থাৎ সর্ব্বকামনাপরিপূরক) নিজপাদপল্লবং (স্বীয় পাদপল্লব) স্বয়ং বিধত্তে (ভগবান্ নিজেই প্রদান করিয়া থাকেন)॥ ২৬

যদি (এক্ষণে যদি) নঃ (আমাদের) স্বিষ্টস্য সূক্তস্য কৃতস্য স্বর্গসুখাবশেষিতং শোভনং যৎ (পূর্ব্বানুষ্ঠিত যজ্ঞ, মন্ত্র উচ্চারণ, তপস্যা ও ব্রতাদির ফলে স্বর্গসুখ ভোগ করিয়া অবশিষ্ট পুণ্য কিছু থাকে), [তাহা হইলে] তেন (তাহার ফলে যেন) নঃ (আমাদের) অজনাভে বর্ষে (এই ভারতবর্ষে) "অত্র (ভারতবর্ষে) হরিঃ ভজতাং শং তনোতি (শ্রীহরি ভজনাকারী ভক্তগণের সুখ বিধান করিয়া থাকেন)" ইতি স্মৃতিমৎ জন্ম (এই প্রকার স্মৃতিযুক্ত জন্ম) স্যাৎ (হয়) ॥ ২৭ ॥

### অনুবাদ

পরমপুরুষার্থ প্রদান করেন না; কারণ দানের পরেই পুনরায় তাহাদের কামনাবৃদ্ধি হইতে থাকে অর্থাৎ কামনার শেষ নাই; পরন্তু যাহারা নিষ্কামভাবে ভগবানের ভজনা করেন, তাহাদের সর্ব্বকামনাপরিপূরক স্বীয় পাদপল্লব ভগবান্ নিজেই তাহাদিগকে প্রদান করিয়া থাকেন ॥ ২৬ ॥

আমরা যজ্ঞানুষ্ঠান, মন্ত্র উচ্চারণ, তপস্যা ও ব্রতাদি পুণ্যকর্ম্মের ফলে স্বর্গসুখ ভোগ করিতেছি; এক্ষণে যদি সেই সকল পুণ্যের অবশিষ্ট কিছু থাকে, তবে যেন তাহার ফলে

### টীকা

দদাতি ॥ ২৬ ॥ যদি নোঽস্মাকং স্বিষ্টস্য সম্যগ্যজনস্য প্রবচনস্য কৃতস্য অন্যস্যাপি তপোব্রতাদেরস্মু-

---

* অতঃ পরং কচিৎ পুস্তকে—

অতোঽপি দেবা ইচ্ছন্তি জন্ম ভারতভূতলে। সঞ্চিতুং সুমহৎ পুণ্যমক্ষয্যমমলং শুভম্ ॥ ১
কদা বয়ং হি লপ্স্যামো জন্ম ভারতভূতলে। কদা পুণ্যেন মহতা প্রাপ্স্যামঃ পরমং পদম্ ॥ ২
দানৈর্বা বিবিধৈর্যজ্ঞৈস্তপোভির্বা হরিশায়িনম্। পূজয়িত্বা কদা যামো যদ্বৈ পশ্যন্তি সূরয়ঃ ॥ ৩
হরিকীর্ত্তনশীলো বা তদ্ভক্তানাং প্রিয়োঽপি বা। শুশ্রূষুর্বাপি মহতাং স বন্দ্যোঽস্মাভিরুত্তমঃ ॥ ৪
বেদার্থশ্রবণে বুদ্ধিঃ পুরাণশ্রবণে তথা। সৎসঙ্গেঽপি হি যস্যাস্তি স বন্দ্যোঽস্মাভিরুত্তমঃ ॥ ৫
সম্প্রাপ্য ভারতে জন্ম সৎকর্ম্মসু পরাঙ্মুখঃ। পীযূষকলসং হিত্বা বিষভাণ্ডং স ইচ্ছতি ॥ ৬
বাসুদেবার্চ্চনং হিত্বা দুষ্কর্ম্মাণি করোতি যঃ। কামধেনুমতিক্রম্য অর্কক্ষীরং স ইচ্ছতি ॥ ৭
এবং ভারতভূভাগং প্রশংসন্তি দিবৌকসঃ। তং প্রাপ্য বিষয়াসক্তাস্তে মূঢ়া মায়য়া হরেঃ ॥ ৮
ইত্যষ্টৌ শ্লোকাস্তাবদধিকা দৃশ্যন্তে, সিদ্ধান্তপ্রদীপটীকাকারস্তু তথা স্বামিপাদাদীনাঞ্চাসম্মতত্বাৎ নৈতেঽস্মাভিরত্র মূলমধ্যে নিবেশিতাঃ ন চানূদিতাঃ।

শ্রীশুক উবাচ

জম্বূদ্বীপস্য চ রাজন্নুপদ্বীপানষ্টৌ হৈক উপদিশন্তি সগরাত্মজৈরশ্বান্বেষণ ইমাং মহীং পরিতো নিখনদ্ভিরুপকল্পিতান্ ॥ ২৮ ॥

তদ্‌যথা স্বর্ণপ্রস্থশ্চন্দ্রশুক্ল আবর্ত্তনো রমণকো মন্দহরিণঃ পাঞ্চজন্যঃ সিংহলো লঙ্কেতি ॥ ২৯ ॥

এবং তব ভারতোত্তম! জম্বূদ্বীপবর্ষবিভাগো যথোপদেশমুপবর্ণিতঃ ॥৩০॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে জম্বূদ্বীপবর্ণনং নামৈকোনবিংশোঽধ্যায়ঃ ॥ ১৯ ॥

**অন্বয়**

শ্রীশুকঃ উবাচ (শুকদেব বলিলেন) রাজন্! (হে মহারাজ পরীক্ষিৎ!) সগরাত্মজৈঃ (সগররাজের পুত্রগণ) অশ্বান্বেষণে (যজ্ঞীয় অশ্বের অন্বেষণকালে) ইমাং মহীং পরিতঃ নিখনদ্ভিঃ (এই পৃথিবীকে চতুর্দ্দিকে খনন করিতে করিতে) উপকল্পিতান্ (নির্ম্মাণ করিয়াছিলেন এইরূপ) জম্বূদ্বীপস্য অষ্টৌ উপদ্বীপান্ চ (জম্বূদ্বীপের আটটি উপদ্বীপের কথা) একে হ উপদিশন্তি (কেহ কেহ বলিয়া থাকেন) ॥ ২৮ ॥

তৎ যথা (উহাদের নাম যথা)—স্বর্ণপ্রস্থঃ, চন্দ্রশুক্লঃ, আবর্ত্তনঃ, রমণকঃ, মন্দহরিণঃ, পাঞ্চজন্যঃ, সিংহলঃ, লঙ্কা ইতি ॥ ২৯ ॥

ভারতোত্তম! (হে ভারতশ্রেষ্ঠ!) এবং (এইরূপে) তব (আপনার নিকটে) জম্বূদ্বীপবর্ষবিভাগঃ (জম্বূদ্বীপের বর্ষবিভাগ) যথোপদেশম্ (আমি যেমন উপদেশ পাইয়াছিলাম, তদনুসারে) উপবর্ণিতঃ (বর্ণনা করিলাম) ॥ ৩০ ॥

**অনুবাদ**

আমাদের এই ভারতবর্ষে পুনরায় জন্ম হয় এবং "এই ভারতবর্ষে শ্রীহরি ভজনাকারী ভক্তগণের সুখ বিধান করিয়া থাকেন" এই স্মৃতি যেন ঐ জন্মে বর্ত্তমান থাকে ॥ ২৭ ॥

শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ! কেহ কেহ বলিয়া থাকেন—এই জম্বূদ্বীপের আটটি উপদ্বীপ আছে; সগররাজের পুত্রগণ যজ্ঞীয় অশ্বের অন্বেষণসময়ে এই পৃথিবীকে চতুর্দ্দিকে খনন করিতে করিতে ঐ সকল দ্বীপ নির্ম্মাণ করিয়াছিলেন ॥ ২৮ ॥

উহাদের নাম যথা—স্বর্ণপ্রস্থ, চন্দ্রশুক্ল, আবর্ত্তন, রমণক, মন্দহরিণ, পাঞ্চজন্য, সিংহল ও লঙ্কা ॥ ২৯ ॥

হে ভারতশ্রেষ্ঠ! এই জম্বূদ্বীপের বর্ষবিভাগ সম্বন্ধে আমি যেমন উপদেশ পাইয়াছিলাম, তদনুসারে উহা আপনার নিকটে বর্ণনা করিলাম ॥ ৩০ ॥

উনবিংশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১৯ ॥

**টীকা**

স্থিতস্য স্বর্গসুখাদুপভুক্তাদবশেষিতমবশিষ্টং শোভনং পুণ্যং যৎ কিঞ্চিদস্তি, তর্হি তেন শোভনেন অজনাভে বর্ষে নঃ অস্মাকং জন্ম স্যাৎ, কীদৃগত্র বর্ষে হরির্যজতাং ভজতাং শং সুখং তনোতীতি স্মৃতিমৎ ॥ ২৭ ॥ ইমাং মহীং নিখনদ্ভিরিত্যনেন নবসহস্রযোজনবিস্তারো ভারতখণ্ডস্তত্র ভূখননজল-প্রবেশাদিনা অল্পবিস্তারোপলব্ধির্ন বিরুধ্যতে ইতি সূচিতম্ ॥ ২৮ ॥ ২৯ ॥ ৩০ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃত-সিদ্ধান্তপ্রদীপে উনবিংশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥১৯॥

---

# বিংশোঽধ্যায়ঃ

শ্রীঋষিরুবাচ

অতঃ পরং প্লক্ষাদীনাং প্রমাণলক্ষণসংস্থানতো বর্ষবিভাগ উপবর্ণ্যতে ॥১॥

জম্বূদ্বীপোঽয়ং যাবৎপ্রমাণবিস্তারস্তাবতা ক্ষারোদধিনা পরিবেষ্টিতো যথা মেরুর্জম্ব্বাখ্যেন। লবণোদধিরপি ততো দ্বিগুণবিশালেন প্লক্ষাখ্যেন পরিক্ষিপ্তো যথা পরিখা বাহ্যোপবনেন। প্লক্ষো জম্বুপ্রমাণো দ্বীপাখ্যাতিকরো হিরণ্ময় উত্থিতো যত্রাগ্নিরুপাস্তে সপ্তজিহ্বঃ। তস্যাধিপতিঃ প্রিয়ব্রতাত্মজ ইধ্মজিহ্বস্তং দ্বীপং সপ্তবর্ষাণি বিভজ্য সপ্তবর্ষনামভ্য আত্মজেভ্য আকলয্য স্বয়মাত্মযোগেনোপররাম ॥ ২ ॥

**অন্বয়**

শ্রীঋষিঃ উবাচ ( মুনিবর শুকদেব বলিলেন ) অতঃ পবম্ ( অনন্তব ) প্লক্ষাদীনাং ( প্লক্ষ প্রভৃতি ছয়টি দ্বীপেব ) প্রমাণলক্ষণসংস্থানতঃ ( প্রমাণ, লক্ষণ ও আকাবক্রমে ) বর্ষবিভাগঃ উপবর্ণ্যতে ( বর্ষবিভাগ বর্ণনা করিতেছি ) ॥ ১ ॥

মেরুঃ যথা জম্ব্বাখ্যেন ( সুমেরুপর্ব্বত যেমন জম্বূদ্বীপের দ্বারা পরিবেষ্টিত, সেইরূপ ) অয়ং জম্বূদ্বীপঃ ( এই জম্বূদ্বীপ ) যাবৎপ্রমাণবিস্তাবঃ তাবতা ক্ষাবোদধিনা ( নিজেব তুল্য লক্ষযোজনপরিমাণে বিস্তৃত লবণ সমুদ্রের দ্বাবা ) পরিবেষ্টিতঃ ( পরিবেষ্টিত আছে ) ; পরিখা যথা বাহ্যোপবনেন ( পরিখা যেমন বাহ্যোপবনে বেষ্টিত থাকে, সেইরূপ ) লবণোদধিঃ অপি ( লবণসমুদ্রও ) ততঃ ( তাহা হইতে ) দ্বিগুণবিশালেন প্লক্ষাখ্যেন ( দ্বিগুণ বিশাল প্লক্ষ নামক দ্বীপের দ্বারা ) পরিক্ষিপ্তঃ (পবিবেষ্টিত আছে); [ তথায় ] জম্বুপ্রমাণঃ (পূর্ব্বোক্ত জম্বূবৃক্ষের তুল্যপরিমাণ ) দ্বীপাখ্যাতিকরঃ ( ও প্লক্ষদ্বীপের নামসম্পাদক ) হিবণ্ময়ঃ প্লক্ষঃ উত্থিতঃ ( একটি

**অনুবাদ**

মুনিবর শুকদেব বলিলেন—অতঃপর প্লক্ষ প্রভৃতি ছয়টি দ্বীপের প্রমাণ, লক্ষণ ও আকারক্রমে বর্ষবিভাগ বর্ণনা করিতেছি ; [ শ্রবণ করুন ] ॥ ১ ॥

সুমেরুপর্ব্বত যেমন জম্বূদ্বীপের দ্বারা পরিবেষ্টিত, সেইরূপ এই জম্বূদ্বীপ সমপরিমাণ অর্থাৎ লক্ষযোজন পরিমাণে বিস্তৃত লবণসমুদ্রের দ্বারা পরিবেষ্টিত আছে ; পরিখা যেমন বাহ্যোপবনে পরিবেষ্টিত থাকে, সেইরূপ লবণসমুদ্রও তাহা হইতে দ্বিগুণবিশাল প্লক্ষনামক দ্বীপের দ্বারা পরিবেষ্টিত আছে ; তথায় পূর্ব্বোক্ত জম্বুবৃক্ষের তুল্যপরিমাণ একটি প্রকাণ্ড

**টীকা**

জম্বূদ্বীপং নিরূপ্য ততঃ পরিতঃ সংস্থিতান্ ক্ষারোদাদীন্ সমুদ্রান্ প্লক্ষাদীন্ দ্বীপাংশ্চ বর্ণয়তি ভগবান্ শুকঃ বিংশেনাধ্যায়েন ॥ ১ ॥ তাবতা লক্ষযোজনবিস্তারেণ ক্ষারোদধিনা অয়ং বেষ্টিতঃ, পরিক্ষিপ্তঃ পরিতঃ আবৃতঃ দ্বীপাখ্যাতিকরঃ প্লক্ষদ্বীপসংজ্ঞাসম্পাদকঃ জম্বূপ্রমাণঃ জম্বূদ্বীপসমানবিস্তারঃ সপ্তজিহ্বঃ সপ্তশিখঃ উপাস্তে তিষ্ঠতি, আকলয্য সমর্প্য আত্মনি পরমাত্মনি যো যোগো ধ্যানযোগস্তেনোপররাম সংসারাৎ মুক্তোঽভূদিত্যর্থঃ ॥ ২ ॥ অভিজ্ঞাতা প্রসিদ্ধাস্ত সপ্তৈব অপ্রসিদ্ধাঃ সহস্রশঃ ইতি

শিবং বয়সং সুভদ্রং শান্তং ক্ষেমমমৃতমভয়মিতি বর্ষাণি। তেষু গিরয়ো নদ্যশ্চ সপ্তৈবাভিজ্ঞাতাঃ ॥ ৩ ॥

মণিকূটো বজ্রকূট ইন্দ্রসেনো জ্যোতিষ্মান্ সুবর্ণো হিরণ্যষ্ঠীবো মেঘমাল ইতি সেতুশৈলাঃ। অরুণা নৃম্ণা আঙ্গিরসী সাবিত্রী সুপ্রভাতা ঋতম্ভরা সত্যম্ভরেতি মহানদ্যঃ। যাসাং জলোপস্পর্শনবিধূতরজস্তমসো হংসপতঙ্গোর্দ্ধায়নসত্যাঙ্গসংজ্ঞাশ্চত্বারো বর্ণাঃ সহস্রায়ুষো বিবুধোপমসন্দর্শনপ্রজননাঃ স্বর্গদ্বারং ত্রয্যা বিদ্যয়া ভগবন্তং ত্রয়ীময়ং সূর্য্যমাত্মানং যজন্তে ॥ ৪ ॥

### অন্বয়

প্রকাণ্ড হিরণ্ময় প্লক্ষবৃক্ষ উত্থিত হইয়া রহিয়াছে); যত্র (ঐ প্লক্ষবৃক্ষে) সপ্তজিহ্বঃ অগ্নিঃ উপাস্তে (সপ্তজিহ্ব অগ্নি অবস্থান করিতেছেন)। তস্য অধিপতিঃ (ঐ প্লক্ষদ্বীপের অধিপতি) প্রিয়ব্রতাত্মজঃ ইধ্মজিহ্বঃ (প্রিয়ব্রতের পুত্র ইধ্মজিহ্ব) তং দ্বীপং (সেই দ্বীপকে) সপ্তবর্ষাণি বিভজ্য (সপ্তবর্ষে বিভক্ত করিয়া) সপ্তবর্ষনামভ্যঃ আত্মজেভ্যঃ (সপ্তবর্ষের নামেই যাহাদের নাম, সেই পুত্রগণকে) আকলয্য (সমর্পণ করতঃ) স্বয়ম্ আত্মযোগেন উপররাম (স্বয়ং ভগবদ্ধ্যানযোগে সংসার হইতে মুক্ত হইয়াছিলেন) ॥ ২ ॥

শিবং, বয়সং, সুভদ্রং, শান্তং, ক্ষেমম্, অমৃতম্, অভয়ম্ ইতি বর্ষাণি (এই সকল নামে উক্ত সপ্তবর্ষ বিখ্যাত)। তেষু (সেই সকল বর্ষে) গিরয়ঃ নদ্যঃ চ সপ্ত এব অভিজ্ঞাতাঃ ([যদিও সহস্র সহস্র পর্ব্বত ও নদী আছে, তথাপি সাতটি পর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ) ॥ ৩ ॥

মণিকূটঃ, বজ্রকূটঃ, ইন্দ্রসেনঃ, জ্যোতিষ্মান্, সুবর্ণঃ, হিরণ্যষ্ঠীবঃ, মেঘমালঃ ইতি সেতুশৈলাঃ (এই সাতটি ঐ সপ্তবর্ষের সীমান্তপর্ব্বত); অরুণা, নৃম্ণা, আঙ্গীরসী, সাবিত্রী, সুপ্রভাতা, ঋতম্ভরা, সত্যম্ভরা ইতি

### অনুবাদ

হিরণ্ময় প্লক্ষবৃক্ষ উত্থিত হইয়া রহিয়াছে; ঐ বৃক্ষের নামানুসারেই দ্বীপের নাম প্লক্ষদ্বীপ হইয়াছে; ঐ প্লক্ষবৃক্ষে সপ্তজিহ্ব অগ্নি বাস করিতেছেন। প্রিয়ব্রতের পুত্র ইধ্মজিহ্ব ঐ দ্বীপের অধিপতি; তিনি ঐ দ্বীপকে সপ্তবর্ষে বিভাগ করিয়া পুত্রগণকে সমর্পণ করতঃ স্বয়ং ভগবদ্ধ্যানযোগে সংসার হইতে মুক্ত হইয়াছিলেন; বর্ষসকলের নামানুসারেই তাঁহার পুত্রগণের নাম হইয়াছিল ॥ ২ ॥

শিব, বয়স, সুভদ্র, শান্ত, ক্ষেম, অমৃত ও অভয় এই সকল নামে উক্ত সপ্ত বর্ষ বিখ্যাত। সেই সকল বর্ষে যদিও সহস্র সহস্র পর্ব্বত ও নদী বিদ্যমান আছে, তথাপি সাতটি পর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ ॥ ৩ ॥

মণিকূট, বজ্রকূট, ইন্দ্রসেন, জ্যোতিষ্মান্, সুবর্ণ, হিরণ্যষ্ঠীব ও মেঘমাল এই সাতটি

### টীকা

ভাবঃ ॥ ৩ ॥ হংসাদয়ঃ ব্রাহ্মণাদিস্থানীয়া বর্ণাঃ বিবুধোপমং সম্যগ্দর্শনং প্রজননঞ্চ যেষাং তে সহস্রায়ুষঃ সহস্রং সম্বৎসরাঃ আয়ুর্যেষাং তে স্বর্গদ্বারং স্বর্গপ্রাপকং ত্রয়ীময়ং ত্রয়ীপ্রতিপাদ্যসূর্য্যাত্মানং সূর্য্যরূপমাত্মানং ভগবন্তং ত্রয্যা বিদ্যয়া বেদত্রয়োক্তকর্ম্মমার্গেণ যজন্তে আরাধয়ন্তি ॥ ৪ ॥ প্রত্নস্য

প্রত্নস্য বিষ্ণো রূপং যৎ সত্যস্যর্ত্তস্য ব্রহ্মণঃ।
অমৃতস্য চ মৃত্যোশ্চ সূর্য্যমাত্মানমীমহি ইতি ॥ ৫ ॥

প্লক্ষাদিষু পঞ্চসু পুরুষাণামায়ুরিন্দ্রিয়মোজঃ সহো বলং বুদ্ধির্বিক্রম ইতি চ সর্ব্বেষামৌৎপত্তিকী সিদ্ধিরবিশেষেণ বর্ত্ততে ॥ ৬ ॥

**অন্বয়**

মহানদ্যঃ (এই সাতটি ঐ সপ্তবর্ষের মহানদী) ; যাসাং জলোপস্পর্শনবিধূতরজস্তমসঃ ( তথায় ঐ সপ্ত মহানদীর জলে স্নানাচমনাদি করেন বলিয়া রজঃ ও তমোগুণরহিত ) হংসপতঙ্গোর্দ্ধায়নসত্যাঙ্গসংজ্ঞাঃ চত্বারঃ বর্ণাঃ ( ব্রাহ্মণাদি বর্ণস্থানীয় হংস, পতঙ্গ, উর্দ্ধায়ন ও সত্যাঙ্গ নামক চারিবর্ণ ) সহস্রায়ুষঃ ( সহস্র বৎসর পরমায়ুর্বিশিষ্ট ) বিবুধোপমসন্দর্শনপ্রজননাঃ ( এবং দেবগণের ন্যায় রূপ ও সন্তানোৎপাদনকারী হইয়া ) ত্রয্যা বিদ্যয়া ( বেদত্রয়োক্ত কর্ম্মমার্গের দ্বারা ) স্বর্গদ্বারং ( স্বর্গপ্রাপক ) ত্রয়ীময়ং ( ও বেদপ্রতিপাদ্য ) সূর্য্যম্ আত্মানং ভগবন্তং ( সূর্য্যরূপী পরমাত্মা ভগবানের ) যজন্তে ( উপাসনা করিয়া থাকেন ) ॥ ৪ ॥

[ তাঁহাদের উপাসনার মন্ত্র এই ] সত্যস্য ঋতস্য ( যিনি সমদর্শনস্বরূপ, সত্যবাক্যস্বরূপ ), ব্রহ্মণঃ ( শব্দব্রহ্মস্বরূপ ), অমৃতস্য চ মৃত্যোঃ চ ( জীবন ও মরণের কারণস্বরূপ এবং সমস্ত চরাচরস্বরূপ ), প্রত্নস্য বিষ্ণোঃ ( সেই পুরাতনপুরুষ বিষ্ণুর ) যৎ রূপং ( যিনি রূপ ), [ তং ] সূর্য্যম্ আত্মানম্ ঈমহি ইতি ( সেই সূর্য্যরূপী পরমাত্মার শরণাপন্ন হইলাম ) ॥ ৫ ॥

প্লক্ষাদিষু পঞ্চসু (প্লক্ষ প্রভৃতি পাঁচটি দ্বীপে ) পুরুষাণাং ( পুরুষগণের ) আয়ুঃ, ইন্দ্রিয়ম্ ওজঃ সহঃ বলং

**অনুবাদ**

সপ্তবর্ষের সীমান্তপর্ব্বত। অরুণা, নৃম্না, আঙ্গীরসী, সাবিত্রী, সুপ্রভাতা, ঋতম্ভরা ও সত্যম্ভরা এই সাতটি সপ্তবর্ষের মহানদী ; এই সকল মহানদীর জলে স্নানাচমনাদি করেন বলিয়া রজঃ ও তমোগুণরহিত হংস, পতঙ্গ, উর্দ্ধায়ন ও সত্যাঙ্গ নামক চারিবর্ণ সহস্রবৎসর পরমায়ুবিশিষ্ট এবং দেবগণের ন্যায় রূপবিশিষ্ট ও সন্তানোৎপাদনকারী হইয়া তথায় অবস্থান করিতেছেন। তাঁহারা বেদত্রয়োক্ত কর্ম্মমার্গের দ্বারা স্বর্গপ্রাপক ও বেদপ্রতিপাদ্য সূর্য্যরূপী পরমাত্মা ভগবানের উপাসনা করিয়া থাকেন ॥ ৪ ॥

তাহাদের উপাসনার মন্ত্র এইরূপ—যিনি সমদর্শনস্বরূপ, সত্যবাক্যস্বরূপ, শব্দব্রহ্ম-স্বরূপ, জীবন ও মরণের কারণস্বরূপ এবং সমস্ত চরাচরস্বরূপ, সেই পুরাতনপুরুষ বিষ্ণুর যিনি রূপ, আমরা সেই সূর্য্যরূপী পরমাত্মার শরণাপন্ন হইলাম ॥ ৫ ॥

প্লক্ষ প্রভৃতি পাঁচটি দ্বীপে পুরুষগণের আয়ুঃ, ইন্দ্রিয়, ইন্দ্রিয়শক্তি, মনঃশক্তি, দেহশক্তি, বুদ্ধি ও বিক্রম এই সকল সহজাত সিদ্ধি অবিশেষে অর্থাৎ সমানভাবে সকলেরই বর্ত্তমান আছে ॥ ৬ ॥

**টীকা**

পুরাতনস্য জগৎকারণস্য বিষ্ণোর্যদ্রূপং তৎ সূর্য্যমাত্মানং পরমাত্মানমীমহি শরণং ব্রজেম, বিষ্ণোঃ সর্ব্বাত্মত্বমাহঃ—সত্যস্য সমদর্শনরূপস্য ঋতস্য সুনৃতবাণীরূপস্য ব্রহ্মণঃ শব্দব্রহ্মরূপস্য অমৃতস্য জীবনহেতোঃ মৃত্যোঃ মরণহেতোঃ চকারাৎ সর্ব্বচরাচররূপস্য ইত্যর্থঃ ॥ ৫ ॥ ঔৎপত্তিকী সহজা ॥ ৬ ॥ ৭ ॥

প্লক্ষস্ত সমানেনেক্ষুরসোদেনাবৃতো যথা তথা দ্বীপোঽপি শাল্মলো দ্বিগুণবিশালঃ সমানেন সুরোদেনাবৃতঃ পরিবৃঙ্‌ক্তে ॥ ৭ ॥

যত্র হ বৈ শাল্মলী প্লক্ষায়ামা। যস্যাং বাব কিল নিলয়মাহুর্ভগবতশ্ছন্দঃস্তুতঃ পতত্রিরাজস্য সা দ্বীপহূতয়ে উপলক্ষ্যতে ॥ ৮ ॥

### অন্বয়

বুদ্ধিঃ বিক্রমঃ চ ইতি ( আয়ুঃ, ইন্দ্রিয়, ইন্দ্রিয়সামর্থ্য, মনঃশক্তি, দেহশক্তি, বুদ্ধি ও বিক্রম এই সকল ) ঔৎপত্তিকী সিদ্ধিঃ ( সহজাত সিদ্ধি ) অবিশেষেণ সর্ব্বেষাং বর্ত্ততে ( অবিশেষে অর্থাৎ সমানভাবে সকলেরই বর্ত্তমান আছে ) ॥ ৬ ॥

প্লক্ষস্ত যথা ( প্লক্ষদ্বীপ যেমন ) সমানেন ইক্ষুরসোদেন আবৃতঃ ( সমপরিমাণ ইক্ষুরস-সমুদ্রের দ্বারা পরিবেষ্টিত ), তথা ( সেইরূপ ) দ্বিগুণবিশালঃ ( প্লক্ষদ্বীপ অপেক্ষা দ্বিগুণবিশাল ) শাল্মলঃ দ্বীপঃ অপি ( শাল্মলদ্বীপও ) সমানেন সুরোদেন আবৃতঃ পবিবৃঙ্‌ক্তে ( সমপরিমাণ সুরাসমুদ্রে পরিবেষ্টিত হইয়া অবস্থান করিতেছে ) ॥ ৭ ॥

যত্র হ বৈ ( ঐ দ্বীপে ) প্লক্ষায়ামা শাল্মলী ( বিস্তারে প্লক্ষদ্বীপতুল্য একটি শাল্মলী-বৃক্ষ আছে ) ; [ প্রাচীনগণ ] যস্যাং বাব কিল ( ঐ বিপুলবিস্তার শাল্মলী-বৃক্ষে ) ছন্দঃস্তুতঃ ( যিনি স্বীয় অবয়বস্বরূপ বেদমন্ত্রদ্বারা বিষ্ণুর স্তব করিয়া থাকেন ), ভগবতঃ পতত্রিরাজস্য ( সেই ভগবান্ পক্ষিরাজ গরুড়ের ) নিলয়ম্ আহুঃ ( বাসস্থান বলিয়া থাকেন ) ; সা দ্বীপহূতয়ে উপলক্ষ্যতে ( ঐ শাল্মলী-বৃক্ষ সেই দ্বীপের নামসিদ্ধির নিমিত্ত বলিয়া উপলক্ষিত হইয়া থাকে অর্থাৎ শাল্মলী-বৃক্ষ হইতে ঐ দ্বীপের নাম শাল্মলদ্বীপ হইয়াছে ) ॥ ৮ ॥

### অনুবাদ

প্লক্ষদ্বীপ যেমন সমপরিমাণ ইক্ষুরস-সমুদ্রের দ্বারা পরিবেষ্টিত, সেইরূপ প্লক্ষদ্বীপ অপেক্ষা দ্বিগুণবিশাল শাল্মলদ্বীপও সমপরিমাণ সুরাসমুদ্রের দ্বারা পরিবেষ্টিত হইয়া অবস্থান করিতেছে ॥ ৭ ॥

ঐ দ্বীপে বিস্তারে প্লক্ষদ্বীপসদৃশ একটি শাল্মলী-বৃক্ষ আছে ; প্রাচীনগণ বলিয়া থাকেন—যিনি স্বীয় অবয়বস্বরূপ বেদমন্ত্রের দ্বারা বিষ্ণুর স্তব করিয়া থাকেন, সেই ভগবান্ পক্ষিরাজ গরুড় ঐ বিপুলবিস্তার শাল্মলী-বৃক্ষে বাস করেন ; সেই বৃক্ষের নাম হইতেই ঐ দ্বীপের নাম শাল্মলদ্বীপ হইয়াছে ॥ ৮ ॥

### টীকা

প্লক্ষায়ামঃ প্লক্ষদ্বীপবৎ আয়ামো বিস্তারো যস্যা সা অতএব যস্যাং বিপুলবিস্তারায়াং পতত্রিরাজস্য নিলয়ং নীড়মাহুঃ প্রাঞ্চঃ, কথম্ভূতস্য ? "সুপর্ণোঽসি গরুত্মান্ ত্রিবৃৎ তে শিরো গায়ত্রং চক্ষুস্তোম আত্মা সাম তে তনূ বামদেব্যং বৃহদ্রথন্তরে পক্ষৌ যজ্ঞা যজ্ঞীয়ং পুচ্ছং ছন্দাংস্যঙ্গানি" ইত্যাদি শ্রুতেঃ ছন্দোভিঃ স্বাবয়বভূতৈঃ শ্রীবিষ্ণুং স্তৌতীতি ছন্দস্তুৎ তস্য, দ্বীপস্য হূতয়ে ব্যপদেশায় সংজ্ঞাসিদ্ধয়ে ইত্যর্থঃ

তদ্দ্বীপাধিপতিঃ প্রিয়ব্রতাত্মজো যজ্ঞবাহুঃ স্বসুতেভ্যঃ সপ্তভ্যস্তন্নামানি সপ্ত বর্ষাণি ব্যভজৎ। সুরোচনং সৌমনস্যং রমণকং দেববর্হং পারিভদ্রমাপ্যায়নমভিজ্ঞাতমিতি ॥ ৯ ॥

তেষু বর্ষাদ্রয়ো নদ্যশ্চ সপ্তৈবাভিজ্ঞাতাঃ। সুরসঃ শতশৃঙ্গো বামদেবঃ কুন্দঃ কুমুদঃ পুষ্পবর্ষঃ সহস্রশ্রুতিরিতি। অনুমতী সিনীবালী সরস্বতী কুহূ রজনী নন্দা রাকেতি ॥ ১০ ॥

তদ্বর্ষপুরুষাঃ শ্রুতিধরবীর্য্যধরবসুন্ধরেষুন্ধরসংজ্ঞা ভগবন্তং বেদময়ং সোমমাত্মানং বেদেন যজন্তে ॥ ১১ ॥

**অন্বয়**

তদ্দ্বীপাধিপতিঃ ( সেই দ্বীপের অধিপতি ) প্রিয়ব্রতাত্মজঃ ( প্রিয়ব্রতপুত্র ) যজ্ঞবাহুঃ ( যজ্ঞবাহু ) সপ্তভ্যঃ স্বসুতেভ্যঃ ( স্বীয় সপ্ত পুত্রকে ) তন্নামানি সপ্ত বর্ষাণি ব্যভজৎ ( পুত্রগণের নামানুসারে নাম রাখিয়া ঐ দ্বীপকে সপ্ত বর্ষে বিভাগ করিয়া প্রদান করেন ); [ সেই সপ্তবর্ষের নাম ] সুরোচনং, সৌমনস্যং, রমণকং, দেববর্হং, পারিভদ্রম্, আপ্যায়নম্, অভিজ্ঞাতম্ ইতি ॥ ৯ ॥

তেষু ( ঐ সপ্তবর্ষে ) সপ্ত এব বর্ষাদ্রয়ঃ নদ্যঃ চ অভিজ্ঞাতাঃ ( সাতটি বর্ষপর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ ); [ সাতটি বর্ষপর্ব্বত যথা ]—সুরসঃ, শতশৃঙ্গঃ, বামদেবঃ, কুন্দঃ, কুমুদঃ, পুষ্পবর্ষঃ, সহস্রশ্রুতিঃ ইতি। [ সাতটি নদী যথা ]—অনুমতী, সিনীবালী, সরস্বতী, কুহূ, রজনী, নন্দা, রাকা ইতি ॥ ১০ ॥

শ্রুতিধরবীর্য্যধরবসুন্ধরেষুন্ধরসংজ্ঞাঃ তদ্বর্ষপুরুষাঃ ( সেই সকল বর্ষের শ্রুতধর, বীর্য্যধর, বসুন্ধর ও ইষুন্ধর নামক চতুর্ব্বর্ণীয় পুরুষগণ ) বেদেন ( বেদবিধিক্রমে ) বেদময়ং ভগবন্তং ( বেদময় ভগবান্ ) সোমম্ আত্মানং ( সোমরূপী পরমাত্মার ) যজন্তে ( যজনা করিয়া থাকেন ) ॥ ১১ ॥

**অনুবাদ**

প্রিয়ব্রতের পুত্র যজ্ঞবাহু সেই দ্বীপের অধিপতি; তিনি স্বীয় সপ্তপুত্রের নামানুসারে নাম রাখিয়া ঐ দ্বীপকে সপ্তবর্ষে বিভাগ করতঃ তাহাদিগকে প্রদান করেন; সেই সপ্তবর্ষের নাম যথা—সুরোচন, সৌমনস্য, রমণক, দেববর্হ, পারিভদ্র, আপ্যায়ন ও অভিজ্ঞাত ॥ ৯ ॥

ঐ সপ্তবর্ষে সাতটি বর্ষপর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ; সাতটি বর্ষপর্ব্বত যথা—সুরস, শতশৃঙ্গ, বামদেব, কুন্দ, কুমুদ, পুষ্পবর্ষ ও সহস্রশ্রুতি। সাতটি নদী যথা—অনুমতী, সিনীবালী, সরস্বতী, কুহূ, রজনী, নন্দা ও রাকা ॥ ১০ ॥

সেই সকল বর্ষের শ্রুতধর, বীর্য্যধর, বসুন্ধর ও ইষুন্ধর নামক চতুর্ব্বর্ণীয় পুরুষগণ বেদবিধিক্রমে বেদময় ভগবান্ সোমরূপা পরমাত্মার যজনা করিয়া থাকেন ॥ ১১ ॥

**টীকা**

॥ ৮ ॥ ৯ ॥ ১০ ॥ ১১ ॥ অন্ধঃ অন্নং নঃ অস্মাকং রাজা আ আভিমুখ্যেন অস্তু ॥ ১২ ॥ সুশম্পরোচিষা

স্বগোভিঃ পিতৃদেবেভ্যো বিভজন্ কৃষ্ণশুক্লয়োঃ।
অন্ধঃ প্রজানাং সর্ব্বাসাং রাজা নঃ সোম আস্ত্বিতি ॥

এবং সুরোদাদ্বহিস্তদ্দ্বিগুণঃ সমানেনাবৃতো ঘৃতোদেন যথা পূর্ব্বঃ কুশদ্বীপো যস্মিন্ কুশস্তম্বো দেবকৃতস্তদ্দ্বীপাখ্যাপনো জ্বলন ইবাপরঃ স্বশষ্প-রোচিষা দিশো বিরাজয়তি ॥ ১৩ ॥

তদ্দ্বীপপতিঃ প্রৈয়ব্রতো রাজন্! হিরণ্যরেতা নাম স্বং দ্বীপং সপ্তভ্যঃ স্বপুত্রেভ্যো যথাভাগং বিভজ্য স্বয়ং তপ আতিষ্ঠদ্ বসুবসুদানদৃঢ়রুচি-নাভিগুপ্তসত্যব্রতবিপ্রবামদেবনামভ্যঃ ॥ ১৪ ॥

**অন্বয়**

[ তাঁহারা এই মন্ত্র জপ করেন ]—[ যঃ ] স্বগোভিঃ ( যিনি স্বীয় কিরণের দ্বারা ) কৃষ্ণশুক্লয়োঃ ( কৃষ্ণ ও শুক্লপক্ষে ) পিতৃদেবেভ্যঃ ( যথাক্রমে পিতৃগণ ও দেবগণকে ) অন্ধঃ বিভজন্ ( অন্ন বিভাগ করিয়া দেন ), [ সঃ ] সোমঃ ( সেই সোমদেব ) সর্ব্বাসাং প্রজানাং নঃ ( আমাদের সকল প্রজার ) রাজা আ অস্তু ইতি ( সর্ব্বপ্রকারে রাজা অর্থাৎ পালক হউন ) ॥ ১২ ॥

এবং সুরোদাৎ বহিঃ ( এইরূপ সুরাসমুদ্রের বহির্ভাগে ) তদ্দ্বিগুণঃ ( তাহার দ্বিগুণপরিমাণ ) কুশদ্বীপঃ ( কুশদ্বীপ ) যথা পূর্ব্বঃ ( শাল্মলদ্বীপ যেমন সমপরিমাণ সুরাসমুদ্রের দ্বারা পরিবেষ্টিত, সেইরূপ ) সমানেন ঘৃতোদেন ( সমপরিমাণ ঘৃতসমুদ্রের দ্বারা ) আবৃতঃ ( পরিবেষ্টিত আছে ); যস্মিন্ ( ঐ দ্বীপে ) দেবকৃতঃ কুশস্তম্বঃ ( দেবনির্ম্মিত একটি কুশস্তম্ব ) তদ্দ্বীপাখ্যাপনঃ ( স্বীয় নামানুসারে সেই দ্বীপের নাম খ্যাপিত করিয়া অর্থাৎ কুশদ্বীপ নামে দ্বীপের পরিচয় করাইয়া ) অপরঃ জ্বলনঃ ইব ( দ্বিতীয় অগ্নির ন্যায় ) স্বশষ্পরোচিষা ( স্বীয় কোমল তৃণসমূহের কান্তিদ্বারা ) দিশঃ বিরাজয়তি ( দিক্‌সমূহকে উদ্ভাসিত করিতেছে ) ॥ ১৩ ॥

রাজন্! ( হে মহারাজ পরীক্ষিৎ )! হিরণ্যরেতা নাম প্রৈয়ব্রতঃ তদ্দ্বীপপতিঃ ( হিরণ্যরেতা নামক প্রিয়ব্রতের পুত্র সেই দ্বীপের অধিপতি; তিনি ) স্বং দ্বীপং ( স্বীয় দ্বীপ ) বসু-বসুদান-দৃঢ়রুচি-

**অনুবাদ**

[ তাঁহারা এই মন্ত্র জপ করেন ]—যিনি স্বীয় কিরণের দ্বারা কৃষ্ণ ও শুক্লপক্ষে যথাক্রমে পিতৃগণ ও দেবগণকে অন্ন বিভাগ করিয়া দেন, সেই সোমদেব আমাদের সকল প্রজার সর্ব্বপ্রকারে রাজা অর্থাৎ পালক হউন ॥ ১২ ॥

এইরূপ সুরাসমুদ্রের বহির্ভাগে তাহার দ্বিগুণপরিমাণ কুশদ্বীপ ( সমপরিমাণ সুরাসমুদ্রের দ্বারা পরিবেষ্টিত ) শাল্মলদ্বীপের ন্যায় সমপরিমাণ ঘৃতসমুদ্রের দ্বারা পরিবেষ্টিত আছে। ঐ দ্বীপে দেবনির্ম্মিত একটি কুশস্তম্ব আছে; ইহার নামানুসারে ঐ দ্বীপ কুশদ্বীপ বলিয়া অভিহিত হইয়া থাকে; ঐ কুশস্তম্ব দ্বিতীয় অগ্নির ন্যায় স্বীয় কোমল তৃণসমূহের কান্তিদ্বারা দিক্‌সমূহ উদ্ভাসিত করিতেছে ॥ ১৩ ॥

হে মহারাজ পরীক্ষিৎ! হিরণ্যরেতা নামক প্রিয়ব্রতের পুত্র সেই দ্বীপের অধিপতি ছিলেন; তিনি স্বীয় দ্বীপ নিজের সাত পুত্রকে যথাযোগ্যভাবে বিভাগ করিয়া দিয়া স্বয়ং

তেষাং বর্ষেষু সীমাগিরয়ো নদ্যশ্চাভিজ্ঞাতাঃ সপ্ত সপ্তৈব বভ্রুশ্চতুঃশৃঙ্গঃ কপিলশ্চিত্রকূটো দেবানীক ঊর্দ্ধরোমা দ্রবিণ ইতি। রসকুল্যা মধুকুল্যা মিত্রবিন্দা শ্রুতবিন্দা দেবগর্ভা ঘৃতচ্যুতা মন্ত্রমালেতি ॥ ১৫ ॥

যাসাং পয়োভিঃ কুশদ্বীপৌকসঃ কুশলকোবিদাভিযুক্তকুলকসংজ্ঞা ভগবন্তং জাতবেদঃস্বরূপিণং কর্ম্মকৌশলেন যজন্তে ॥ ১৬ ॥

## অন্বয়

নাভিগুপ্ত-সত্যব্রত-বিপ্রবাম-দেবনামভ্যঃ ( বসু, বসুদান, দৃঢরুচি, নাভিগুপ্ত, সত্যব্রত, বিপ্রবাম ও দেবনাম নামক ) সপ্তভ্যঃ স্বপুত্রেভ্যঃ ( স্বীয় সপ্ত পুত্রকে ) যথাভাগং বিভজ্য ( যথাযোগ্যভাবে বিভাগ করিয়া দিয়া ) স্বয়ং তপঃ আতিষ্ঠৎ ( স্বয়ং তপশ্চরণে নিরত হন ) ॥ ১৪ ॥

তেষাং বর্ষেষু ( তাঁহাদের অধিকৃত সপ্তবর্ষে ) সপ্ত এব সীমাগিরয়ঃ সপ্ত নদ্যঃ চ অভিজ্ঞাতাঃ ( সাতটি সীমান্তপর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ ) ; [ সপ্ত পর্ব্বতের নাম যথা ]—বভ্রুঃ, চতুঃশৃঙ্গঃ, কপিলঃ, চিত্রকূটঃ, দেবানীকঃ, ঊর্দ্ধরোমা, দ্রবিণঃ ইতি। [ সপ্ত নদীর নাম যথা ]—রসকুল্যা, মধুকুল্যা, মিত্রবিন্দা, শ্রুতবিন্দা, দেবগর্ভা, ঘৃতচ্যুতা, মন্ত্রমালা ইতি ॥ ১৫ ॥

যাসাং পয়োভিঃ [ পবিত্রাঃ সন্তঃ ] ( ঐ সকল নদীর জলের দ্বারা পবিত্র হইয়া ) কুশলকোবিদাভিযুক্তকুলকসংজ্ঞাঃ কুশদ্বীপৌকসঃ ( কুশল, কোবিদ, অভিযুক্ত ও কুলক নামে প্রসিদ্ধ চতুর্ব্বর্ণীয় কুশদ্বীপের অধিবাসিগণ ) কর্ম্মকৌশলেন ( যজ্ঞাদি কর্ম্মানুষ্ঠানের দ্বারা ) জাতবেদঃস্বরূপিণং ভগবন্তং ( অগ্নিরূপী ভগবানের ) যজন্তে ( যজনা করিয়া থাকেন ) ॥ ১৬ ॥

## অনুবাদ

তপশ্চরণে নিরত হন। তাঁহার পুত্রগণের নাম যথা—বসু, বসুদান, দৃঢরুচি, নাভিগুপ্ত, সত্যব্রত, বিপ্রবাম ও দেবনাম ॥ ১৪ ॥

তাঁহাদের অধিকৃত সপ্ত বর্ষে সাতটি সীমান্তপর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ; সাতটি পর্ব্বতের নাম যথা—বভ্রু, চতুঃশৃঙ্গ, কপিল, চিত্রকূট, দেবানীক, ঊর্দ্ধরোমা ও দ্রবিণ। সাতটি নদীর নাম যথা — রসকুল্যা, মধুকুল্যা, মিত্রবিন্দা, শ্রুতবিন্দা, দেবগর্ভা, ঘৃতচ্যুতা, ও মন্ত্রমালা ॥ ১৫ ॥

ঐ সকল নদীর জলের দ্বারা পবিত্র হইয়া কুশল, কোবিদ, অভিযুক্ত ও কুলক নামে প্রসিদ্ধ কুশদ্বীপের চতুর্ব্বর্ণীয় অধিবাসিগণ যজ্ঞাদি কর্ম্মানুষ্ঠানের দ্বারা অগ্নিরূপী ভগবানের যজনা করিয়া থাকেন ॥ ১৬ ॥

## টীকা

স্বগতবালতৃণকান্ত্যা ॥ ১৩ ॥ ১৪ ॥ ১৫ ॥ ১৬ ॥ হে জাতবেদঃ! দেবানাং পরস্য আত্মনঃ "স আত্মা অঙ্গান্যন্যাঃ দেবতাঃ" ইতি শ্রুতেঃ সাক্ষাদ্ব্রহ্মণঃ হব্যবাড়সি দেবানামঙ্গভূতানাং নাম্না দত্তং যজ্ঞীয়ং হব্যং তস্মৈ বহসি, অতো যজ্ঞেন পুরুষং সর্ব্বদেবাঙ্গিনং যজ তৎতৎনাম্না দত্তং তস্মৈ সমর্পয় ইত্যর্থঃ ॥ ১৭ ॥ উপক্লৃপ্তো বেষ্টিতঃ ॥ ১৮ ॥ গুহপ্রহরণেন কার্ত্তিকেয়ায়ুধেন উন্মথিতা ভগ্নাঃ নিতম্বাঃ কুঞ্জানি

পরস্য ব্রহ্মণঃ সাক্ষাজ্জাতবেদোঽসি হব্যবাট্।
দেবানাং পুরুষাঙ্গাণাং যজ্ঞেন পুরুষং যজেতি ॥ ১৭ ॥

তথা ঘৃতোদাদ্ বহিঃ ক্রৌঞ্চদ্বীপো দ্বিগুণঃ সমানেন ক্ষীরোদেন পরিত উপক্লৃপ্তঃ, বৃতো যথা কুশদ্বীপো ঘৃতোদেন। যস্মিন্ ক্রৌঞ্চনামা পর্ব্বতরাজো দ্বীপনামনির্ব্বর্ত্তক আস্তে ॥ ১৮ ॥

যোঽসৌ গুহপ্রহরণোন্মথিতনিতম্বকুঞ্জোঽপি ক্ষীরোদেনাভিষিচ্যমানো ভগবতা বরুণেনাভিগুপ্তো নির্ভয়ো বভুব ॥ ১৯ ॥

**অন্বয়**

[ তাঁহাদের মন্ত্র যথা ]—জাতবেদঃ! ( হে অনল! ) [ তুমি ] পরস্য ব্রহ্মণঃ ( পরব্রহ্মের ) সাক্ষাৎ হব্যবাট্ অসি ( হবনীয় দ্রব্য সাক্ষাৎ বহন করিয়া থাক ); [ অতএব ] পুরুষাঙ্গানাং দেবানাং যজ্ঞেন ( পরমপুরুষ পরব্রহ্মের অঙ্গভূত দেবগণের যজ্ঞের দ্বারা ) পুরুষং যজ ইতি ( পরম পুরুষেরই যজনা কর অর্থাৎ পরমপুরুষের অঙ্গস্থানীয় দেবগণের নামে প্রদত্ত হবনীয় দ্রব্য তাঁহাকেই সমর্পণ কর ) ॥ ১৭ ॥

যথা কুশদ্বীপঃ ঘৃতোদেন বৃতঃ ( যেমন কুশদ্বীপ ঘৃতসমুদ্রের দ্বারা পরিবেষ্টিত ), তথা ( সেইরূপ ) ঘৃতোদাৎ বহিঃ ( ঘৃতসমুদ্রের বহির্ভাগে ) দ্বিগুণঃ ( তাহার দ্বিগুণপরিমাণ ) ক্রৌঞ্চদ্বীপঃ ( ক্রৌঞ্চদ্বীপ ) সমানেন ক্ষীরোদেন ( সমপরিমাণ ক্ষীরসমুদ্রের দ্বারা ) পরিতঃ উপক্লৃপ্তঃ ( পরিবেষ্টিত ); যস্মিন্ ( ঐ দ্বীপে ) দ্বীপনামনির্ব্বর্ত্তকঃ ( সেই দ্বীপের নামসম্পাদক ) ক্রৌঞ্চনামা পর্ব্বতরাজঃ আস্তে ( ক্রৌঞ্চনামক পর্ব্বতরাজ বিদ্যমান আছে ) ॥ ১৮ ॥

যঃ অসৌ গুহপ্রহরণোন্মথিতনিতম্বকুঞ্জঃ অপি ( কার্ত্তিকেয়ের আয়ুধে ঐ পর্ব্বতের নিতম্বদেশ ও কুঞ্জসমূহ উন্মথিত অর্থাৎ ভগ্ন হইলেও ঐ পর্ব্বত ) ক্ষীরোদেন অভিষিচ্যমানঃ ( ক্ষীরসমুদ্রের জলে অভিষিক্ত ) ভগবতা বরুণেন অভিগুপ্তঃ ( ও ভগবান্ বরুণদেবকর্ত্তৃক রক্ষিত হওয়ায় ) নির্ভয়ঃ বভুব ( ভয়শূন্য হইয়া রহিয়াছে ) ॥ ১৯ ॥

**অনুবাদ**

[ তাঁহারা এই মন্ত্র উচ্চারণ করেন ]—হে জাতবেদঃ! তুমি পরমপুরুষ পরব্রহ্মের সাক্ষাৎ হব্যবাহী; অতএব পরমপুরুষের অঙ্গভূত দেবগণের যজ্ঞের দ্বারা তাঁহারই যজনা কর অর্থাৎ পরমপুরুষের অঙ্গভূত দেবগণের নামে প্রদত্ত হবনীয় দ্রব্য তাঁহাকেই সমর্পণ কর ॥১৭॥

কুশদ্বীপ যেমন ঘৃতসমুদ্রের দ্বারা পরিবেষ্টিত, সেইরূপ ঘৃতসমুদ্রের বহির্ভাগে তাহার দ্বিগুণপরিমাণ ক্রৌঞ্চদ্বীপ সমপরিমাণ ক্ষীরসমুদ্রের দ্বারা পরিবেষ্টিত আছে; ঐ দ্বীপে সেই দ্বীপের নামসম্পাদক ক্রৌঞ্চনামক পর্ব্বতরাজ বিদ্যমান আছে অর্থাৎ ঐ পর্ব্বতের নাম অনুসারে দ্বীপের নাম ক্রৌঞ্চদ্বীপ হইয়াছে ॥ ১৮ ॥

কার্ত্তিকেয়ের আয়ুধে ঐ পর্ব্বতের নিতম্বদেশ ও কুঞ্জসমূহ উন্মথিত হইলেও ঐ পর্ব্বত

**টীকা**

.চ যস্য সঃ ॥ ১৯ ॥ ভগবান্ "উৎপত্তিং প্রলয়ঞ্চৈব ভূতানামাগতিং গতিম্। বেত্তি বিদ্যামবিদ্যাঞ্চ স বাচ্যো ভগবানিতি" ইতি স্মৃত্যুক্তবিশ্বোৎপত্ত্যাদিজ্ঞানবান্ স্বয়ং ভগবতঃ "ঐশ্বর্য্যস্য সমগ্রস্য ধর্ম্মস্য

তস্মিন্নপি প্রৈয়ব্রতো ঘৃতপৃষ্ঠো নামাধিপতিঃ স্বে দ্বীপে বর্ষাণি সপ্ত বিভজ্য তেষু পুত্রনামসু সপ্ত ঋক্‌থাদান্ বর্ষপান্ নিবেশ্য স্বয়ং ভগবান্ ভগবতঃ পরমকল্যাণযশস আত্মভূতস্য হরেশ্চরণারবিন্দমুপজগাম ॥ ২০ ॥

আত্মা মধুরুহো মেঘপৃষ্ঠঃ সুধামা ভ্রাজিষ্ঠো লোহিতার্ণো বনস্পতিরিতি ঘৃতপৃষ্ঠসুতাঃ। তেষাং বর্ষগিরয়ঃ সপ্ত, সপ্তৈব নদ্যশ্চাভিখ্যাতাঃ। শুক্লো বর্দ্ধমানো ভোজন উপবর্হণো নন্দো নন্দনঃ সর্ব্বতোভদ্র ইতি। অভয়া অমৃতৌঘা আর্য্যকা তীর্থবতী রূপবতী পবিত্রবতী শুক্লেতি ॥ ২১ ॥

**অন্বয়**

তস্মিন্ অপি ( ঐ ক্রৌঞ্চদ্বীপেও ) ঘৃতপৃষ্ঠঃ নাম প্রৈয়ব্রতঃ অধিপতিঃ ( ঘৃতপৃষ্ঠ নামক প্রিয়ব্রতের পুত্র অধিপতি ) ; [ তিনি ] স্বে দ্বীপে ( স্বীয় দ্বীপে ) সপ্ত বর্ষাণি বিভজ্য ( সপ্ত বর্ষ বিভাগ করিয়া ) পুত্রনামসু তেষু ( পুত্রগণের নামানুসারে অভিহিত ঐ সপ্তবর্ষে ) সপ্ত ঋক্‌থাদান্ ( দায়ভাগী সপ্ত পুত্রকে ) বর্ষপান্ নিবেশ্য ( বর্ষপালকরূপে স্থাপন করিয়া ) স্বয়ং ভগবান্ ( স্বয়ং জ্ঞানী হইয়া ) পরমকল্যাণযশসঃ ( যাঁহার কীর্ত্তি পরমকল্যাণকর ) আত্মভূতস্য ( এবং যিনি সকলের আত্মস্বরূপ ), ভগবতঃ হরেঃ ( সেই ভগবান্ শ্রীহরির ) চরণারবিন্দম্ উপজগাম ( চরণকমল আশ্রয় করিয়াছিলেন ) ॥ ২০ ॥

আত্মা, মধুরুহঃ মেঘপৃষ্ঠঃ, সুধামা, ভ্রাজিষ্ঠঃ, লোহিতার্ণঃ বনস্পতিঃ ইতি ( এই সাতজন ) ঘৃতপৃষ্ঠসুতাঃ ( ঘৃতপৃষ্ঠের পুত্র )। তেষাং ( তাঁহাদের অধিকৃত ও তাঁহাদের নামে পরিচিত সপ্ত বর্ষের ) সপ্ত এব বর্ষগিরয়ঃ সপ্ত নদ্যঃ চ ( সাতটি সীমান্তপর্ব্বত ও সাতটি নদীই ) অভিখ্যাতাঃ ( প্রসিদ্ধ ) ; [ সাতটি পর্ব্বতের নাম যথা ]—শুক্লঃ, বর্দ্ধমানঃ, ভোজনঃ, উপবর্হণঃ, নন্দঃ, নন্দনঃ, সর্ব্বতোভদ্রঃ ইতি। [ সাতটি নদীর নাম যথা ]—অভয়া, অমৃতৌঘা, আর্য্যকা, তীর্থবতী, রূপবতী, পবিত্রবতী, শুক্লা ইতি ॥ ২১ ॥

**অনুবাদ**

এই ক্ষীরসমুদ্রের জলে অভিষিক্ত ও ভগবান্ বরুণদেবকর্ত্তৃক রক্ষিত হওয়ায় ভয়শূন্য হইয়া রহিয়াছে। ১৯ ॥

ঐ ক্রৌঞ্চদ্বীপে ঘৃতপৃষ্ঠ নামক প্রিয়ব্রতের পুত্র অধিপতি ছিলেন ; তিনি স্বীয় দ্বীপকে সপ্তবর্ষে বিভাগ করিয়া পুত্রগণের নামানুসারে অভিহিত ঐ সপ্তবর্ষে দায়ভাগী সপ্ত পুত্রকে বর্ষপালকরূপে স্থাপন করেন এবং স্বয়ং জ্ঞানলাভ করিয়া যাঁহার কীর্ত্তি পরম-কল্যাণকর ও যিনি সকলের আত্মস্বরূপ, সেই ভগবান্ শ্রীহরির চরণকমল আশ্রয় করিয়াছিলেন ॥ ২০ ॥

আত্মা, মধুরুহ, মেঘপৃষ্ঠ, সুধামা, ভ্রাজিষ্ঠ, লোহিতার্ণ ও বনস্পতি এই সাত জন ঘৃতপৃষ্ঠের পুত্র ; তাঁহাদের অধিকৃত ও তাঁহাদের নামে পরিচিত সাতটি বর্ষের সাতটি সীমান্ত-

**টীকা**

যশসঃ শ্রিয়ঃ। জ্ঞানবৈরাগ্যয়োশ্চাপি ষণ্ণাং ভগ ইতীঙ্গনা" ইতি স্মৃত্যুক্তষাড়্‌গুণ্যাশ্রয়স্য হরেঃ বন্ধহারিণশ্চরণারবিন্দমুপজগাম প্রাপ্তবান্ মুক্তোঽভূদিত্যর্থঃ ॥ ২০ ॥ ২১ ॥ আপোময়ম্ অম্ময়ম্ ; অপাং

যাসামম্ভঃ পবিত্রমমলমুপযুঞ্জানাঃ পুরুষর্ষভদ্রবিণদেবকসংজ্ঞা বর্ষপুরুষা আপোময়ং দেবমপাং পূর্ণেনাঞ্জলিনা যজন্তে ॥ ২২ ॥

আপঃ পুরুষবীর্য্যাঃ স্থ পুনন্তীর্ভূর্ভুবঃ স্বরঃ।
তা নঃ পুনন্ত্বমীবঘ্নীঃ স্পৃশতামাত্মনা ভুব ইতি ॥ ২৩ ॥

এবং পরস্তাৎ ক্ষীরোদাৎ পরিত উপবেশিতঃ শাকদ্বীপো দ্বাত্রিংশল্লক্ষ-যোজনায়ামঃ সমানেন দধিমণ্ডোদেন পরিতঃ। যস্মিন্ হি শাকো নাম মহীরুহঃ স্বক্ষেত্রব্যপদেশকঃ। যস্য হ মহাসুরভিগন্ধস্তদ্দ্বীপমনুবাসয়তি ॥২৪॥

**অন্বয়**

যাসাং (ঐ সকল নদীর) পবিত্রম্ অমলম্ অম্ভঃ (পবিত্র ও নির্ম্মল জল) উপযুঞ্জানাঃ (যাঁহারা পান করেন, সেই) পুরুষর্ষভদ্রবিণদেবকসংজ্ঞাঃ বর্ষপুরুষাঃ (পুরুষ, ঋষভ, দ্রবিণ ও দেবক নামক চতুর্ব্বর্ণীয় সেই সেই বর্ষবাসিগণ) অপাং পূর্ণেন অঞ্জলিনা (জলপূর্ণ অঞ্জলির দ্বারা) আপোময়ং দেবং (জলময় ভগবানের) যজন্তে (যজনা করেন) ॥ ২২ ॥

[ তাঁহারা এই মন্ত্র পাঠ করেন ]—আপঃ! (হে জলসমূহ) [ তোমরা ] পুরুষবীর্য্যাঃ স্থ (পরম-পুরুষের শক্তিস্বরূপ হইয়া থাক); [ অতএব ] ভূঃ ভুবঃ স্বরঃ পুনন্তীঃ তাঃ (ভূর্লোক ভুবর্লোক ও স্বর্লোকের পবিত্রতা সম্পাদনকারী তোমাদিগকে) স্পৃশতাং নঃ (আমরা স্পর্শ করিতেছি, তোমরা আমাদের) ভুবঃ (শরীরসমূহ) পুনন্তু (পবিত্র কর); [ যেহেতু ] আত্মনা অমীবঘ্নীঃ ইতি (পরমপুরুষ তোমাদের আশ্রয় বলিয়া তোমরা পাপহারী) ॥ ২৩ ॥

এবং (এইরূপ) ক্ষীরোদাৎ পরস্তাৎ (ক্ষীরসমুদ্রের বহির্ভাগে) পরিতঃ [ উপবেশিতঃ ] (চারিদিকে

**অনুবাদ**

পর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ; উক্ত সাতটি পর্ব্বতের নাম যথা—শুক্ল, বর্দ্ধমান, ভোজন, উপবর্হণ, নন্দ, নন্দন ও সর্ব্বতোভদ্র। সাতটি নদীর নাম যথা—অভয়া, অমৃতৌঘা, আর্য্যকা, তীর্থবতী, রূপবতী, পবিত্রবতী ও শুক্লা ॥ ২১ ॥

ঐ সকল নদীর পবিত্র ও নির্ম্মল জল যাঁহারা পান করিয়া থাকেন, সেই পুরুষ, ঋষভ, দ্রবিণ ও দেবক নামক সেই সেই বর্ষের চতুর্ব্বর্ণীয় অধিবাসিগণ জলপূর্ণ অঞ্জলির দ্বারা জলময় ভগবানের যজনা করিয়া থাকেন ॥ ২২ ॥

[ তাঁহারা এই মন্ত্র পাঠ করেন ]—হে জলসমূহ! তোমরা পরমপুরুষের শক্তিস্বরূপ; অতএব তোমরা ভূলোক, ভুবলোক ও স্বলোকের পবিত্রতা সম্পাদক; তোমাদিগকে আমরা স্পর্শ করিতেছি; আমাদের শরীরসমূহ পবিত্র কর; কারণ পরমপুরুষ তোমাদের আশ্রয় বলিয়া তোমরা পাপহারী ॥ ২৩ ॥

এইরূপ ক্ষীরসমুদ্রের বহির্ভাগে চারিদিকে সন্নিবেশিত শাকদ্বীপ সমপরিমাণ দধিমণ্ড-

**টীকা**

পূর্ণেন অঞ্জলিনা দেবং ভগবন্তং যজন্তে "জলং ব্রহ্মোপাসীত" ইতি শ্রুতেঃ ॥ ২২ ॥ হে আপঃ!

তস্যাপি প্রৈয়ব্রত এবাধিপতির্নাম্না মেধাতিথিঃ। সোঽপি বিভজ্য সপ্ত বর্ষাণি পুত্রনামানি তেষু স্বাত্মজান্ পুরোজব-মনোজব-বেপমান-ধূম্রানীক-চিত্ররেফ-বহুরূপ-বিশ্বাধারসংজ্ঞান্ নিধাপ্যাধিপতীন্ স্বয়ং ভগবত্যনন্ত আবেশিতমতিস্তপোবনং প্রবিবেশ ॥ ২৫ ॥

### অন্বয়

সন্নিবেশিত ) দ্বাত্রিংশল্লক্ষযোজনায়ামঃ শাকদ্বীপঃ ( বত্রিশ লক্ষযোজন বিস্তৃত * শাকদ্বীপ ) সমানেন দধিমণ্ডোদেন ( সমপরিমাণ দধিমণ্ডসমুদ্রের দ্বারা ) পরিতঃ উপবেশিতঃ ( পরিবেষ্টিত আছে ); যস্মিন্ হি ( ঐ দ্বীপে ) স্বক্ষেত্রব্যপদেশকঃ ( সেই দ্বীপের নামজ্ঞাপক ) শাকঃ নাম মহীরুহঃ [ আস্তে ] ( শাকনামক একটি বৃক্ষ আছে ); যস্য হ ( ঐ বৃক্ষের ) মহাসুরভিগন্ধঃ ( মহাসুরভি গন্ধ ) তদ্দ্বীপম্ অনুবাসয়তি ( সেই দ্বীপকে আমোদিত করিতেছে ) ॥ ২৪ ॥

তস্য অপি ( সেই দ্বীপেরও ) নাম্না মেধাতিথিঃ ( মেধাতিথি নামক ) প্রৈয়ব্রতঃ এব ( প্রিয়ব্রতের পুত্রই ) অধিপতিঃ ( অধিপতি ); সঃ অপি ( তিনিও ) [ স্বীয় দ্বীপকে ] পুত্রনামানি সপ্ত বর্ষাণি বিভজ্য ( পুত্রগণের নামানুসারে সপ্তবর্ষে বিভাগ করিয়া ) তেষু ( সেই সকল বর্ষে ) পুরোজবমনোজববেপমান-ধূম্রানীকচিত্ররেফবহুরূপবিশ্বাধারসংজ্ঞান্ ( পুরোজব, মনোজব, বেপমান, ধূম্রানীক, চিত্ররেফ, বহুরূপ ও বিশ্বাধার নামক ) স্বাত্মজান্ ( নিজ পুত্রগণকে) অধিপতীন্ নিধাপ্য ( অধিপতিরূপে স্থাপন করতঃ ) স্বয়ং ভগবতি অনন্তে আবেশিতমতিঃ ( স্বয়ং ভগবান্ অনন্তে চিত্ত সমাহিত করিয়া ) তপোবনং প্রবিবেশ ( তপোবনে গমন করেন ) ॥ ২৫ ॥

### অনুবাদ

সমুদ্রের দ্বারা পরিবেষ্টিত আছে ; উহা বত্রিশ লক্ষ যোজন বিস্তৃত ; ঐ দ্বীপে শাক নামক একটি বৃক্ষ আছে ; বৃক্ষের নাম অনুসারে দ্বীপের নাম শাকদ্বীপ হইয়াছে। ঐ বৃক্ষের মহা-সুরভি গন্ধ সেই দ্বীপকে আমোদিত করিতেছে ॥ ২৪ ॥

মেধাতিথি নামক প্রিয়বতের পুত্রই সেই দ্বীপের অধিপতি ছিলেন ; তিনিও স্বীয় দ্বীপকে পুত্রগণের নামানুসারে সপ্তবর্ষে বিভাগ করিয়া সেই সকল বর্ষে পুরোজব, মনোজব, বেপমান্, ধূম্রানীক, চিত্ররেফ, বহুরূপ ও বিশ্বাধার নামক স্বীয় পুত্রগণকে অধিপতিরূপে স্থাপন করেন এবং স্বয়ং ভগবান্ অনন্তে সমাহিতচিত্ত হইয়া তপোবনে গমন করেন ॥ ২৫ ॥

### টীকা

পুরুষবীর্য্যাঃ পরমপুরুষশক্তিরূপাঃ স্থ ভবথ ; অতএব ভূর্ভুবঃ স্বঃ লোকত্রয়ং পুনন্তীঃ পুনন্ত্যঃ তাঃ ভবত্যো নোঽস্মাকং স্পৃশতাং স্পর্শনং কুর্ব্বতাং ভুবঃ শরীরাণি পুনন্ত, যতঃ আত্মনা স্বাশ্রয়েণ পুরুষেণ হেতুভূতেন অমীবঘ্নীঃ পাপহন্ত্র্যঃ ॥ ২৩ ॥ দধিমণ্ডোদেন দধ্নো মণ্ডং রসঃ এব উদম্ উদকং যস্য

---

* জম্বুদ্বীপ এক লক্ষযোজন, প্লক্ষদ্বীপ তদ্দ্বিগুণ দুই লক্ষযোজন, শাল্মলদ্বীপ তদ্দ্বিগুণ চারি লক্ষযোজন, কুশদ্বীপ তদ্দ্বিগুণ আট লক্ষযোজন, ক্রৌঞ্চদ্বীপ তদ্দ্বিগুণ ষোড়শ লক্ষযোজন, শাকদ্বীপ তদ্দ্বিগুণ বত্রিশ লক্ষযোজন এবং পুষ্করদ্বীপ তদ্দ্বিগুণ চৌষট্টি লক্ষযোজন বিস্তৃত।

এতেষাং বর্ষমর্য্যাদাগিরয়ো নদ্যশ্চ সপ্ত সপ্তৈব। ঈশান উরুশৃঙ্গো বলভদ্রঃ শতকেশরঃ সহস্রস্রোতা দেবপালো মহানস ইতি। অনঘা-আয়ুর্দা উভয়স্পৃষ্টিরপরাজিতা পঞ্চপদী সহস্রশ্রুতির্নিজধৃতিরিতি ॥ ২৬ ॥

তদ্বর্ষপুরুষা ঋতব্রত-সত্যব্রত-দানব্রতানুব্রতনামানো ভগবন্তং বায়্বাত্মকং প্রাণায়ামবিধূতরজস্তমসঃ পরমসমাধিনা যজন্তে ॥ ২৭ ॥

অন্তঃ প্রবিশ্য ভূতানি যো বিভর্ত্যাত্মকেতুভিঃ।
অন্তর্য্যামীশ্বরঃ সাক্ষাৎ পাতু নো যদ্বশে স্ফুটম্* ॥ ২৮ ॥

**অন্বয়**

এতেষাং (এই সপ্তবর্ষের) সপ্ত এব বর্ষমর্য্যাদাগিরয়ঃ সপ্ত নদ্যঃ চ (সাতটি সীমান্তপর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ)। [সপ্ত পর্ব্বতের নাম যথা]—ঈশানঃ, উরুশৃঙ্গঃ, বলভদ্রঃ, শতকেশরঃ, সহস্রস্রোতাঃ, দেবপালঃ, মহানসঃ ইতি। [সপ্ত নদীর নাম যথা]—অনঘা, আয়ুর্দা, উভয়স্পৃষ্টিঃ, অপরাজিতা, পঞ্চপদী, সহস্রশ্রুতিঃ, নিজধৃতিঃ ইতি ॥ ২৬ ॥

ঋতব্রতসত্যব্রতদানব্রতানুব্রতনামানঃ (ঋতব্রত, সত্যব্রত, দানব্রত ও অনুব্রত নামক) তদ্বর্ষপুরুষাঃ (সেই সকল বর্ষের চতুর্ব্বর্ণীয় অধিবাসিগণ) প্রাণায়ামবিধূতরজস্তমসঃ (প্রাণায়ামের দ্বারা রজঃ ও তমোগুণ বিনষ্ট করিয়া) পরমসমাধিনা (একান্ত চিত্তৈকাগ্রতার দ্বারা) বায়্বাত্মকং ভগবন্তং (বায়ুস্বরূপ ভগবানের) যজন্তে (উপাসনা করিয়া থাকেন) ॥ ২৭ ॥

[তাঁহারা এই মন্ত্র জপ করেন]—যঃ (যিনি) অন্তঃ প্রবিশ্য (অভ্যন্তরে প্রবেশ করিয়া) আত্মকেতুভিঃ (প্রাণাপানাদি বৃত্তির দ্বারা) ভূতানি বিভর্ত্তি (ভূতগণকে পালন করিতেছেন) যদ্বশে স্ফুটম্ (এবং যাঁহার বশে এই জগৎ বর্ত্তমান আছে), [সঃ] অন্তর্য্যামী সাক্ষাৎ ঈশ্বরঃ (সেই সর্ব্বান্তর্য্যামী সাক্ষাৎ ঈশ্বর) নঃ (আমাদিগকে) পাতু (রক্ষা করুন) ॥ ২৮ ॥

**অনুবাদ**

এই সপ্তবর্ষের সাতটি সীমান্তপর্ব্বত ও সাতটি নদীই প্রসিদ্ধ; সপ্তপর্ব্বতের নাম যথা—ঈশান, উরুশৃঙ্গ, বলভদ্র, শতকেশর, সহস্রস্রোতা, দেবপাল ও মহানস। সপ্তনদীর নাম যথা—অনঘা, আয়ুর্দা, উভয়স্পৃষ্টি, অপরাজিতা, পঞ্চপদী, সহস্রশ্রুতি ও নিজধৃতি ॥ ২৬ ॥

ঋতব্রত, সত্যব্রত, দানব্রত ও অনুব্রত নামক সেই সকল বর্ষের চতুর্ব্বর্ণীয় অধিবাসিগণ প্রাণায়ামের দ্বারা রজঃ ও তমোগুণ বিনষ্ট করিয়া পরমসমাধিযোগে বায়ুস্বরূপ ভগবানের উপাসনা করিয়া থাকেন ॥ ২৭ ॥

[তাঁহারা এই মন্ত্র জপ করেন]—যিনি ভূতগণের অভ্যন্তরে প্রবেশ করিয়া প্রাণাপানাদি বৃত্তির দ্বারা ভূতগণকে পালন করিতেছেন এবং যাঁহার বশে এই জগৎ বর্ত্তমান আছে, সেই সর্ব্বান্তর্য্যামী সাক্ষাৎ ঈশ্বর আমাদিগকে পালন করুন ॥ ২৮ ॥

**টীকা**

তেন ॥ ২৪ ॥ ২৫ ॥ ২৬ ॥ ২৭ ॥ আত্মকেতুভিঃ প্রাণাপানাদির্বৃত্তিভিঃ ॥ ২৮ ॥

---

* ইদমিতি কেচিৎ পঠন্তি।

এবমেব দধিমণ্ডোদাৎ পরতঃ পুষ্করদ্বীপস্ততো দ্বিগুণায়ামঃ সমন্তত উপকৢপ্তঃ সমানেন স্বাদূদকেন সমুদ্রেণ বহিরাবৃতঃ। যস্মিন্ বৃহৎ পুষ্করং জ্বলনশিখামলকনকপত্রাযুতাযুতং ভগবতঃ কমলাসনস্যাধ্যাসনং পরিকল্পিতম্ ॥ ২৯ ॥

তদ্দ্বীপমধ্যে মানসোত্তরনামৈক এবার্ব্বাচীনপরাচীনবর্ষয়োর্ম্মর্য্যাদাচলো-ঽযুতযোজনোচ্ছ্রায়ায়ামঃ যত্র তু চতসৃষু দিক্ষু চত্বারি পুরাণি লোকপালানা-মিন্দ্রাদীনাম্। যদুপরিষ্টাৎ সূর্য্যরথস্য মেরুং পরিক্রামতঃ সংবৎসরাত্মকং চক্রং দেবানামহো রাত্রাভ্যাং পরিভ্রমতি ॥ ৩০ ॥

**অন্বয়**

এবম্ এব ( এইরূপ ) দধিমণ্ডোদাৎ পরতঃ ( দধিমণ্ডসমুদ্রের বহির্ভাগে ) ততঃ দ্বিগুণায়ামঃ সমন্ততঃ উপকৢপ্তঃ পুষ্করদ্বীপঃ ( তাহা হইতে দ্বিগুণপরিমাণ বিস্তৃত ও চারিদিকে সন্নিবেশিত পুষ্করদ্বীপ ) সমানেন স্বাদূদকেন সমুদ্রেণ ( সমপরিমাণ স্বাদুজল অর্থাৎ শুদ্ধজলসমুদ্রের দ্বারা ) বহিঃ আবৃতঃ ( পরিবেষ্টিত হইয়া রহিয়াছে )। যস্মিন্ ( ঐ দ্বীপে ) জ্বলনশিখামলকনকপত্রাযুতাযুতং ( অগ্নিশিখার ন্যায় উজ্জ্বল অযুত অযুত স্বর্ণপত্রবিশিষ্ট ) বৃহৎ পুষ্করং ( একটি বৃহৎ কমল ) ভগবতঃ কমলাসনস্য ( ভগবান্ ব্রহ্মার ) অধ্যাসনং পরিকল্পিতম্ ( উপবেশনস্থানরূপে কল্পিত হইয়া রহিয়াছে ) ॥ ২৯ ॥

তদ্দ্বীপমধ্যে ( সেই পুষ্করদ্বীপের মধ্যে ) অযুতযোজনোচ্ছ্রায়ায়ামঃ ( অযুতযোজনপরিমাণ বিস্তৃত ও উন্নত ) মানসোত্তরনামা ( মানসোত্তর নামক ) অর্ব্বাচীনপরাচীনবর্ষয়োঃ ( পূর্ব্ব ও পশ্চিমবর্ত্তী বর্ষদ্বয়ের ) একঃ এব মর্য্যাদাচলঃ (একটি মাত্র সীমান্তপর্ব্বত বিদ্যমান আছে) ; যত্র তু ( ঐ দ্বীপে ) চতসৃষু দিক্ষু (চারি-দিকে ) ইন্দ্রাদীনাং লোকপালানাং চত্বারি পুরাণি ( ইন্দ্রাদি লোকপালগণের চারিটি পুরী বিদ্যমান আছে ) ;

**অনুবাদ**

এইরূপ দধিমণ্ডসমুদ্রের বহির্ভাগে পুষ্করদ্বীপ অবস্থিত আছে; উহা দধিমণ্ডসমুদ্রের দ্বিগুণপরিমাণ বিস্তৃত ও সমপরিমাণ স্বাদুজলযুক্ত সমুদ্রের দ্বারা পরিবেষ্টিত। ঐ দ্বীপে অগ্নিশিখার ন্যায় উজ্জ্বল অযুত অযুত স্বর্ণপত্রবিশিষ্ট একটি বৃহৎ পুষ্কর অর্থাৎ কমল আছে; [ উহা হইতেই দ্বীপের নাম পুষ্করদ্বীপ হইয়াছে ]; এই কমল কমলাসন ভগবান্ ব্রহ্মার আসনরূপে কল্পিত হইয়াছে ॥ ২৯ ॥

সেই পুষ্করদ্বীপের মধ্যে অযুতযোজন পরিমাণ বিস্তৃত ও উন্নত মানসোত্তর নামক একটিমাত্র পর্ব্বত আছে; উহা পূর্ব্ববর্ত্তী ও পশ্চিমবর্ত্তী বর্ষদ্বয়ের সীমান্তপর্ব্বত। ঐ দ্বীপে চারিদিকে ইন্দ্রাদি লোকপালগণের চারিটি পুরী বিদ্যমান আছে। ঐ সকল পুরীর উপরিভাগে সুমেরু প্রদক্ষিণকারী সূর্য্যরথের সংবৎসরস্বরূপ কালচক্র মনুষ্যগণের উত্তরায়ণ ও দক্ষিণায়ন-রূপ দেবগণের দিন ও রাত্রিক্রমে পরিভ্রমণ করিতেছে ॥ ৩০ ॥

**টীকা**

জ্বলনোঽগ্নিঃ তচ্ছিখাবদমলানাং কনকপত্রাণাম্ অযুতানামযুতানি যস্য তৎ ॥ ২৯ ॥ অহোরাত্রাভ্যাম্

তদ্দ্বীপস্যাধিপতিঃ প্রৈয়ব্রতো বীতিহোত্রো নাম তস্যাত্মজৌ রমণকধাতকনামানৌ বর্ষপতী নিযুজ্য স্বয়ং পূর্ব্বজবদ্ভগবৎকর্ম্মশীল এবাস্তে ॥ ৩১ ॥

তদ্বর্ষপুরুষা ভগবন্তং ব্রহ্মরূপিণং সকর্ম্মকেণ কর্ম্মণারাধয়ন্তি ইদঞ্চোদাহরন্তি ॥ ৩২ ॥

যৎ তৎ কর্ম্মময়ং লিঙ্গং ব্রহ্মলিঙ্গং জনোঽর্চ্চয়েৎ ।
একান্তমদ্বয়ং ভেদেনৈকান্তমদ্বৈতং তস্মৈ ভগবতে নম ইতি ॥ ৩৩ ॥

## অন্বয়

যদুপরিষ্টাৎ ( ঐ সকল পুরীর উপরিভাগে ) মেরুং পরিক্রামতঃ ( সুমেরু প্রদক্ষিণকারী ) সূর্য্যরথস্য ( সূর্য্যরথের ) সংবৎসরাত্মকং চক্রং ( সংবৎসররূপ কালচক্র ) দেবানাম অহোরাত্রাভ্যাং পরিভ্রমতি ( মনুষ্যগণের উত্তরায়ণ ও দক্ষিণায়নরূপ দেবগণের অহোরাত্রক্রমে পরিভ্রমণ করিতেছে ) ॥ ৩০ ॥

বীতিহোত্রঃ নাম প্রৈয়ব্রতঃ ( বীতিহোত্র নামক প্রিয়ব্রতের পুত্র ) তদ্দ্বীপস্য অধিপতিঃ ( সেই দ্বীপের অধিপতি ছিলেন ) ; [ সঃ ] ( তিনি ) তস্য ( তাঁহার ) রমণকধাতকনামানৌ আত্মজৌ ( রমণক ও ধাতক নামক পুত্রদ্বয়কে ) বর্ষপতী নিযুজ্য ( বর্ষদ্বয়ের আধিপত্যে নিযুক্ত করিয়া ) স্বয়ং পূর্ব্বজবৎ ( স্বয়ং জ্যেষ্ঠভ্রাতৃগণের ন্যায় ) ভগবৎকর্ম্মশীলঃ এব আস্তে ( ভগবদারাধনায় নিযুক্ত হইয়াছেন ) ॥ ৩১ ॥

তদ্বর্ষপুরুষাঃ ( সেই বর্ষদ্বয়ের অধিবাসী পুরুষগণ ) সকর্ম্মকেণ কর্ম্মণা ( কর্ম্মযোগের সহিত বন্দনা ও স্তবাদির দ্বারা ) ব্রহ্মরূপিণং ভগবন্তং ( ব্রহ্মারূপী ভগবান্ বাসুদেবের ) আরাধয়ন্তি ( আরাধনা করিয়া থাকেন ) । ইদঞ্চ উদাহরন্তি ( তাহারা এই মন্ত্র পাঠ করিয়া থাকেন ) ॥ ৩২ ॥

কর্ম্মময়ং লিঙ্গং ( যিনি কর্ম্মসাধ্য ফলস্বরূপ ) ব্রহ্মলিঙ্গং ( ও বেদপ্রতিপাদ্য ) ঐকান্তম্ ( প্রজাসৃষ্টি-

## অনুবাদ

বীতিহোত্র নামক প্রিয়ব্রতের কনিষ্ঠপুত্র সেই দ্বীপের অধিপতি ছিলেন ; তিনি তাঁহার রমণক ও ধাতক নামক পুত্রদ্বয়কে বর্ষদ্বয়ের আধিপত্যে নিযুক্ত করিয়া স্বয়ং জ্যেষ্ঠভ্রাতৃগণের ন্যায় ভগবদারাধনায় নিযুক্ত হইয়াছেন ॥ ৩১ ॥

সেই বর্ষদ্বয়ের অধিবাসী পুরুষগণ কর্ম্মযোগের সহিত বন্দনা ও স্তবাদির দ্বারা ব্রহ্মারূপী ভগবান্ বাসুদেবের আরাধনা করিয়া থাকেন ; তাঁহারা এই মন্ত্র পাঠ করেন ॥ ৩২ ॥

যিনি কর্ম্মসাধ্য ফলস্বরূপ, বেদপ্রতিপাদ্য, প্রজাসৃষ্টিবিষয়ে যাঁহার একমাত্র নিষ্ঠা, যিনি

## টীকা

উত্তরদক্ষিণায়নলক্ষণাভ্যাম্ ॥ ৩০ ॥ ৩১ ॥ ভগবন্তং বাসুদেবং ব্রহ্মরূপিণং সকর্ম্মকেণ কর্ম্মযোগসহিতেন কর্ম্মণা বন্দনস্তবনাদিব্যাপারেণ আরাধয়ন্তি সাক্ষাদ্বাসুদেবং ন জানন্তীতি ভাবঃ ॥ ৩২ ॥ কর্ম্মময়ং কর্ম্মসাধ্যং লিঙ্গং ফলং ব্রহ্মলিঙ্গং বেদজ্ঞাপ্যম্ একস্মিন্ প্রজোৎপাদনে অন্তো নিষ্ঠা যস্য তদদ্বয়ম অস্মাকম্ উপাসকানাম্ উপাস্যান্তরস্য অভাবাৎ যস্তদাদিশব্দৈর্বেদে বর্ণিতং, তস্মৈ ভগবতে নমঃ ॥ ৩৩ ॥

ততঃ পরস্তাল্লোকালোকনামাচলো লোকালোকয়োরন্তরালে পরিত উপকৢপ্তঃ ॥ ৩৪ ॥

যাবন্মানসোত্তরমের্ব্বোরন্তরং তাবতী ভূমিঃ কাঞ্চন্যাদর্শতলোপমা, যস্যাং প্রহিতঃ পদার্থো ন কথঞ্চিৎ পুনঃ প্রত্যুপলভ্যতে। তস্মাৎ সর্ব্বসত্ত্ব-পরিহৃতাসীৎ ॥ ৩৫ ॥

### অন্বয়

বিষয়ে যাঁহাব একমাত্র নিষ্ঠা ), অদ্বৈতম্ যৎ তৎ ( এবং যিনি অদ্বৈত ও "যৎ তৎ" প্রভৃতি শব্দেব দ্বারা বেদে বর্ণিত আছেন, এতাদৃশ যাঁহাকে ) ভেদেন ( উপাস্যরূপে ) জনঃ অর্চ্চয়েৎ ( জনগণ অর্চ্চনা কবিয়া থাকেন ), তস্মৈ ভগবতে নমঃ ইতি ( সেই ব্রহ্মারূপী ভগবান্‌কে নমস্কাব কবি ) ॥ ৩৩ ॥

ততঃ পরস্তাৎ ( ঐ শুদ্ধজলসমুদ্রেব বহির্ভাগে ) লোকালোকয়োঃ অন্তবালে ( সূর্য্যাদিব আলোক-বিশিষ্ট এবং আলোকবিহীন দেশ ; এই দুই দেশেব বিভাগেব নিমিত্ত ইহাদেব মধ্যস্থলে ) লোকালোকনামা অচলঃ পরিতঃ উপকৢপ্তঃ ( লোকালোক নামক পর্ব্বত সন্নিবেশিত হইয়া বহিয়াছে ) ॥ ৩৪ ॥

যাবৎ মানসোত্তবমের্ব্বোঃ অন্তবং ( মানসোত্তব ও সুমেকপর্ব্বতেব মধ্যস্থলে যতটুকু পবিমিত ভূমি [ শুদ্ধজলসমুদ্রেব পবেও ] তাবতী ভূমিঃ ( ততটুকু পরিমিত সাধাবণ ভূমি আছে ) ; [ তথায় কোন কোন প্রাণিগণের বসবাস আছে ]; [ ততঃ অন্যা ] আদর্শতলোপমা কাঞ্চনী [ ভূমিঃ ] ( তৎপবে দর্পণেব ন্যায় নির্ম্মল কাঞ্চনময়ী ভূমি আছে ) ; যস্যাং ( সেই কাঞ্চনময়ী ভূমিতে ) প্রহিতঃ পদার্থঃ ( নিহিত বস্তু ) ন কথঞ্চিৎ পুনঃ প্রত্যুপলভ্যতে ( পুনবায় কোন প্রকাবেই উপলব্ধি হয় না ); তস্মাৎ ( অতএব ) [ দেবগণ ব্যতীত ] সর্ব্বসত্ত্বপবিহৃতা আসীৎ ( অন্যান্য প্রাণিগণ ঐ ভূমি বর্জ্জন করিয়াছে ) ॥ ৩৫ ॥

### অনুবাদ

অদ্বৈত ও 'যৎ তৎ' প্রভৃতি শব্দের দ্বারা বেদে বর্ণিত আছেন, এতাদৃশ যাঁহাকে জনগণ অর্চ্চনা করিয়া থাকেন, আমরা সেই ব্রহ্মারূপী ভগবান্‌কে নমস্কার কবি ॥ ৩৩ ॥

ঐ শুদ্ধজল-সমুদ্রের বহির্ভাগে সূর্য্যাদিব আলোকবিশিষ্ট ও আলোকবিহীন দুই দেশ আছে ; এই দুই দেশের বিভাগ করিয়া ইহাদের মধ্যস্থলে লোকালোক নামক পর্ব্বত বিরাজিত আছে ॥ ৩৪ ॥

মানসোত্তর ও সুমেরুর মধ্যস্থলে যত পরিমাণ ভূমি আছে, শুদ্ধজল সমুদ্রের পবেও তত পরিমাণ ভূমি আছে ; তথায় কোন কোন প্রাণিগণের বসবাস আছে। তাহার পরে দর্পণের ন্যায় নির্ম্মল কাঞ্চনময়ী ভূমি ; সেই কাঞ্চনময়ী ভূমিতে কোনও বস্তু নিহিত হইলে কোন প্রকারেই পুনরায় উহার উপলব্ধি হয় না ; অতএব দেবগণ ব্যতীত অন্যান্য প্রাণিগণ ঐ ভূমি বর্জ্জন করিয়াছে অর্থাৎ তথায় অপর কেহ বাস করে না ॥ ৩৫ ॥

### টীকা

ততঃ শুদ্ধোদাৎ, লোকঃ সূর্য্যাদিপ্রকাশিতদেশোঽলোকঃ তমোব্যাপ্তো দেশস্তয়োঃ ॥ ৩৪ ॥ শুদ্ধোদ-লোকয়োরন্তর্গতং ভূমণ্ডলং দ্বেধা বিভজ্য দর্শয়তি—যাবদিতি। যাবন্মানসোত্তরমের্ব্বোঃ অন্তরম্ অন্তরালে

লোকালোক ইতি সমাখ্যা যদনেনাচলেন লোকোঽলোকশ্চান্তর্বর্ত্তিনাবস্থাপ্যতে ॥ ৩৬ ॥

স লোকত্রয়ান্তে পরিত ঈশ্বরেণ বিহিতঃ। যস্মাৎ সূর্য্যাদীনাং ধ্রুবাপবর্গাণাং জ্যোতির্গণানাং গভস্তয়োঽর্ব্বাচীনাংস্ত্রীন্ লোকানাবিতন্বানা ন কদাচিৎ পরাচীনা ভবিতুমুৎসহন্তে তাবদুন্নহনায়ামঃ ॥ ৩৭ ॥

**অন্বয়**

যৎ (যেহেতু) অনেন অচলেন (উক্ত পর্ব্বত) অন্তর্ব্বর্ত্তিনা (মধ্যস্থলে বিদ্যমান থাকিয়া) লোকঃ অলোকঃ চ অবস্থাপ্যতে (আলোকময় দেশ ও আলোকবিহীন দেশকে বিভাগ করিয়া দিতেছে), [অতঃ] লোকালোকঃ ইতি সমাখ্যা (এই কারণে উহা লোকালোক নামে অভিহিত হইয়া থাকে) ॥ ৩৬ ॥

ঈশ্বরেণ (পরমেশ্বর) সঃ (ঐ পর্ব্বতকে) লোকত্রয়ান্তে (লোকত্রয়ের প্রান্তভাগে) পরিতঃ বিহিতঃ (সীমারূপে চারিদিকে সংস্থাপন করিয়াছেন)। যস্মাৎ (ঐ লোকালোক পর্ব্বত প্রতিবন্ধকস্বরূপ হওয়াতে) সূর্য্যাদীনাং ধ্রুবাপবর্গাণাং জ্যোতির্গণানাং (সূর্য্যাদি ধ্রুবলোক পর্য্যন্ত জ্যোতির্গণের) গভস্তয়ঃ (কিরণসমূহ) অর্ব্বাচীনান্ ত্রীন্ লোকান্ আবিতন্বানাঃ (নিম্নস্থ তিন লোককে প্রকাশিত করিয়া থাকে); কদাচিৎ (কিন্তু কখনও) পরাচীনাঃ ভবিতুং ন উৎসহন্তে (লোকালোক পর্ব্বতকে অতিক্রম করিতে সমর্থ হয় না); [সঃ] তাবৎ উন্নহনায়ামঃ (ঐ পর্ব্বত এতাদৃশ উন্নত ও বিস্তৃত) ॥ ৩৭ ॥

**অনুবাদ**

যেহেতু উক্ত পর্ব্বত মধ্যস্থলে বিদ্যমান থাকিয়া আলোকময় দেশ ও আলোকবিহীন দেশকে বিভাগ করিয়া দিতেছে, এই কারণে উহা লোকালোকপর্ব্বত নামে অভিহিত হইয়া থাকে ॥ ৩৬ ॥

পরমেশ্বর ঐ পর্ব্বতকে লোকত্রয়ের প্রান্তভাগে চারিদিকে সীমারূপে সংস্থাপন

**টীকা**

ভূমণ্ডলং, তয়োরপি অর্দ্ধমাদায়েতি বোধ্যম্, সার্দ্ধসপ্তলক্ষাধিকসার্দ্ধকোটিযোজনপরিমিতমিত্যর্থঃ, তাবতী ভূরেব সামান্যতোঽস্তি, তস্যাং কেষাঞ্চিৎ প্রাণিনাং সংস্থিতিঃ অপ্যস্তি "স্বাদূদকস্য পরিতঃ দৃশ্যতে লোকসংস্থিতিঃ" ইতি বিষ্ণুপুরাণাৎ, এবং সতি পঞ্চদশলক্ষোত্তরযোজনকোটিত্রয়ং ভবতি, অবশিষ্টপুষ্করদ্বীপসাদূদকগতা ষণ্নবতিলক্ষযোজনপরিমিতা এবং স একাদশলক্ষোত্তরযোজনকোটিচতুষ্টয়ং ভবতি; তদনন্তরমন্যা কাঞ্চনী ভূমিরস্তি, সা চ "দ্বিগুণা কাঞ্চনী ভূমিঃ সর্ব্বসত্ত্ববিবর্জ্জিতা" ইতি বিষ্ণুপুরাণাৎ, এবং সতি অধিকত্রয়স্ত্রিংশল্লক্ষোত্তরদ্বাদশকোট্যঃ স্যুঃ, ততোঽযুতযোজনবিস্তারঃ লোকালোকাচলঃ "লোকালোকাচলঃ শৈলো যোজনাযুতবিস্তরঃ" ইতি শ্রীবিষ্ণুপুরাণবচনাৎ; কাঞ্চন্যাঃ পরিমাণমত্র নোক্তম্, তেনাযুতোনসপ্তদশলক্ষযোজনপরিমিতভূমিলাভঃ, তদিত্থং সলোকালোকাচলায়াঃ সার্দ্ধদ্বাদশকোটিযোজনায়ামত্বং জ্ঞেয়ম্, ততঃ পরিতঃ সার্দ্ধদ্বাদশকোটিযোজনপরিমিতা তমোব্যাপ্তা জ্ঞেয়েতি সর্ব্বং সমঞ্জসম্ ন প্রত্যুপলভ্যতে, কাঞ্চনভাবং গতত্বাৎ তস্মাৎ সর্ব্বৈঃ সত্ত্বৈঃ পরিহৃতা পরিবর্জ্জিতা ॥ ৩৫ ॥ ৩৬ ॥ লোকত্রয়স্যান্তে মর্য্যাদারূপঃ পরিতো বিহিতঃ উপক্লৃপ্তঃ যস্মাৎ লোকালোকাৎ প্রতিবন্ধাৎ

এতাবান্ লোকবিন্যাসো মানলক্ষণসংস্থাভির্বিচিন্তিতঃ কবিভিঃ। স তু পঞ্চাশৎকোটিগুণিতস্য ভূগোলকস্য তুরীয়ভাগোঽয়ং লোকালোকাচলঃ ॥ ৩৮ ॥

তদুপরিষ্টাচ্চতসৃষ্বাশাস্বাত্মযোনিনাখিলজগদ্গুরুণা বিনিবেশিতা যে দ্বিরদপতয় ঋষভঃ পুষ্করচূড়ো বামনোঽপরাজিত ইতি সকললোকস্থিতিহেতবঃ ॥ ৩৯ ॥

**অন্বয়**

কবিভিঃ (জ্ঞানিগণ) মানলক্ষণসংস্থাভিঃ (পরিমাণ, লক্ষণ ও আকারের দ্বারা) এতাবান্ লোকবিন্যাসঃ (এইরূপ লোকসন্নিবেশ) বিচিন্তিতঃ (নির্দ্ধারণ করিয়াছেন)। সঃ অয়ং তু লোকালোকাচলঃ (সেই লোকালোকপর্ব্বত) [উচ্চতায়] পঞ্চাশৎকোটিগুণিতস্য ভূগোলকস্য (পঞ্চাশৎকোটি যোজন বিস্তৃত ভূমণ্ডলের) তুরীয়ভাগঃ (চতুর্থাংশ অর্থাৎ সাড়ে বার কোটি যোজন) ॥ ৩৮ ॥

তদুপরিষ্টাৎ (ঐ লোকালোক পর্ব্বতের বাহিরে) চতসৃষু আশাসু (চারিদিকে) অখিলজগদ্গুরুণা আত্মযোনিনা (অখিলজগদ্গুরু ব্রহ্মাকর্ত্তৃক) যে দ্বিরদপতয়ঃ বিনিবেশিতাঃ (যে সকল গজরাজ সংস্থাপিত হইয়াছে), ঋষভঃ পুষ্করচূড়ঃ বামনঃ অপরাজিতঃ ইতি [তে] সকললোকস্থিতিহেতবঃ [তিষ্ঠন্তি] (ঋষভ, পুষ্করচূড়, বামন ও অপরাজিত নামক সেই চারিটি গজরাজ লোকসমূহের স্থিতির কারণ হইয়া অবস্থান করিতেছে) ॥ ৩৯ ॥

**অনুবাদ**

করিয়াছেন; ঐ লোকালোকপর্ব্বত প্রতিবন্ধকস্বরূপ হওয়াতে সূর্য্যাদি ধ্রুবলোক পর্য্যন্ত জ্যোতির্গণের কিরণ নিম্নস্থ তিন লোককে প্রকাশিত করিয়া থাকে, কিন্তু লোকালোক পর্ব্বতকে কখনও অতিক্রম করিতে সমর্থ হয় না; ঐ পর্ব্বত এতাদৃশ উন্নত ও বিস্তৃত ॥ ৩৭ ॥

জ্ঞানিগণ পরিমাণ, লক্ষণ ও আকারের দ্বারা এইরূপ লোকসন্নিবেশ নির্দ্ধারণ করিয়াছেন। ঐ লোকালোক পর্ব্বত উচ্চতায় পঞ্চাশৎকোটি যোজন বিস্তৃত ভূমণ্ডলের চতুর্থাংশ অর্থাৎ সাড়ে বার কোটি যোজন ॥ ৩৮ ॥

ঐ লোকালোক পর্ব্বতের বহির্ভাগে চারিদিকে অখিলজগদ্গুরু ব্রহ্মা যে সকল গজরাজকে সংস্থাপন করিয়াছেন, ঋষভ, পুষ্করচূড়, বামন ও অপরাজিত নামক সেই চারিটি গজরাজই লোকস্থিতির কারণ হইয়া অবস্থান করিতেছে ॥ ৩৯ ॥

**টীকা**

সূর্য্যাদীনাং ধ্রুবাপবর্গাণাং ধ্রুবান্তানাং গভস্তয়ঃ আবিতন্বানাঃ সমন্তাৎ প্রকাশয়ন্তঃ কদাচিদপি পরাচীনাঃ পর্ব্বতাদ্বহির্গমনশীলাঃ ভবিতুং নোৎসহন্তে, স তাবদুন্নহনায়ামঃ তাবদুন্নহনমুৎসেধঃ তদনুরূপঃ আয়ামশ্চ যস্য সঃ ॥ ৩৭ ॥ তাবদুন্নহনায়াম ইত্যুক্তম্ তত্রায়ামঃ পূর্ব্বত্র প্রতিপাদিতঃ, উন্নহনমাহ—স ত্বিতি। তুরীয়ভাগঃ সার্দ্ধদ্বাদশকোটিযোজনোচ্ছ্রায় ইত্যর্থঃ ॥ ৩৮ ॥ আশাসু দিক্ষু অধিনিবেশিতাস্তিষ্ঠন্তীতি শেষঃ ॥ ৩৯ ॥ তেষামৃষভাদীনাং স্ববিভূতীনাং স্বাংশানাং মহেন্দ্রাদীনাং চ বিবিধবীর্য্যোপবৃংহণায় নানাসামর্থ্যবৃদ্ধয়ে সকললোকস্বস্তয়ে চ ভগবান্ তস্মিন্ গিরিবরে আস্তে; কিং কুর্ব্বন্? আত্মনঃ স্বস্য যদ্বিশুদ্ধমপ্রাকৃত-

তেষাং স্ববিভূতীনাং মহেন্দ্রাদীনাং লোকপালানাঞ্চ বিবিধবীর্য্যোপ-বৃংহণায় ভগবান্ পরমমহাপুরুষো মহাবিভূতিপতিরন্তর্য্যাম্যাত্মনো বিশুদ্ধসত্ত্বং ধর্ম্মজ্ঞানবৈরাগ্যৈশ্বর্য্যাদ্যষ্টমহাসিদ্ধ্যুপলক্ষণং বিষ্বক্সেনাদিভিঃ স্বপার্ষদপ্রবরৈঃ পরিবারিতো নিজবরায়ুধোপশোভিতৈর্দোর্দ্দণ্ডৈঃ সন্ধারয়মাণস্তস্মিন্ গিরিবরে সমন্তাৎ সকললোকস্বস্তয় আস্তে ॥ ৪০ ॥

আকল্পমেষ এবং গতো ভগবানাত্মযোগমায়া-বিরচিত-বিবিধলোকযাত্রা-গোপীথায়েত্যর্থঃ ॥ ৪১ ॥

**অন্বয়**

তেষাং ( পূর্ব্বোক্ত দিগ্‌গজগণের ) স্ববিভূতীনাং মহেন্দ্রাদীনাং লোকপালানাং চ ( ও স্বীয় অংশভূত ইন্দ্রাদি লোকপালগণের ) বিবিধবীর্য্যোপবৃংহণায় ( নানাবিধ শক্তিবর্দ্ধনের নিমিত্ত ) সকললোকস্বস্তয়ে ( এবং সমস্ত লোকের মঙ্গলের নিমিত্ত ) মহাবিভূতিপতিঃ ( পরমধামের অধিপতি অর্থাৎ বিষ্ণুপদের অধিপতি ) অন্তর্য্যামী ( ও সকলের অন্তর্য্যামী ) পরমমহাপুরুষঃ ভগবান্ ( পরমমহাপুরুষ ভগবান্ ) ধর্ম্মজ্ঞান-বৈরাগ্যৈশ্বর্য্যাদ্যষ্টমহাসিদ্ধ্যুপলক্ষণং ( ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য ও ঐশ্বর্য্যাদি অষ্ট মহাসিদ্ধিসমন্বিত ) আত্মনঃ বিশুদ্ধসত্ত্বং ( নিজের বিশুদ্ধ মঙ্গলময় রূপ ) সন্ধারয়মাণঃ ( প্রকটিত করিয়া ) বিষ্বক্‌সেনাদিভিঃ স্বপার্ষদপ্রবরৈঃ পরিবারিতঃ (বিষ্বক্‌সেন প্রভৃতি স্বীয় শ্রেষ্ঠ পার্ষদগণে পরিবেষ্টিত ) নিজবরায়ুধোপশোভিতৈঃ দোর্দ্দণ্ডৈঃ ( ও স্বীয় শ্রেষ্ঠ আয়ুধে পরিশোভিত বাহুসমন্বিত হইয়া ) তস্মিন্ গিরিবরে ( ঐ লোকালোক পর্ব্বতে ) সমন্তাৎ আস্তে ( চতুর্দ্দিকে অবস্থান করিতেছেন ) ॥ ৪০ ॥

[ অন্তর্য্যামী ভগবান্ অন্তরে অবস্থান করিয়া সকলই করিতে পারেন, তাঁহার বাহিরে প্রকটিত হইয়া সর্ব্বত্র অবস্থানের আবশ্যকতা কি ? এইরূপ আশঙ্কা করিয়া শুকদেব স্বয়ংই পূর্ব্ববাক্যের অর্থ প্রকাশ

**অনুবাদ**

যিনি পরমধামের অর্থাৎ বিষ্ণুপদের অধিপতি এবং সকলের অন্তর্য্যামী, সেই পরম-পুরুষ ভগবান্ পূর্ব্বোক্ত দিগ্‌গজগণ ও স্বীয় অংশভূত ইন্দ্রাদি লোকপালগণের নানাবিধ শক্তি-বৃদ্ধির নিমিত্ত এবং সমস্ত লোকের মঙ্গলের নিমিত্ত ধর্ম্ম, জ্ঞান, বৈরাগ্য ও ঐশ্বর্য্যাদি অষ্ট মহাসিদ্ধিসমন্বিত নিজের বিশুদ্ধ মঙ্গলময় বিগ্রহ প্রকটিত করিয়া ঐ লোকালোক পর্ব্বতের চতুর্দ্দিকে অবস্থান করিতেছেন ; তিনি বিষ্বক্‌সেন প্রভৃতি স্বীয় শ্রেষ্ঠ পার্ষদগণে পরিবেষ্টিত আছেন এবং তাঁহার বাহুসমূহ শ্রেষ্ঠ আয়ুধে পরিশোভিত ॥ ৪০ ॥

মহাবিভূতিপতি ভগবান্ স্বীয় যোগমায়াদ্বারা অর্থাৎ স্বীয় অদ্ভুত শক্তিবিশেষের দ্বারা

**টীকা**

রূপং শ্রীমন্মঙ্গলবিগ্রহং সন্ধারয়মাণঃ, কীদৃশং ? ধর্ম্মজ্ঞানাদীনি অষ্টমহাবিভূতয়শ্চোপলক্ষণং যস্য তৎ ; নমু প্রাকৃতলোকাদন্যোঽপ্রাকৃতলোকঃ কস্য ? যত্রত্যং বিগ্রহমাবিষ্কুর্ব্বন্ তস্মিন্ গিরৌ আস্তে ইত্যতঃ আহ—মহাবিভূতিপতিরিতি। মহাবিভূতিঃ পরমব্যোমবিষ্ণুপদাদিশব্দবাচ্যং পরমং ধাম তদধিপতিঃ "যোঽস্যাধ্যক্ষঃ স পরমে ব্যোমন্" ইতি শ্রুতেঃ। বনপর্ব্বণি মুদ্গলোপাখ্যানে—"ব্রহ্মণঃ সদনাদূর্দ্ধং তদ্‌বিষ্ণোঃ পরমং পদম্। শুদ্ধং সনাতনং জ্যোতিঃ পরব্রহ্মেতি যদ্বিদুঃ" ইতি স্মৃতেশ্চ, বিস্তরস্তু বেদান্তকৌস্তভে সূত্রভাষ্যে দ্রষ্টব্যঃ। দোর্দ্দণ্ডৈঃ উপলক্ষিতঃ সন্ ॥ ৪০ ॥ পূর্ব্ববাক্যার্থং ব্যাচষ্টে—এষ মহাবিভূতিপতিঃ আত্মযোগ-

যোঽন্তর্বিস্তার এতেন হ্যলোকপরিমাণঞ্চ ব্যাখ্যাতং যদ্বহির্লোকালোকা-
চলাৎ। ততঃ পরস্তাদ্‌যোগেশ্বরগতিং বিশুদ্ধামুদাহরন্তি ॥ ৪২ ॥

## অন্বয়

করিতেছেন ] এষঃ ভগবান্ ( মহাবিভূতিপতি ভগবান্ ) আত্মযোগমায়াবিরচিতবিবিধলোকযাত্রাগোপীথায় ( স্বীয় যোগমায়াদ্বারা অর্থাৎ তাঁহারই অদ্ভুত শক্তিবিশেষের দ্বারা বিরচিত বিবিধ লোকযাত্রার রক্ষার নিমিত্ত ) এবং ( এই প্রকারে ) আকল্পং [ বেশং ] গতঃ ( লীলামূর্ত্তি প্রাপ্ত হইয়া থাকেন অর্থাৎ ধারণ করেন ), ইতি অর্থঃ ( ইহাই পূর্ব্ববাক্যের তাৎপর্য্যার্থ ) ॥ ৪১ ॥

যঃ অন্তর্ব্বিস্তারঃ [ উক্তঃ ] ( সুমেরুর একদিক্ হইতে আরম্ভ করিয়া লোকালোকপর্ব্বত পর্য্যন্ত লোকদেশের যত বিস্তার উক্ত হইয়াছে ), * এতেন হি অলোকপরিমাণং চ ব্যাখ্যাতম্ ( তাহাতেই অলোকদেশের পরিমাণও বলা হইয়াছে অর্থাৎ অলোকদেশেরও তত বিস্তার ); যৎ লোকালোকাচলাৎ বহিঃ ( যাহা লোকালোকপর্ব্বতের বহির্ভাগে, তাহাই অলোকদেশ )। ততঃ পরস্তাৎ ( লোকালোকের পরে ) বিশুদ্ধাং যোগেশ্বরগতিম্ উদাহরন্তি ( যোগেশ্বরগণের বিশুদ্ধ গতি হইয়া থাকে, ইহা জ্ঞানিগণ বলিয়া থাকেন ) ॥ ৪২ ॥

## অনুবাদ

রচিত বিবিধ লোকযাত্রা রক্ষা করিবার নিমিত্ত এই প্রকার লীলামূর্ত্তি প্রাপ্ত হইয়া থাকেন অর্থাৎ ধারণ করেন ইহাই পূর্ব্বোক্ত বাক্যের তাৎপর্য্যার্থ ॥ ৪১ ॥

সুমেরুর একার্দ্ধ হইতে আরম্ভ করিয়া লোকালোক পর্ব্বত পর্য্যন্ত লোকদেশের যত বিস্তার বলা হইয়াছে, তাহাতেই অলোকদেশের বিস্তারও বলা হইয়াছে অর্থাৎ অলোক-দেশেরও তত বিস্তার। [ ফুটনোট্ দেখুন ] লোকালোক পর্ব্বতের বহির্ভাগে যাহা, তাহাই অলোকদেশ। লোকালোকের পরে যোগেশ্বরগণের বিশুদ্ধ গতি হইয়া থাকে, ইহা জ্ঞানিগণ বলিয়া থাকেন ॥ ৪২ ॥

## টীকা

মায়য়া অদ্ভুতয়া শক্তিবিশেষরূপয়া বিরচিতা বিবিধলোকযাত্রা তস্যাঃ গোপীথায় রক্ষণায়ৈবমাকল্পং বেশং গতঃ প্রাপ্তো ভবতীত্যর্থঃ ॥ ৪১ ॥ অন্তর্ব্বিস্তারঃ সার্দ্ধদ্বাদশকোটিযোজনপরিমিতঃ লোকালোকসহিতো মেরোরেকতঃ এতনৈবালোকপরিমাণং ব্যাখ্যাতম্ অলোকমেবাহ—যল্লোকালোকাদ্‌বহিরিতি। ততঃ লোকালোকাৎ ॥ ৪২ ॥ বিস্তরেণোক্তং পরিমাণং সংক্ষিপ্য অনুবদতি—অণ্ডস্য মধ্যে সূর্য্যো গতঃ প্রবিষ্টঃ ;

* সাড়ে বার কোটি যোজন বলা হইয়াছে ; তাহা এইরূপ—

| | | |
|---|---|---|
| একদিকে সুমেরুর মধ্য হইতে মানসোত্তরের মধ্য পর্য্যন্ত— … … | ১৫৭৫০০০০ | যোজন |
| মানসোত্তরের অপরার্দ্ধ হইতে পুষ্করদ্বীপের অবশিষ্ট ভাগ … … | ৩২০০০০০ | ,, |
| শুদ্ধজলসমুদ্র … … … … … | ৬৪০০০০০ | ,, |
| শুদ্ধজলসমুদ্রের পরে … … … … … | ১৫৭৫০০০০ | ,, |
| তৎপরে কাঞ্চনময়ী ভূমি … … … … … | ৮৩৯০০০০০ | ,, |
| | ১২৫০০০০০০ | যোজন |

অলোকদেশও সাড়ে বার কোটি যোজন বিস্তৃত ; অতএব উভয় দিক্ লইয়া ভূমণ্ডলের সন্নিবেশ বিস্তারে পঞ্চাশৎ-কোটি যোজন এবং উচ্চতায় পঞ্চবিংশতি কোটি যোজন।

অণ্ডমধ্যগতঃ সূর্য্যো দ্যাবাভূম্যোর্যদন্তরম্ ।
সূর্য্যাণ্ডগোলয়োর্মধ্যে কোট্যঃ স্যুঃ পঞ্চবিংশতিঃ ॥ ৪৩ ॥

মৃতেঽণ্ড এষ এতস্মিন্ যদভূৎ ততো মার্ত্তণ্ড ইতি ব্যপদেশঃ। হিরণ্যগর্ভ ইতি যদ্ধিরণ্যাণ্ডসমুদ্ভবঃ॥ ৪৪ ॥

সূর্য্যেণ হি বিভজ্যন্তে দিশঃ খং দ্যৌর্মহীভিদা।
স্বর্গাপবর্গৌ নরকা রসৌকাংসি চ সর্ব্বশঃ ॥ ৪৫ ॥

**অন্বয়**

সূর্য্যঃ অণ্ডমধ্যগতঃ ( সূর্য্য ব্রহ্মাণ্ডগোলকের মধ্যে অবস্থিত ) ; দ্যাবাভূম্যোঃ যৎ অন্তরম্ [ তৎ মধ্যম্ ] ( স্বর্গ ও পৃথিবীর যে অন্তর, তাহাই উক্ত মধ্যস্থান ) ; সূর্য্যাণ্ডগোলয়োঃ মধ্যে পঞ্চবিংশতিঃ কোট্যঃ স্যুঃ ( সূর্য্যপ্রকাশ্য লোকাচল মণ্ডলের উভয় পার্শ্বে পঞ্চবিংশতি কোটি যোজন ) ॥ ৪৩ ॥

[ সূর্য্যের ব্রহ্মাণ্ডমধ্যে অবস্থানের কারণ বলিতে গিয়া নামান্তরের যোগার্থতা দেখাইতেছেন ] এতস্মিন্ মৃতে অণ্ডে ( এই মৃত অর্থাৎ প্রকাশশূন্য অণ্ডে ) এষঃ ( সূর্য্য ) যৎ ( যেহেতু ) অভূৎ ( প্রবিষ্ট হইয়াছেন ), ততঃ ( সেই কারণে ) [ তাঁহার ] মার্ত্তণ্ডঃ ইতি ব্যপদেশঃ ( মার্ত্তণ্ড নাম হইয়াছে ) যৎ হিরণ্যাণ্ডসমুদ্ভবঃ ( এবং যেহেতু তিনি হিরণ্ময় অণ্ড হইতে সমুদ্ভূত হইয়াছেন ), [ অতএব তাঁহার ] হিরণ্যগর্ভঃ ইতি [ চ ব্যপদেশঃ ] ( "হিরণ্যগর্ভ" এই নামও হইয়াছে ) ॥ ৪৪ ॥

দিশঃ ( পূর্ব্বাদি দিক্ ), খং ( অন্তরীক্ষ ), দ্যৌঃ ( স্বর্গ ), মহীভিদা ( অপরাপর ভূবিভাগ ), স্বর্গাপবর্গৌ ( ভোগস্থান, মোক্ষস্থান ), নরকাঃ ( দুঃখস্থান ), রসৌকাংসি চ ( অতলাদি লোক ), সর্ব্বশঃ ( এই সমস্তকে ) সূর্য্যেণ হি বিভজ্যন্তে ( সূর্য্যই বিভাগ করিয়া দিতেছেন ) ॥ ৪৫ ॥

**অনুবাদ**

সূর্য্য ব্রহ্মাণ্ডগোলকের মধ্যে অবস্থিত ; স্বর্গ ও পৃথিবীর যে ব্যবধান, তাহাই উক্ত মধ্যস্থান। সূর্য্যপ্রকাশ্য লোকাচলমণ্ডলের বিস্তৃতি উভয়পার্শ্বে পঞ্চবিংশতি কোটি যোজন ॥ ৪৩ ॥

[ সূর্য্যদেবের ব্রহ্মাণ্ডমধ্যে অবস্থানের কারণ বলিতে গিয়া নামান্তরের যোগার্থতা দেখাইতেছেন ]—এই মৃত অর্থাৎ প্রকাশশূন্য অণ্ডে সূর্য্যদেব যেহেতু প্রবিষ্ট হইয়াছেন, অতএব তাঁহার মার্ত্তণ্ড নাম হইয়াছে এবং যেহেতু তিনি হিরণ্ময় অণ্ড হইতে সমুদ্ভূত হইয়াছেন, অতএব তাঁহার হিরণ্যগর্ভ নাম হইয়াছে ॥ ৪৪ ॥

পূর্ব্বাদি দিক্, অন্তরীক্ষ, স্বর্গ, ভূবিভাগ, ভোগস্থান, মোক্ষস্থান, দুঃখস্থান, অতলাদি লোক এই সমুদয়কে সূর্য্যদেবই বিভাগ করিয়া দিতেছেন ॥ ৪৫ ॥

**টীকা**

কিং তন্মধ্যমিত্যত আহ—দ্যাবাভূম্যোঃ পূর্ব্বোক্তরকপালয়োর্যদন্তরং মধ্যং স্থানং তদেবস্তূতস্য সূর্য্যাণ্ডস্য প্রকাশ্যতয়া সূর্য্যসম্বন্ধিনঃ অণ্ডস্য লোকাচলমণ্ডলস্য গোলয়োঃ উভয়পার্শ্বয়োর্মধ্যে পঞ্চবিংশতিঃ কোট্যঃ স্যুঃ যোজনানামিতি শেষঃ। লোকালোকবিস্তারোঽপি অত্রৈব জ্ঞেয়ঃ পূর্ব্বোক্তনির্ণয়বলাৎ ॥ ৪৩ ॥

দেবতির্য্যঙ্মনুষ্যাণাং সরীসৃপখগবীরুধাম্ ।
সর্ব্বজীবনিকায়ানাং সূর্য্য আত্মা দৃগীশ্বরঃ ॥ ৪৬ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে
সমুদ্রদ্বীপবর্ণনং নাম বিংশোঽধ্যায়ঃ ॥ ২০ ॥

## অন্বয়

দেবতির্য্যঙ্মনুষ্যাণাং সরীসৃপখগবীরুধাং সর্ব্বজীবনিকায়ানাং (দেব, তির্য্যক, মনুষ্য, সরীসৃপ, পক্ষী ও লতাদি উদ্ভিদ্ এই সমুদয় জীবদেহের) সূর্য্যঃ আত্মা (সূর্য্যদেবই আত্মা অর্থাৎ আশ্রয়) দৃগীশ্বরঃ (ও নেত্রাধিষ্ঠাতা) ॥ ৪৬ ॥

## অনুবাদ

সূর্য্যদেবই দেব, তির্য্যক্, মনুষ্য, সরীসৃপ, পক্ষী ও লতাদি উদ্ভিদ্ এই সমুদয় জীবদেহের আশ্রয় ও চক্ষুর অধিষ্ঠাতা ॥ ৪৬ ॥

বিংশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ২০ ॥

## টীকা

অণ্ডপ্রসঙ্গাৎ সূর্য্যনামান্তরমাহ—মৃতে অণ্ডে প্রকাশশূন্যে এসঃ সূর্য্যো যৎ অভূৎ অতঃ মার্ত্তণ্ডঃ মৃতঞ্চ তদণ্ডং চ মৃতণ্ডং সকন্ধ্বাদিত্বাৎ পররূপং, তত্র ভবো মার্ত্তণ্ডঃ ইতি ব্যপদেশঃ, হিরণ্যস্য হিরণ্যাণ্ডস্য গর্ভভূতত্বাৎ হিরণ্যগর্ভ ইতি ব্যপদেশঃ, যদ্ য এব হিরণ্যাণ্ডে সমুদ্ভবতীতি হিরণ্যাণ্ডসমুদ্ভব ইতি চ ব্যপদেশঃ ॥ ৪৪ ॥ খমন্তরীক্ষং মহীভিদা 'অন্যোঽপি ভুবিভাগঃ স্বর্গাপবর্গনরকাঃ ভোগমোক্ষযাতনা রসৌকাংসি অতলাদীনি ॥ ৪৫ ॥ দেবাদীনাং যথাসম্ভবমুপকারকর্ত্তৃত্বাৎ আত্মা আশ্রয়ঃ দৃগীশ্বরঃ দৃগধিষ্ঠাতা চ ॥ ৪৬ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে বিংশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ২০ ॥

---

# একবিংশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

এতাবানেব ভুবলয়স্য সন্নিবেশঃ প্রমাণলক্ষণতো ব্যাখ্যাতঃ ॥ ১ ॥

এতেন হি দিবো মণ্ডলমানং তদ্বিদ উপদিশন্তি যথা দ্বিদলয়োর্নিষ্পাবাদীনাম্। তে অন্তরেণান্তরিক্ষং তদুভয়সন্ধিতম্ ॥ ২ ॥

**অন্বয়**

[ ভূলোক বর্ণনা করা হইয়াছে ; তদুপরি ভুবলোকাদি ছয়টি লোক বিদ্যমান আছে ; তৎপরে তমঃ, গর্ভোদক ও অণ্ডকটাহ ; এই বিষয়ে টীকাকার প্রমাণ প্রদর্শন করিয়া বর্ণনা করিয়াছেন। টীকা দেখুন। এক্ষণে ভুবলোক ও স্বলোকের স্থিতি বর্ণিত হইতেছে ] শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ ! ] ভুবলয়স্য ( ভূমণ্ডলেব ) এতাবান্ এব সন্নিবেশঃ ( এতাদৃশ অর্থাৎ পঞ্চাশৎকোটি যোজন পরিমিত সন্নিবেশ ) [ আমি আপনার নিকটে ] প্রমাণলক্ষণতঃ ( প্রমাণ ও লক্ষণ অনুসারে ) ব্যাখ্যাতঃ ( বর্ণনা করিলাম ) ॥ ১ ॥

নিষ্পাবাদীনাং দ্বিদলয়োঃ যথা ( চণকাদি দ্বিদলশস্যের এক দলেব পরিমাণ বর্ণিত হইলে যেমন অপরদলের পবিমাণও বর্ণিত হইয়া যায়, সেইরূপ ) তদ্বিদঃ (তত্ত্ববিৎ পণ্ডিতগণ) এতেন হি ( এই ভূমণ্ডলের পবিমাণদ্বারাই ) দিবঃ মণ্ডলমানং ( স্বর্গমণ্ডলের পরিমাণ ) উপদিশন্তি ( নির্দ্দেশ করিয়া থাকেন ); তে অন্তবেণ অন্তরীক্ষম্ ( ঐ ভূমণ্ডল ও স্বর্গমণ্ডলের মধ্যে অন্তরীক্ষ অর্থাৎ আকাশ ); তদুভয়সন্ধিতম্ ( উহা তাহাদের দ্বারা উভয়পার্শ্বে সংলগ্ন ) ॥ ২ ॥

**অনুবাদ**

[ এক্ষণে ভুবলোক ও স্বলোকের স্থিতি বর্ণনা করিতেছেন ]—শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ ! ভূমণ্ডলের পঞ্চাশৎ কোটি যোজন পরিমিত সন্নিবেশ আমি আপনার নিকটে প্রমাণ ও লক্ষণানুসারে বর্ণনা করিলাম ॥ ১ ॥

চণকাদি দ্বিদল শস্যের এক দলের পরিমাণ বর্ণিত হইলে যেমন অপর দলের পরিমাণও বর্ণিত হইয়া যায়, সেইরূপ তত্ত্ববিৎ পণ্ডিতগণ এই ভূমণ্ডলের পরিমাণ দ্বারাই স্বর্গমণ্ডলের পরিমাণ নির্দ্দেশ করিয়া থাকেন ; ঐ ভূমণ্ডল ও স্বর্গমণ্ডলের মধ্যে অন্তরীক্ষ অর্থাৎ আকাশ ; ঐ আকাশ তাহাদের দ্বারা উভয়দিকে সংলগ্ন ॥ ২ ॥

**টীকা**

এবং ভূর্লোকঃ বর্ণিতঃ "পাদগম্যং তু যৎকিঞ্চিদ্বস্তস্তি পৃথিবীময়ম্। স ভূর্লোকঃ সমাখ্যাতো বিস্তরেঽস্য ময়োদিতঃ" ইতি শ্রীবিষ্ণুপুরাণাৎ তদুপরি লোকাঃ সন্তি, তত্র ভূর্লোকাৎ সূর্য্যপর্য্যন্তো ভুবর্লোকঃ "ভূমিসূর্য্যান্তরং যত্তু সিদ্ধাদিমুনিসেবিতম। ভুবর্লোকস্তু সোঽপ্যুক্তো দ্বিতীয়ো মুনিসত্তম !" ইতি তত্রৈবোক্তত্বাৎ। তদুপরি সূর্য্যমণ্ডলাদ্ ধ্রুবপর্য্যন্তঃ স্বর্গলোকঃ, তদুপরি কোটিযোজনোচ্ছ্রায়ো মহর্লোকঃ তদুপরি দ্বিগুণোচ্ছ্রায়ো জনলোকঃ, তদুপরি তচ্চতুর্গুণোচ্ছ্রায়স্তপোলোকঃ, তদুপরি দ্বাদশকোট্যুচ্ছ্রায়ঃ সত্যলোকঃ, ততো যথাসম্ভবং তমঃ, ততো গর্ভোদকং, ততোঽণ্ডকটাহঃ, এবং সর্ব্বদিক্ষু তমঃ গর্ভোদকঞ্চ

যন্মধ্যগতো ভগবাংস্তপতাং পতিস্তপন আতপেন ত্রিলোকীং প্রতপত্যবভাসয়ত্যাত্মভাসা। স এষ উদগয়ন-দক্ষিণায়ন-বৈষুবতসংজ্ঞাভির্মান্দ্যশৈঘ্র্যসমানাভির্গতিভিরারোহণাবরোহণসমস্থানেষু যথাসবনমভিপদ্যমানো মকরাদিষু রাশিষ্বহোরাত্রাণি দীর্ঘহ্রস্বসমানানি বিধত্তে ॥ ৩ ॥

### অন্বয়

যন্মধ্যগতঃ (সেই আকাশের মধ্যস্থলে থাকিয়া) তপতাং পতিঃ ভগবান্ তপনঃ (তাপ প্রদানকারিগণের অধিপতি ভগবান্ সূর্য্যদেব) আতপেন (উত্তাপের দ্বারা) ত্রিলোকীং প্রতপতি (ত্রিলোককে উত্তপ্ত করিতেছেন) আত্মভাসা (এবং স্বীয় দীপ্তিদ্বারা) অবভাসয়তি (প্রকাশিত করিতেছেন)। সঃ এষঃ (এই সূর্য্যদেব) উদগয়নদক্ষিণায়নবৈষুবতসংজ্ঞাভিঃ (উত্তরায়ণ, দক্ষিণায়ন ও বিষুব নামক) মান্দ্যশৈঘ্র্যসমানাভিঃ গতিভিঃ (মন্দ, ক্ষিপ্র ও সমানগতির দ্বারা) যথাসবনম্ (যথাকালে) আরোহণাবরোহণসমস্থানেষু (আরোহণ, অবরোহণ ও সমস্থান) অভিপদ্যমানঃ (প্রাপ্ত হইয়া) মকরাদিষু রাশিষু (মকরাদি রাশিতে) অহোরাত্রাণি দীর্ঘহ্রস্বসমানানি বিধত্তে (দিন ও রাত্রিকে যথাক্রমে দীর্ঘ, হ্রস্ব ও সমান করিয়া থাকেন) ॥ ৩ ॥

### অনুবাদ

সেই আকাশের মধ্যস্থলে থাকিয়া তাপপ্রদানকারিগণের শ্রেষ্ঠ ভগবান্ সূর্য্যদেব আতপের দ্বারা ত্রিলোককে উত্তপ্ত করিতেছেন ও স্বীয় জ্যোতির দ্বারা প্রকাশিত করিতেছেন। এই সূর্য্যদেব উত্তরায়ণ, দক্ষিণায়ন ও বিষুব নামক মন্দ ক্ষিপ্র ও সমানগতির দ্বারা যথাকালে আরোহণ, অবরোহণ ও সমস্থানে গমন করিয়া মকরাদি রাশিতে দিন ও রাত্রিকে যথাক্রমে দীর্ঘ, হ্রস্ব ও সমান করিয়া থাকেন ॥ ৩ ॥

### টীকা

পরিতো জ্ঞেয়ম্; তৎপরিতোঽণ্ডকটাহঃ, তমসঃ পরিমাণং প্রাগুক্তম্; গর্ভোদককটাহমানম্—"সমস্তসাগরমানস্তু গর্ভোদস্তদনন্তরম্। কোটিযোজনমানস্তু কটাহঃ সমবস্থিতঃ" ইত্যাদিবচনাদ্ বোধ্যম্। তথা কটাহাদুপরি দশোত্তরাণি জলাদ্যাবরণানীতি সংক্ষেপঃ। তত্র ভূবর্লোকস্বর্গয়োঃ স্থিতিমাহ—এতাবানিত্যধ্যায়ত্রয়েন। সন্নিবেশঃ সংস্থানম্ এতাবানেব পঞ্চাশৎকোটিযোজনপরিমিতঃ ॥ ১ ॥ নিষ্পূয়তে বায়্বাদিনেতি নিষ্পাবো দ্বিদলযুক্তোঽন্নবিশেষঃ নিরভ্যোঃ পূস্বোঃ ইতি ঘঞ্, নিষ্পাবস্যান্নবিশেষত্বং মার্কণ্ডেয়পুরাণে প্রসিদ্ধম্ "ব্রীহয়শ্চ যবাশ্চৈব গোধূমার্কগুণাস্তিলাঃ। প্রিয়ঙ্গবঃ কোবিদারঃ কোরদূষঃ সচীকণঃ। মাষা মুদ্গা মসূরাশ্চ নিষ্পাবাশ্চ কুলত্থকাঃ" ইতি এতদাদীনাং দ্বিদলয়োর্মধ্যে যথৈকস্য মানে বর্ণিতে অপরস্য মানং বর্ণিতং ভবতি, তদ্বৎ তে অন্তরেণ তয়োর্মধ্যে তৎ তাভ্যামুভয়তঃ সন্ধিতম্ লগ্নম্ ॥ ২ ॥ তপনঃ সূর্য্যঃ, স এব সূর্য্যঃ উদগয়নাদিসংজ্ঞাভিঃ মান্দ্যাদিগতিভিঃ আরোহণাদিস্থানেষু যথাসবনং যথাকালম্ আরোহণাদিকমভিপদ্যমানঃ মকরাদিষু অহোরাত্রাণি দীর্ঘহ্রস্বসমানানি বিধত্তে করোতি ॥ ৩ ॥ সমানানি ভবন্তি অত্যন্তবৈষম্যরহিতানি ভবন্তীত্যর্থঃ। একম্ অহোরাত্রং তু সমতুং ভবতি; বৃষভমিথুনয়োরহ্নাং বৃদ্ধিঃ কর্কটাদিষু হ্রাসস্তথাপি অহ্নাং রাত্রিভ্যোঽধিকত্বাভিপ্রায়েণ

যদা মেষতুলয়োর্বর্ত্ততে তদাহোরাত্রাণি সমানানি ভবন্তি। যদা বৃষভাদিষু পঞ্চসু চ রাশিষু চরতি তদাহান্যেব বর্দ্ধন্তে। হ্রসতি চ মাসি মাস্যেকৈকা ঘটিকা রাত্রিষু ॥ ৪ ॥

যদা বৃশ্চিকাদিষু পঞ্চসু রাশিষু বর্ত্ততে তদাহোরাত্রাণি বিপর্য্যয়াণি ভবন্তি ॥ ৫ ॥

**অন্বয়**

[ সূর্য্যদেব ] যদা ( যখন ) মেষতুলয়োঃ বর্ত্ততে ( মেষ ও তুলারাশিতে অবস্থান করেন ), তদা ( তখন ) অহোরাত্রাণি সমানানি ভবন্তি ( দিন ও রাত্রি প্রায় সমান হইয়া থাকে অর্থাৎ একটি অহোরাত্র সমান হয়; অপর অহোরাত্র গুলিরও অত্যন্ত বৈষম্য থাকে না ); যদা ( যখন ) বৃষভাদিষু পঞ্চসু চ রাশিষু ( বৃষাদি পঞ্চ রাশিতে ) চরতি ( ভ্রমণ করেন ), তদা অহানি এব বর্দ্ধন্তে ( তখন দিনসমূহ বর্দ্ধিত হয় অর্থাৎ যদিও বৃষ ও মিথুনেই বৃদ্ধি পাইয়া থাকে এবং কর্কটাদি মাসে হ্রাস হইতে থাকে, তথাপি কর্কটাদি মাসত্রয়েও রাত্রিমান হইতে দিবামান অধিক বলিয়া এখানে দিনসমূহ বর্দ্ধিত হয় বলা হইল ) রাত্রিষু ( এবং রাত্রিতে ) একৈকা ঘটিকা ( এক এক ঘটিকা ) মাসি মাসি হ্রসতি চ ( প্রতিমাসে হ্রাস হইতে থাকে )। [ ইহাও সাধারণ দৃষ্টিতে বলা হইল; কারণ প্রতিমাসেই হ্রাস ও বৃদ্ধির বৈষম্য হইয়া থাকে ] ॥ ৪ ॥

যদা ( আর যখন ) [ সূর্য্যদেব ] বৃশ্চিকাদিষু পঞ্চসু রাশিষু বর্ত্ততে ( বৃশ্চিকাদি পঞ্চ রাশিতে অবস্থান করেন ), তদা ( তখন ) অহোরাত্রাণি বিপর্য্যয়াণি ভবন্তি ( দিন ও রাত্রিসমূহ উহার বিপরীত হয় অর্থাৎ রাত্রিমান বৃদ্ধি হয় এবং দিবামান সাধারণতঃ এক এক ঘটিকা করিয়া মাসে মাসে হ্রাস হয় ) ॥ ৫ ॥

**অনুবাদ**

সূর্য্যদেব যখন মেষ ও তুলারাশিতে অবস্থান করেন, তখন দিন ও রাত্রি প্রায় সমান হইয়া থাকে [অর্থাৎ একটি অহোরাত্র সমান হয়, অপর অহোরাত্রগুলিরও অত্যন্ত বৈষম্য থাকে না ]; আর সূর্য্যদেব যখন বৃষাদি পঞ্চ রাশিতে পরিভ্রমণ করেন, তখন দিনসমূহ বর্দ্ধিত হয় [অর্থাৎ বৃষ ও মিথুন মাসেই বৃদ্ধি পায়, কর্কটাদি মাসত্রয়ে হ্রাস হইতে থাকিলেও রাত্রিমান অপেক্ষা দিবামান অধিক থাকে, এই জন্যই বর্দ্ধিত হয় বলা হইল ] এবং রাত্রি প্রতিমাসে এক এক ঘটিকা করিয়া হ্রাস হইতে থাকে। [ ইহাও সাধারণ দৃষ্টিতে বলা হইল, কারণ প্রতিমাসেই হ্রাসবৃদ্ধির বৈষম্য হইয়া থাকে ] ॥ ৪ ॥

আর যখন সূর্য্যদেব বৃশ্চিকাদি পঞ্চ রাশিতে অবস্থান করেন, তখন দিন ও রাত্রিসমূহ উহার বিপরীত হয় অর্থাৎ রাত্রিমান বৃদ্ধি পায় এবং দিবামান সাধারণতঃ মাসে মাসে এক এক ঘটিকা করিয়া হ্রাস হয়। [ বৃশ্চিক ও ধনু রাশিতেই রাত্রিমান বৃদ্ধি হয় এবং মকরাদি মাসত্রয়ে রাত্রিমান বেশী থাকে বুঝিতে হইবে। পূর্ব্বে যে প্রতিমাসে এক এক ঘটিকা করিয়া

**টীকা**

পঞ্চসু বর্দ্ধন্তে ইত্যুক্তম্, রাত্রিষু একৈকা ঘটিকা মাসি হ্রসতীতি স্থূলদৃষ্ট্যোক্তম্ প্রতিমাসং বৈষম্যাৎ ॥ ৪ ॥ বিপর্য্যয়াণীতি। রাত্রয়ো বর্দ্ধন্তে অহঃসু একৈকা ঘটিকা হ্রসতি, অত্রাপি রাত্রীণাং বৃদ্ধিঃ মাসি

যাবদ্দক্ষিণায়নমহানি বর্দ্ধন্তে যাবদুদগয়নং রাত্রয়ঃ ॥ ৬ ॥

এবং নব কোটয় একপঞ্চাশল্লক্ষাণি চ যোজনানাং মানসোত্তরগিরি-পরিবর্ত্তনস্যোপদিশন্তি, তস্মিন্নৈন্দ্রীং পুরীং পূর্ব্বস্যাং মেরোর্দেবধানীং নাম দক্ষিণতো যাম্যাং সংযমনীং নাম পশ্চাদ্বারুণীং নিম্লোচনীং নাম উত্তরতঃ সৌম্যাং বিভাবরীং নাম তাসূদয়মধ্যাহ্নাস্তময়নিশীথানি ভূতানাং প্রবৃত্তি-নিবৃত্তিনিমিত্তানি সময়বিশেষেণ মেরোশ্চতুর্দ্দিশম্ ॥ ৭ ॥

**অন্বয়**

যাবৎ দক্ষিণায়নম্ অহানি বর্দ্ধন্তে (উত্তরায়ণ আরম্ভ হইতে দক্ষিণায়ন আরম্ভের পূর্ব্ব পর্য্যন্ত দিবামান বৃদ্ধি পাইতে থাকে) যাবদুদগয়নম্ রাত্রয়ঃ (এবং দক্ষিণায়ন আরম্ভ হইতে উত্তরায়ণ আরম্ভের পূর্ব্বপর্য্যন্ত রাত্রিমান বৃদ্ধি পাইতে থাকে) ॥ ৬ ॥

এবম্ (এইরূপে) [সূর্য্যের মন্দ, তীব্র ও সমানগতির দ্বারা] মানসোত্তরগিরিপরিবর্ত্তনস্য (মানসোত্তর পর্ব্বতের পরিবর্ত্তনের) [পরিমাণ] যোজনানাং নব কোটয়ঃ একপঞ্চাশল্লক্ষাণি চ (নয়কোটি একান্ন লক্ষ যোজন) উপদিশন্তি (পণ্ডিতগণ বলিয়া থাকেন)। তস্মিন্ (ঐ মানসোত্তরপর্ব্বতে) মেরোঃ পূর্ব্বস্যাম্ (সুমেরুর পূর্ব্বদিকে) দেবধানীং নাম ঐন্দ্রীং পুরীং (দেবধানী নাম্নী ইন্দ্রের পুরী), দক্ষিণতঃ সংযমনীং নাম যাম্যাং (দক্ষিণদিকে সংযমনী নাম্নী যমপুরী), পশ্চাৎ নিম্লোচনীং নাম বারুণীং (পশ্চিমদিকে নিম্লোচনী নাম্নী বরুণপুরী) উত্তরতঃ বিভাবরীং নাম সৌম্যাং (এবং উত্তরদিকে বিভাবরী নাম্নী চন্দ্রপুরী বিদ্যমান আছে, ইহা) [কবয়ঃ উপদিশন্তি] (জ্ঞানিগণ বলিয়া থাকেন)। মেরোঃ চতুর্দ্দিশং (সুমেরুর

**অনুবাদ**

রাত্রিমানের হ্রাস বলা হইয়াছে, তাহা মিথুন পর্য্যন্তই বুঝিতে হইবে; কর্কটাদি মাসত্রয়ে তদনুসারে বৃদ্ধিই পাইতে থাকে; সেইরূপ এখানেও ধনুরাশি পর্য্যন্তই দিবামানের হ্রাস বুঝিতে হইবে, পরে বৃদ্ধিই পাইতে থাকে] ॥ ৫ ॥

উত্তরায়ন আরম্ভ হইতে দক্ষিণায়ন আরম্ভের পূর্ব্ব পর্য্যন্ত দিবামান বৃদ্ধি পাইতে থাকে এবং দক্ষিণায়ন আরম্ভ হইতে উত্তরায়ন আরম্ভের পূর্ব্ব পর্য্যন্ত রাত্রিমান বৃদ্ধি পাইতে থাকে ॥৬॥

এইরূপে সূর্য্যের মন্দ, তীব্র ও সমানগতির দ্বারা মানসোত্তরপর্ব্বতের পরিবর্ত্তনের পরিমাণ নয় কোটি একান্ন লক্ষ যোজন জ্ঞানিগণ বলিয়া থাকেন। ঐ মানসোত্তর পর্ব্বতে সুমেরুর পূর্ব্বদিকে দেবধানী নাম্নী ইন্দ্রপুরী, দক্ষিণদিকে সংযমনী নাম্নী যমপুরী, পশ্চিমদিকে নিম্লোচনী নাম্নী বরুণপুরী এবং উত্তরদিকে বিভাবরী নাম্নী চন্দ্রপুরী বিদ্যমান আছে। সুমেরুর চারিদিকে ঐ সকল পুরীতে বিশেষ বিশেষ সময়ে প্রাণিগণের কার্য্যে প্রবৃত্তি ও নিবৃত্তির কারণস্বরূপ উদয়, মধ্যাহ্ন, অস্ত ও অর্দ্ধরাত্র হইয়া থাকে, ইহা জ্ঞানিগণ বলিয়া থাকেন ॥ ৭ ॥

**টীকা**

মাসি ঘটিকাহ্রাসশ্চ পূর্ব্ববদেব ॥ ৫ ॥ ৬ ॥ এবং মন্দাদিগতিভিঃ মানসোত্তরগিরিপরিবর্ত্তনস্য নব কোটয়ঃ একপঞ্চাশল্লক্ষাণি চ ইত্যুপদিশন্তি। তস্মিন্ মানসোত্তরে মেরোঃ পূর্ব্বতঃ ঐন্দ্রীং দেবধানীং নামোপদি-

তত্রত্যানাং দিবসমধ্যগত এব সদাদিত্যস্তপতি সব্যেনাচলং দক্ষিণেন করোতি ॥ ৮ ॥

**অন্বয়**

চারিদিকে) * তাসু (ঐ সকল পুরীতে) সময়বিশেষেণ (বিশেষ বিশেষ সময়ে) ভূতানাং প্রবৃত্তিনিবৃত্তিনিমিত্তানি (প্রাণিগণের কার্য্যে প্রবৃত্তি ও নিবৃত্তির কারণস্বরূপ) উদয়মধ্যাহ্নাস্তময়নিশীথানি [উপদিশন্তি] (উদয়, মধ্যাহ্ন, অস্ত ও অর্দ্ধরাত্র হইয়া থাকে ইহাও জ্ঞানিগণ বলিয়া থাকেন) ॥ ৭ ॥

তত্রত্যানাং (যাহারা সুমেরুতে অবস্থিত, তাহাদের নিকটে) দিবসমধ্যগতঃ এব আদিত্যঃ (দিবামধ্যগত হইয়াই অর্থাৎ মধ্যাহ্নকালীনের ন্যায় প্রখর হইয়াই সূর্য্যদেব) সদা তপতি (একভাবে সর্ব্বদা তাপ বিতরণ করেন) [অর্থাৎ তথায় সূর্য্যের উদয়াদি নাই]। [সূর্য্যদেব নক্ষত্রসমূহের অভিমুখ বলিয়া স্বীয় গতিতে] অচলং সব্যেন [কুর্ব্বন্ অপি] (সুমেরুকে বামে রাখিয়া ভ্রমণ করিলেও) [দক্ষিণাবর্ত্তের প্রবর্ত্তক প্রবহনামক বায়ুর দ্বারা জ্যোতিশ্চক্র ঘূর্ণিত হওয়ায় ঐ সুমেরুকে প্রত্যহ একবার] দক্ষিণেন করোতি (স্বীয় দক্ষিণদিকে রাখিয়া থাকেন) ॥ ৮ ॥

**অনুবাদ**

যাহারা সুমেরুতে অবস্থিত, তাহাদের নিকটে সূর্য্যদেব দিবামধ্যগত হইয়াই অর্থাৎ মধ্যাহ্নকালীনের ন্যায় প্রখর হইয়াই একভাবে সর্ব্বদা তাপ বিতরণ করেন অর্থাৎ তথায় সূর্য্যদেবের উদয়াদি নাই। সূর্য্যদেব নক্ষত্রসমূহের অভিমুখ হইয়া স্বীয় গতিতে সুমেরুকে বামে রাখিয়া ভ্রমণ করিলেও দক্ষিণাবর্ত্তের প্রবর্ত্তক প্রবহ নামক বায়ুদ্বারা জ্যোতিশ্চক্র ঘূর্ণিত হওয়ায় ঐ সুমেরুকে প্রত্যহ একবার স্বীয় দক্ষিণে রাখিয়া থাকেন। [অতএব জ্যোতিশ্চক্রের গতিহেতু অতিদূর হইতে সূর্য্যকে যে ভূমি-সংলগ্নের মত দেখা যায়, তাহাই তাঁহার উদয়, তাঁহার মধ্যাকাশে আরূঢ়ের ন্যায় দর্শনই মধ্যাহ্ন, ভূমিপ্রবিষ্টের ন্যায় দর্শনই তাহার অস্তগমন এবং তথা হইতে অতি দূরে গমন করিলে নিশীথ হইয়া থাকে; সূর্য্যের উদয়াস্ত নাই; দর্শনাদর্শনই সূর্য্যের উদয়াস্ত] ॥ ৮ ॥

**টীকা**

শন্তীত্যনুষঙ্গঃ। মেরোশ্চতুর্দ্দিশং তাসু পুরীষু সময়বিশেষেণ কার্য্যপ্রবৃত্তিনিবৃত্তিকালভেদেন ভূতানাং কার্য্যপ্রবৃত্তিনিবৃত্ত্যোঃ নিমিত্তানি উদয়াদীনি উপদিশন্তি, চতুর্দ্দিশমিত্যনেন মেরোর্দক্ষিণাদিদেশস্থানামৈন্দ্রাদিষু ক্রমেণ উদয়াদীনি স্যুরিত্যুক্তম্, যথোক্তং শ্রীবিষ্ণুপুরাণে—"যৈর্যত্র দৃশ্যতে ভাস্বান্ স তেষামুদয়ঃ স্মৃতঃ। তিরোভাবং য যত্রৈতি তত্রৈবাস্তমনং রবেঃ" ইতি ॥ ৭ ॥ মেরুস্থানাং তু উদয়াদিকং নেত্যাহ—তত্রত্যানামিতি। সব্যেনাচলং দক্ষিণেন করোতীতি; নক্ষত্রাণামভিমুখতয়া স্বগত্যা মেরুং সব্যেন কুর্ব্বন্নপি প্রদক্ষিণাবর্ত্তপ্রবাহাখ্যবায়ুপ্রচালিতজ্যোতিশ্চক্রগতিবশাৎ দক্ষিণেন করোতি

* সকল দ্বীপবর্ষাদিই সুমেরুর দক্ষিণে অবস্থিত; অথচ বলা হইল "সুমেরুর চতুর্দ্দিকে" ইহার তাৎপর্য্য এই যে—যাহারা সুমেরুর দক্ষিণে অবস্থিত, তাহাদের ইন্দ্রপুরী হইতে আরম্ভ করিয়া পূর্ব্বাদি দিক্, যাহারা পশ্চিমে অবস্থিত, তাহাদের যমপুরী হইতে আরম্ভ করিয়া পূর্ব্বাদি দিক্, যাহারা উত্তরে অবস্থিত, তাহাদের বরুণপুরী হইতে আরম্ভ করিয়া পূর্ব্বাদি দিক্ এবং যাহারা পূর্ব্বে অবস্থিত, তাহাদের চন্দ্রপুরী হইতে আরম্ভ করিয়া পূর্ব্বাদি দিক্ হইয়া থাকে অর্থাৎ সূর্য্যোদয়ের দিক পূর্ব্বদিক্; অতএব যখন যে দেশ হইতে সূর্য্যের উদয় দৃষ্ট হয়, তখন সেই দেশের পক্ষে সেই দিক্ পূর্ব্বদিক্ এবং তদনুসারে অপরাপর দিক্ নির্ণীত হইয়া থাকে।

যত্রোদেতি তস্য সমানসূত্রনিপাতে নিম্লোচতি যত্র ক্বচন স্যন্দেনাভিতপতি তস্য হৈষ সমানসূত্রনিপাতে প্রস্বাপয়তি তে তত্র গতং ন পশ্যন্তি যেঽস্তমনুপশ্যেরন্ ॥ ৯ ॥

যদা চৈন্দ্র্যাঃ পুর্য্যাঃ প্রচলতি পঞ্চদশভির্ঘটিকাভির্য্যাম্যাং সপাদকোটিদ্বয়ং যোজনানাং সার্দ্ধদ্বাদশলক্ষাণি সাধিকানি চোপযাতি। এবং ততো বারুণীং সৌম্যামৈন্দ্রীঞ্চ পুনঃ ॥ ১০ ॥

**অন্বয়**

[ সূর্য্যদেব ] যত্র উদেতি ( যে স্থানে উদিত হন ), তস্য ( তাহার ) সমানসূত্রনিপাতে ( সমসূত্রপাতস্থানে ) নিম্লোচতি ( অস্ত গমন করেন অর্থাৎ অদৃষ্ট হন ); যত্র ( যে স্থানে ) ক্বচন স্যন্দেন ( মনুষ্যাদির ঘর্ম্ম উৎপন্ন করিয়া ) অভিতপতি ( উত্তাপ প্রদান করেন অর্থাৎ মধ্যাহ্ন করেন ), তস্য হ ( সেই স্থানেরই ) সমানসূত্রনিপাতে ( সমসূত্রপাতস্থানে ) এষঃ প্রস্বাপয়তি ( এই সূর্য্যদেব অর্দ্ধরাত্র করিয়া প্রাণিগণকে নিদ্রিত করিয়া থাকেন ); [ অতএব ] যে অস্তম্ অনুপশ্যেরন্ ( যাহারা সূর্য্যের অস্তগমন দর্শন করে ), তত্র গতং [ সূর্য্যং ] ( সূর্য্য ঐ স্থানে গমন করিলে তাঁহাকে ) তে ন পশ্যন্তি ( তাহারা দেখিতে পায় না ) ॥ ৯ ॥

[ সূর্য্যদেব ] যদা চ ( যখন ) ঐন্দ্র্যাঃ পুর্য্যাঃ প্রচলতি ( ইন্দ্রপুরী হইতে চলিতে থাকেন ), [ তখন তিনি ] পঞ্চদশভিঃ ঘটিকাভিঃ ( পঞ্চদশ ঘটিকায় ) যোজনানাং সপাদকোটিদ্বয়ং সাধিকানি

**অনুবাদ**

সূর্য্যদেব যে স্থানে উদিত হন অর্থাৎ প্রথমে দৃষ্ট হন, তাহার সমসূত্রপাতস্থানে অস্তগমন করেন অর্থাৎ প্রথমে অদৃষ্ট হন এবং যে স্থানে মনুষ্যাদির ঘর্ম্ম উৎপাদন করিয়া উত্তাপ প্রদান করেন অর্থাৎ মধ্যাহ্ন করেন, সেই স্থানের সমসূত্রপাতস্থানে অর্দ্ধরাত্র করিয়া প্রাণিগণকে নিদ্রিত করেন; অতএব যাহারা সূর্য্যের অস্তগমন দর্শন করে, সূর্য্যদেব ঐ স্থানে গমন করিলে তাহারা তাঁহাকে দেখিতে পায় না ।। ৯ ॥

সূর্য্যদেব যখন ইন্দ্রপুরী হইতে চলিতে থাকেন, তখন তিনি পঞ্চদশ ঘটিকায় দুই কোটি সাইত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার যোজন অতিক্রম করিয়া যমপুরীতে উপস্থিত হন; এই পরিমাণ পথ অতিক্রম করিয়া যমপুরী হইতে বরুণপুরীতে, বরুণপুরী হইতে চন্দ্রপুরীতে

**টীকা**

দক্ষিণতঃ করোতি ॥ ৮ ॥ যত্র স্থানে উদেতি উদিতো দৃষ্টো ভবতি, তস্য উদয়স্থানস্য সমানসূত্রনিপাতে নিম্লোচতি অদৃষ্টো ভবতি; ন চ প্রাতরধঃ স্থানাদুদ্গচ্ছতি, সায়ং চাধঃ স্থানে প্রবিশতীতি মন্তব্যম্। "অস্তো বা এষ প্রাতরুদেত্যপঃ সায়ং প্রবিশতি" ইতি ভগবতী শ্রুতিস্তু দ্রষ্টৃজনমত্যনুসারিণীতি ভাবঃ। যত্র ক্বচনজনবিষয়ে এষ সূর্য্যঃ স্যন্দেন স্বেদোদ্গমেন প্রতপতি মধ্যাহ্নং করোতি, অভি আভিমুখ্যেন সমানসূত্রনিপাতে প্রস্বাপয়তি অর্দ্ধরাত্রং করোতীতি যাবৎ, যে অস্তং গতং সম্যক্ অনুপশ্যেরন্, তে এব তত্র স্থানে স্থিতাঃ ন পশ্যন্তি, সূর্য্যস্তু সদা বর্ত্ততে এব, তথাহ ভগবান্ পরাশরঃ—"নৈবাস্তমনমর্কস্য নোদয়ঃ সর্ব্বদা সতঃ। উদয়াস্তমনাখ্যং হি দর্শনাদর্শনং রবেঃ" ॥ ইতি ॥ ৯ ॥ অধিকেন পঞ্চবিংশতি-

তথান্যে চ গ্রহাঃ সোমাদয়ো নক্ষত্রৈঃ সহ জ্যোতিশ্চক্রে সমভ্যুদ্যন্তি সহ বাভিনিম্লোচন্তি ॥ ১১ ॥

এবং মুহূর্ত্তেন চতুস্ত্রিংশল্লক্ষযোজনান্যষ্টশতাধিকানি সৌররথস্ত্রয়ীময়োঽসৌ চতসৃষু পরিবর্ত্ততে পুরীষু ॥ ১২ ॥

যস্যৈকং চক্রং দ্বাদশারং ষণ্নেমি ত্রিনাভি সংবৎসরাত্মকং সমামনন্তি। তস্যাক্ষো মেরোর্মূর্দ্ধনি কৃতো মানসোত্তরে কৃতেতরভাগো যত্র প্রোতং রবিরথচক্রং তৈলযন্ত্রচক্রবন্মানসোত্তরগিরৌ পরিভ্রমতি ॥ ১৩ ॥

**অন্বয়**

সার্দ্ধ-দ্বাদশলক্ষাণি চ ( দুই কোটি সাইত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার যোজন ) [ অতিক্রম করিয়া ] যাম্যাং উপযাতি ( যমপুরীতে গমন করেন ) ; এবং ( এই পরিমাণ পথ অতিক্রম করিয়া তিনি ) ততঃ ( সেই যমপুরী হইতে ) বারুণীং ( বরুণপুরীতে ) [ গমন করেন ], [ ততঃ ] সৌম্যাং ( তাহা হইতে চন্দ্রপুরীতে ) [ ততঃ ] পুনঃ ঐন্দ্রীং চ ( এবং চন্দ্রপুরী হইতে পুনরায় ইন্দ্রপুরীতে গমন করেন ) [ অর্থাৎ এক এক পুরীতে গমন করিতে দুই কোটি সাইত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার যোজন অতিক্রম করিতে হয় ] ॥ ১০ ॥

তথা ( সূর্য্যের ন্যায় ) অন্যে চ সোমাদয়ঃ গ্রহাঃ ( অপরাপর চন্দ্রাদি গ্রহগণও ) নক্ষত্রৈঃ সহ ( নক্ষত্রগণের সহিত ) জ্যোতিশ্চক্রে সমভ্যুদ্যন্তি ( জ্যোতিশ্চক্রে উদিত হন ) সহ বা অভিনিম্লোচন্তি ( এবং তাহাদিগের সহিত অস্তগমন করেন )। [ বস্তুতঃ সূর্য্যেরও নক্ষত্রগণের সহিতই উদয় হয়, কিন্তু সূর্য্যতেজে তাহা দেখা যায় না বলিয়া এখানে নক্ষত্রগণের সহিত চন্দ্রাদির উদয় বলা হইল ] ॥ ১১ ॥

এবং ( এইরূপে ) অসৌ ত্রয়ীময়ঃ সৌররথঃ ( ঐ বেদময় সূর্য্যরথ ) চতসৃষু পুরীষু ( পূর্ব্বোক্ত পুরীচতুষ্টয়ে ) মুহূর্ত্তেন ( এক এক মুহূর্ত্তে ) অষ্টশতাধিকানি চতুস্ত্রিংশল্লক্ষযোজনানি পরিবর্ত্ততে ( চৌত্রিশ লক্ষ আট শত যোজন পথ পরিভ্রমণ করিয়া থাকে ) ॥ ১২ ॥

যস্য ( ঐ সূর্য্যরথের ) দ্বাদশারং ( দ্বাদশ মাসরূপ দ্বাদশটি অরবিশিষ্ট ), ষণ্নেমি ( ছয়টি ঋতুরূপ ছয়টি

**অনুবাদ**

এবং চন্দ্রপুরী হইতে পুনরায় ইন্দ্রপুরীতে গমন করেন অর্থাৎ এক এক পুরীতে গমন করিতে দুই কোটি সাইত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার যোজন অতিক্রম করিতে হয় ॥ ১০ ॥

সূর্য্যের ন্যায় অপরাপর চন্দ্রাদি গ্রহগণও নক্ষত্রগণের সহিত জ্যোতিশ্চক্রে উদিত হন এবং তাহাদিগের সহিত অস্তগমন করেন। [ সূর্য্যের সহিত নক্ষত্রগণেরও উদয় হয়, কিন্তু সূর্য্যতেজে তাহা উপলব্ধি হয় না ] ॥ ১১ ॥

এইরূপে ঐ বেদময় সূর্য্যরথ পূর্ব্বোক্ত পুরীচতুষ্টয়ে এক এক মুহূর্ত্তে চৌত্রিশ লক্ষ আট শত যোজন পথ পরিভ্রমণ করিয়া থাকে ॥ ১২ ॥

জ্ঞানিগণ বলিয়া থাকেন—ঐ সূর্য্যরথের সংবৎসরাত্মক একটি মাত্র চক্র ; দ্বাদশ মাস

**টীকা**

সহস্রাত্মকেন সহিতানি ॥ ১০ ॥ ১১ ॥ একেন মুহূর্ত্তেন কতিযোজনানি গচ্ছতীত্যত আহ—এবমিতি। ত্রয়ীময়ঃ বেদত্রয়ীস্তেনোপাস্তঃ ॥ ১২ ॥ যস্য রথস্যৈকং চক্রং পরিভ্রমণং সম্বৎসরাত্মকমামনন্তি উপাসনার্থং,

তস্মিন্নক্ষে কৃতমূলো দ্বিতীয়োঽক্ষস্তুর্য্যমানেন সম্মিতস্তৈলযন্ত্রাক্ষবদ্ ধ্রুবে কৃতোপরিভাগঃ ॥ ১৪ ॥

রথনীড়স্তু ষট্ত্রিংশল্লক্ষযোজনায়তস্তত্তুরীয়ভাগবিশালস্তাবান্ রবিরথযুগো যত্র হয়াশ্ছন্দোনামানঃ সপ্তারুণযোজিতা বহন্তি দেবমাদিত্যম্ ॥ ১৫ ॥

## অন্বয়

নেমিযুক্) ত্রিনাভি (চাতুর্ম্মাস্তরূপ তিনটি নাভিসমন্বিত) সংবৎসরাত্মকম্ একং চক্রং সমামনন্তি (সংবৎসরাত্মক একটিমাত্র চক্র ইহা জ্ঞানিগণ বলিয়া থাকেন)। তস্য (ঐ সূর্য্যরথের) অক্ষঃ মেরোঃ মূর্দ্ধনি কৃতঃ (অক্ষের একভাগ সুমেরুর শিখরদেশে স্থাপিত) মানসোত্তরে কৃতেতরভাগঃ (এবং মানসোত্তরের অতি উচ্চে অপরভাগ স্থাপিত আছে); যত্র প্রোতং রবিরথচক্রং (ঐ অক্ষে নিবদ্ধ হইয়া সূর্য্যরথের চক্র) তৈলযন্ত্রচক্রবৎ (তৈলযন্ত্রের চক্রের ন্যায়) মানসোত্তরগিরৌ পরিভ্রমতি (মানসোত্তর পর্ব্বতে পরিভ্রমণ করিতেছে) ॥ ১৩ ॥

তস্মিন্ অক্ষে কৃতমূলঃ দ্বিতীয়ঃ অক্ষঃ (সূর্য্যরথের অপর আর একটি অক্ষের পূর্ব্বভাগ প্রথম অক্ষে নিবদ্ধ হইয়া রহিয়াছে; উহা) তুর্য্যমানেন সম্মিতঃ (প্রথমাক্ষের এক চতুর্থাংশ অর্থাৎ ঊনচল্লিশ লক্ষ সাইত্রিশ হাজার পাঁচ শত যোজন দীর্ঘ) তৈলযন্ত্রাক্ষবৎ ধ্রুবে কৃতোপরিভাগঃ (এবং বায়ুপাশের দ্বারা তৈলযন্ত্রের অক্ষের ন্যায় উহার উপরিভাগ ধ্রুবলোকে সম্বদ্ধ রহিয়াছে) ॥ ১৪ ॥

রথনীড়ঃ তু (ঐ রথের উপবেশনস্থান) ষট্ত্রিংশল্লক্ষযোজনায়তঃ (ছত্রিশ লক্ষ যোজন বিস্তৃত)

## অনুবাদ

তাহার দ্বাদশটি অর, ছয় ঋতু তাহার ছয়টি নেমি, তিনটি চাতুর্ম্মাস্য তাহার তিনটি নাভি। ঐ সূর্য্যরথের অক্ষের একভাগ সুমেরুর শিখরদেশে স্থাপিত এবং মানসোত্তরের অতি উচ্চে অপর ভাগ স্থাপিত আছে; ঐ অক্ষে গ্রথিত থাকিয়া সূর্য্যরথের চক্র তৈলযন্ত্রের চক্রের ন্যায় মানসোত্তরপর্ব্বতে পরিভ্রমণ করিতেছে ॥ ১৩ ॥

ঐ সূর্য্যরথের অপর আর একটি অক্ষের পূর্ব্বভাগ প্রথম অক্ষে নিবদ্ধ হইয়া রহিয়াছে; প্রথম অক্ষের পরিমাণ এক কোটি সাতান্ন লক্ষ পঞ্চাশ হাজার যোজন; ঐ দ্বিতীয় অক্ষটি উহার একচতুর্থাংশ অর্থাৎ ঊনচল্লিশ লক্ষ সাইত্রিশ হাজার পাঁচ শত যোজন; উহার উপরিভাগ বায়ুপাশের দ্বারা তৈলযন্ত্রের অক্ষের ন্যায় ধ্রুবলোকে সম্বদ্ধ রহিয়াছে ॥ ১৪ ॥

ঐ রথের উপবেশন স্থান ছত্রিশ লক্ষ যোজন বিস্তৃত ও তাহার চতুর্থাংশ অর্থাৎ নয়

## টীকা

কথম্ভূতং? দ্বাদশ মাসা অরা যস্য তৎ, ষট্ ঋতবো নেময়ো যস্য তৎ, ত্রীণি চাতুর্ম্মাস্যানি নাভয়ো যস্য তৎ, যস্য রথস্য অক্ষঃ মেরোর্মূর্দ্ধনি কৃতঃ উত্তরভাগো যস্য সঃ, তথা মানসোত্তরে কৃতঃ ইতরভাগো যস্য সঃ, অযুতযোজনোচ্ছ্রায়মানসোত্তরোপরি রবিরথচক্রমত্যুচ্ছ্রিতং মন্তব্যম, অন্যথাক্ষসাম্যানুপপত্তেঃ ॥ ১৩ ॥ তস্মিন্ মেরুমানসোত্তরায়তে সার্দ্ধসপ্তলক্ষোত্তরসার্দ্ধকোটিযোজনদীর্ঘে কৃতমূলো দ্বিতীয়াক্ষঃ পূর্ব্বাক্ষস্য তুর্য্যমানেন সার্দ্ধসপ্তত্রিংশৎসহস্রোত্তরৈকোনচত্বারিংশল্লক্ষমানেন সম্মিতঃ ধ্রুবে কৃতো বায়ুপাশেন মানসোত্তরগতাক্ষাগ্রবদ্ধেন নিবদ্ধ উপরিভাগো যস্য সঃ। অত্রেদং বোধ্যম্—"ভূমের্যোজনলক্ষং তু

পুরস্তাৎ সবিতুররুণঃ পশ্চাচ্চ নিযুক্তঃ সৌত্যে কর্ম্মণি কিলাস্তে ॥১৬॥

তথা বালখিল্যা ঋষয়োঽঙ্গুষ্ঠপর্ব্বমাত্রাঃ ষষ্টিসহস্রাণি পুরতঃ সূর্য্যং সূক্তবাকায় নিযুক্তাঃ সংস্তুবন্তি ॥ ১৭ ॥

তথান্যে চ ঋষয়ো গন্ধর্ব্বাপ্সরসো নাগা গ্রামণ্যো যাতুধানা দেবা ইত্যেকৈকশো গণাঃ সপ্ত চতুর্দ্দশ মাসি মাসি ভগবন্তং সূর্য্যমাত্মানং নানা-নামানং পৃথঙ্নামানঃ পৃথক্‌কর্ম্মভির্দ্বন্দ্বশ উপাসতে ॥ ১৮ ॥

**অন্বয়**

তৎতুরীয়ভাগবিশালঃ (এবং তাহার চতুর্থাংশ অর্থাৎ নয় লক্ষ যোজন উন্নত); রবিরথযুগঃ তাবান্ (ঐ সূর্য্যরথের যুগ অর্থাৎ জোয়ালও তত পরিমাণ বিস্তৃত ও উন্নত); যত্র (ঐ রথে) ছন্দোনামানঃ সপ্ত হয়াঃ (গায়ত্র্যাদি সপ্তচ্ছন্দোনামক সাতটি অশ্ব) অরুণযোজিতাঃ (অরুণকর্ত্তৃক সংযোজিত হইয়া) আদিত্যং দেবং বহন্তি (আদিত্যদেবকে বহন করিয়া থাকে) ॥ ১৫ ॥

অরুণঃ সৌত্যে কর্ম্মণি নিযুক্তঃ (অরুণ সারথ্য কর্ম্মে নিযুক্ত হইয়া) সবিতুঃ পুরস্তাৎ (সূর্য্যদেবের সম্মুখে অবস্থিত থাকিলেও) পশ্চাৎ চ কিল আস্তে (পশ্চিমমুখ হইয়া [সূর্য্যদেবের অভিমুখে] অবস্থান করিতেছেন) ॥ ১৬ ॥

তথা অঙ্গুষ্ঠপর্ব্বমাত্রাঃ ষষ্টিসহস্রাণি বালখিল্যাঃ ঋষয়ঃ (সেইরূপ অঙ্গুষ্ঠপর্ব্বপরিমিত ষাট্ হাজার বালখিল্য নামক ঋষিগণ) সূর্য্যং পুরতঃ (সূর্য্যের পুরোভাগে) সূক্তবাকায় নিযুক্তাঃ (স্তুতিপাঠের নিমিত্ত নিযুক্ত হইয়া) সংস্তুবন্তি (তাঁহার স্তব করিতেছেন) ॥ ১৭ ॥

তথা অন্যে চ (সেইরূপ অপরাপর) ঋষয়ঃ, গন্ধর্ব্বাপ্সরসঃ, নাগাঃ, গ্রামণ্যঃ (যক্ষ), যাতুধানাঃ (রাক্ষস),

**অনুবাদ**

লক্ষ যোজন উন্নত; ঐ সূর্য্যরথের যুগ অর্থাৎ জোয়ালও তত পরিমাণ বিস্তৃত ও উন্নত; ঐ রথে গায়ত্র্যাদি সপ্তচ্ছন্দোনামক সাতটি অশ্ব সারথি অরুণকর্ত্তৃক সংযোজিত হইয়া আদিত্য-দেবকে বহন করিয়া থাকে ॥ ১৫ ॥

অরুণদেব সারথ্যকর্ম্মে নিযুক্ত হইয়া সূর্য্যদেবের সম্মুখে অবস্থিত থাকিলেও পশ্চিমমুখ হইয়া অবস্থান করিতেছেন ॥ ১৬ ॥

অঙ্গুষ্ঠপর্ব্বপরিমিত ষাট্ হাজার বালখিল্য নামক ঋষিগণ সূর্য্যদেবের অগ্রভাগে স্তুতিপাঠের নিমিত্ত নিযুক্ত হইয়া তাঁহার স্তব করিতেছেন ॥ ১৭ ॥

সেইরূপ অপরাপর ঋষি, গন্ধর্ব্ব, অপ্সরা, নাগ, যক্ষ, রাক্ষস ও দেবতা ইহারা প্রত্যেকে

**টীকা**

সৌরং মৈত্রেয়! মণ্ডলম্" ইতি শ্রীপরাশরবচনাৎ লক্ষযোজনে ভূমণ্ডলতো রবিঃ, ততো বক্ষ্যমাণ-প্রকারেণ অষ্টত্রিংশল্লক্ষযোজনান্তরে বিষ্ণুপদং, তত্র ধ্রুবঃ, এবং সতি দ্বিতীয়াক্ষস্য যৎকিঞ্চিদাধিক্যং তদ্‌যথাসম্ভবমূর্দ্ধ্বাধো বা সঙ্গতমিতি ॥ ১৪ ॥ গায়ত্র্যাদিচ্ছন্দোনামানঃ ॥ ১৫ ॥ অরুণঃ সৌত্যে সারথ্যে নিযুক্তঃ সবিতুঃ পুরস্তাৎ স্থিতোঽপি পশ্চাৎ প্রত্যঙ্মুখঃ সবিতুরভিমুখমাস্তে ॥ ১৬ ॥ সূক্তঃ সুভাষিতঃ বাকো বচনং স্তোত্রমিত্যর্থস্তস্মৈ ॥ ১৭ ॥ একৈকশশ্চতুর্দ্দশ দ্বন্দ্বশঃ ঋষয়ো গন্ধর্ব্বা অপ্সরসঃ নাগাঃ

লক্ষোত্তরসার্দ্ধনবকোটিযোজনপরিমণ্ডলং ভুবলয়স্য ক্ষণেন সগব্যূত্যুত্তরং দ্বিসহস্রযোজনানি স ভুঙ্‌ক্তে ॥ ১৯ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে জ্যোতিশ্চক্রে সূর্য্যরথমণ্ডলবর্ণনং নামৈকবিংশোঽধ্যায়ঃ ॥ ২১ ॥

### অন্বয়

দেবাঃ ইতি একৈকশঃ চতুর্দ্দশ ( ইহারা প্রত্যেকে চতুর্দ্দশ শ্রেণী হইলেও ) দ্বন্দ্বশঃ ( দুই দুই করিয়া ) সপ্ত গণাঃ [ সন্তঃ ] ( সপ্তগণে বিভক্ত হইয়া ) পৃথঙ্‌নামানঃ ( পৃথক্ পৃথক্ নাম ধারণপূর্ব্বক ) পৃথক্‌কর্ম্মভিঃ ( ভিন্ন ভিন্ন কর্ম্মের দ্বারা ) মাসি মাসি ( মাসে মাসে ) নানানামানং ( নানা নামধারী ) ভগবন্তম্ আত্মানং সূর্য্যম্ ( সর্ব্বাত্মস্বরূপ ভগবান্ সূর্য্যের ) উপাসতে ( উপাসনা করিয়া থাকেন ) ॥ ১৮ ॥

সঃ ( সূর্য্যদেব ) [ এইরূপে ] ভুবলয়স্য লক্ষোত্তরসার্দ্ধনবকোটিযোজনপরিমণ্ডলং ( নয়কোটি একান্নলক্ষ যোজন পরিমিত ভূমণ্ডলের ) ক্ষণেন ( প্রতিক্ষণে ) সগব্যূত্যুত্তরং দ্বিসহস্রযোজনানি ভুঙ্‌ক্তে ( দুই হাজার যোজন দুই ক্রোশ গমন করিয়া থাকেন ) ॥ ১৯ ॥

### অনুবাদ

চতুর্দ্দশ শ্রেণী হইলেও দুই দুই করিয়া সপ্তগণে বিভক্ত হইয়া পৃথক্ পৃথক্ নাম ধারণ পূর্ব্বক ভিন্ন ভিন্ন কর্ম্মের দ্বারা বহুনামধারী সর্ব্বাত্মস্বরূপ ভগবান্ সূর্য্যদেবের মাসে মাসে উপাসনা করিয়া থাকেন ॥ ১৮ ॥

এইরূপে সূর্য্যদেব নয় কোটি একান্ন লক্ষ যোজন পরিমিত ভূমণ্ডলের প্রতিক্ষণেই দুই হাজার যোজন দুই ক্রোশ গমন করিয়া থাকেন ॥ ১৯ ॥

একবিংশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ২১ ॥

### টীকা

গ্রামণ্যঃ যাতুধানা দেবা ইতি সপ্ত গণাঃ পৃথক্ কর্ম্মভিঃ পৃথঙ্‌নামানং সূর্য্যং তত্র ভগবদুপাসনার্থম্ আত্মানং সর্ব্বাত্মানং মাসি মাসি উপাসতে ইত্যন্বয়ঃ ॥ ১৮ ॥ ক্ষণেন কতিযোজনানি গচ্ছতীত্যাকাঙ্ক্ষায়ামাহ—লক্ষোত্তরমিতি। তত্র সঃ সূর্য্যঃ সগব্যূত্যুত্তরং যথা ভবতি, তথা দ্বিসহস্রযোজনানি ক্ষণেন ভুঙ্‌ক্তে গচ্ছতি ॥ ১৯ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃতসিদ্ধান্তপ্রদীপে একবিংশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ২১ ॥

---

# দ্বাবিংশোঽধ্যায়ঃ

শ্রীরাজোবাচ

যদেতদ্ভগবত আদিত্যস্য মেরুং ধ্রুবঞ্চ প্রদক্ষিণেন পরিক্রামতো রাশীনামভিমুখং প্রচলিতঞ্চাপ্রদক্ষিণং ভগবতোপবর্ণিতমমুষ্য বয়ং কথমনুমিমীমহীতি ॥ ১ ॥

স হোবাচ

যথা কুলালচক্রেণ ভ্রমতা সহ ভ্রমতাং তদাশ্রয়াণাং পিপীলিকাদীনাং গতিরন্যৈব প্রদেশান্তরেষ্বপ্যুপলভ্যমানত্বাৎ। এবং নক্ষত্ররাশিভিরুপলক্ষিতেন কালচক্রেণ ধ্রুবং মেরুঞ্চ প্রদক্ষিণতঃ পরিধাবতা সহ পরিধাবমানানাং তদাশ্রয়াণাং সূর্য্যাদীনাং গ্রহাণাং গতিরন্যৈব নক্ষত্রান্তরে রাশ্যন্তরে চোপলভ্যমানত্বাৎ ॥ ২ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে সোমাদি গ্রহের স্থান বর্ণনা করিতেছেন ] শ্রীরাজা উবাচ ( মহারাজ পরীক্ষিৎ বলিলেন ) [ হে ব্রহ্মন্ ! ] মেরুং ধ্রুবং চ প্রদক্ষিণেন পরিক্রামতঃ ( সুমেরু ও ধ্রুবকে [ বামে রাখিয়া ] প্রদক্ষিণক্রমে পরিভ্রমণকারী ) ভগবতঃ আদিত্যস্য ( ভগবান সূর্য্যদেবের ) রাশীনাম্ অভিমুখম্ অপ্রদক্ষিণং প্রচলিতং চ যৎ ( রাশিনক্ষত্রসমূহের অভিমুখে অপ্রদক্ষিণক্রমে পরিভ্রমণের কথা যে ) ভগবতা উপবর্ণিতম্ ( আপনি বলিলেন ), [ পরস্পর বিরুদ্ধ বলিয়া ] ইতি এতৎ অমুষ্য ( সূর্য্যের এই প্রদক্ষিণক্রমে ও অপ্রদক্ষিণক্রমে পরিভ্রমণ ) বয়ং ( আমরা ) কথং ( কি প্রকারে ) অনুমিমীমহি ( অবগত হইব ? ) ॥ ১ ॥

সঃ হ উবাচ ( শুকদেব স্পষ্ট করিয়া বলিলেন ) [ হে মহারাজ ! ] যথা ( যেমন ) ভ্রমতা কুলালচক্রেণ

**অনুবাদ**

[ এই অধ্যায়ে সোমাদি গ্রহের স্থান বর্ণিত হইতেছে ] মহারাজ পরীক্ষিৎ বলিলেন—হে ব্রহ্মন্ ! সুমেরু ও ধ্রুবকে প্রদক্ষিণক্রমে পরিভ্রমণকারী ভগবান্ সূর্য্যদেবের রাশিনক্ষত্রসমূহের অভিমুখে অপ্রদক্ষিণক্রমে অর্থাৎ বিপরীত দিকে পরিভ্রমণের কথা যে আপনি বলিলেন, পরস্পর বিরুদ্ধ বলিয়া সূর্য্যদেবের এই প্রদক্ষিণ ও অপ্রদক্ষিণক্রমে পরিভ্রমণ আমরা কি প্রকারে অবগত হইতে পারিব ? ॥ ১ ॥

শুকদেব স্পষ্ট করিয়া বলিলেন—হে মহারাজ ! কুলালচক্র ঘুরিতে থাকিলে

**টীকা**

দ্বাবিংশে সোমাদীনাং স্থানানি বর্ণয়তি। তত্র তাবৎ সব্যেনাচলং দক্ষিণেন করোতীতি যদুক্তং গতিদ্বয়ং তৎ পৃচ্ছতি—যদেতদিতি। মেরুং ধ্রুবং চ প্রদক্ষিণেন পরিক্রামতঃ আদিত্যস্য পুনঃ রাশীনামভিমুখং নক্ষত্রাভিমুখতয়া অপ্রদক্ষিণং চ প্রচলিতং প্রচলনং ভগবতোপবর্ণিতম্ ইত্যেতৎ দ্বয়ম্ অমুষ্য সূর্য্যস্য বয়ং কথম্ অনুমিমীমহি জানীমো বিরুদ্ধত্বাৎ ॥ ১ ॥ পরিহরতি—যথা কুলালচক্রতঃ, স্বতশ্চ গতিদ্বয়মবিরুদ্ধমিতি ফলিতোঽর্থঃ ॥ ২ ॥ সূর্য্যে ভগবদুপাসনার্থম্ অংশাংশিনোর্ভেদাভেদসম্বন্ধাভি-

স এষ ভগবানাদিপুরুষ এব সাক্ষান্নারায়ণো লোকানাং স্বস্তয় আত্মানং ত্রয়ীময়ং কর্ম্মবিশুদ্ধিনিমিত্তং কবিভিরপি বেদেন বিজিজ্ঞাস্যমানো দ্বাদশধা বিভজ্য ষট্‌সু বসন্তাদিষ্বৃতুষু যথোপজোষমৃতুগুণান্ বিদধাতি ॥ ৩ ॥

**অন্বয়**

সহ ( ভ্রাম্যমান কুলালচক্রের [ কুমারের চাকের ] সহিত ) তদাশ্রয়াণাং ভ্রমতাং পিপীলিকাদীনাং ( তদাশ্রিত ভ্রমণকারী পিপীলিকাদির ) গতিঃ অন্যা এব ( নিজ নিজ গতি চক্রগতি হইতে পৃথক্‌ই হইয়া থাকে ), প্রদেশান্তরেষু অপি উপলভ্যমানত্বং ( কারণ উহাদিগকে ভ্রাম্যমান চক্রের একস্থান হইতে অপর স্থানে যাইতে দেখা যায় ), এবং ( সেইরূপ ) ধ্রুবং মেরুং চ প্রদক্ষিণতঃ পরিধাবতা ( ধ্রুব ও সুমেরুকে প্রদক্ষিণ করতঃ পরিভ্রমণকারী ) নক্ষত্ররাশিভিঃ উপলক্ষিতেন কালচক্রেণ সহ ( নক্ষত্র ও রাশিসমন্বিত কালচক্রের সহিত ) তদাশ্রয়াণাং পরিধাবমানানাং ( তদাশ্রিত ভ্রাম্যমান ) সূর্য্যাদীনাং গ্রহাণাং ( সূর্য্যাদি গ্রহসমূহের ) গতিঃ অন্যা এব ( গতি জ্যোতিশ্চক্রের গতি হইতে পৃথক্‌ই ) ; নক্ষত্রান্তরে রাশ্যন্তরে চ উপলভ্যমানত্বাৎ ( কারণ ঐ সূর্য্যাদিগ্রহসমূহকে নক্ষত্রান্তরে ও রাশ্যন্তরে যাইতে দেখা যায় ) [ অর্থাৎ জ্যোতিশ্চক্রের গতি এক দিকে এবং সূর্য্যাদি গ্রহের গতি অন্য প্রকারে অপর দিকে হয় বলিয়া এক এক সূর্য্যাদিগ্রহের উভয় প্রকার গতি বিরুদ্ধ নহে, কারণ সূর্য্যাদিগ্রহ জ্যোতিশ্চক্রেই অবস্থান করিতেছে ] ॥ ২ ॥

কবিভিঃ অপি ( জ্ঞানিগণও ) বেদেন বিজিজ্ঞাস্যমানঃ ( বেদের সাহায্যে যাঁহার স্বরূপ সম্বন্ধে তর্কবিতর্ক করিয়া থাকেন ), সঃ এষঃ ভগবান্ আদিপুরুষঃ সাক্ষাৎ নারায়ণঃ এব ( সেই ভগবান্ সূর্য্যরূপী

**অনুবাদ**

তাহার সহিত তদাশ্রিত পিপীলিকাদিও পরিভ্রমণ করিতে থাকে, ঐ অবস্থায় পিপীলিকাদিকে ভ্রাম্যমাণ চক্রের একস্থান হইতে অপর স্থানে যাইতে দেখা যায় বলিয়া যেমন উহাদের নিজ নিজ গতি চক্রগতি হইতে পৃথক্‌ই হইয়া থাকে, সেইরূপ নক্ষত্র ও রাশি-সমন্বিত জ্যোতিশ্চক্র ধ্রুব ও সুমেরুকে প্রদক্ষিণ করতঃ পরিভ্রমণ করিতেছে এবং তদাশ্রিত সূর্য্যাদি গ্রহ সকলও তাহার সহিত পরিভ্রমণ করিতেছে, এই অবস্থায় সূর্য্যাদি গ্রহসমূহকে ঐ জ্যোতিশ্চক্রস্থ নক্ষত্রান্তরে ও রাশ্যন্তরে যাইতে দেখা যায় বলিয়া তাহাদের নিজ নিজ গতি জ্যোতিশ্চক্রের গতি হইতে পৃথক্‌ই হইয়া থাকে ; অতএব জ্যোতিশ্চক্রের গতি একদিকে এবং সূর্য্যাদি গ্রহের গতি অন্য প্রকারে অপর দিকে হয় বলিয়া একেরই উভয় প্রকার গতি বিরুদ্ধ নহে ; কারণ সূর্য্যাদি গ্রহ জ্যোতিশ্চক্রেই অবস্থান করিতেছে ॥ ২ ॥

জ্ঞানিগণও বেদের সাহায্যে যাঁহার স্বরূপসম্বন্ধে তর্কবিতর্ক করিয়া থাকেন, সেই ভগবান্ সূর্য্যরূপী আদিপুরুষ সাক্ষাৎ নারায়ণই লোকসমূহের মঙ্গলের নিমিত্ত কর্ম্মসমূহের বিশুদ্ধির নিমিত্তস্থানীয় ও বেদময় নিজকে দ্বাদশ প্রকারে বিভাগ করিয়াছেন এবং বসন্তাদি ছয় ঋতুতে প্রাণিগণের কর্ম্মভোগ অনুসারে ঋতুগুণ শীতোষ্ণাদি বিধান করিয়া থাকেন ॥ ৩ ॥

**টীকা**

প্রায়েণ চ সাক্ষাৎ নারায়ণ ইত্যাদ্যুক্তিঃ, কর্ম্মণাং তৎতৎকালে ক্রিয়মাণানাং বিশুদ্ধেনিমিত্তমাত্মানং দ্বাদশধা বিভজ্য যথোপজোষং প্রাণিনাং কর্ম্মভোগমনতিক্রম্য ঋতুগুণান্ শীতোষ্ণাদীন্ বিদধাতি

তমেনমিহ পুরুষাস্ত্রয্যা বিদ্যয়া বর্ণাশ্রমাচারানুপথা উচ্চাবচৈঃ কর্ম্মভিরাম্নাতৈর্যোগবিতানৈশ্চ শ্রদ্ধয়া যজন্তোঽঞ্জসা শ্রেয়ঃ সমধিগচ্ছন্তি ॥৪॥

অথ স এষ আত্মা লোকানাং দ্যাবাপৃথিব্যোরন্তরেণ নভোবলয়স্য কালচক্রগতো দ্বাদশ মাসান্ ভুঙ্‌ক্তে রাশিসংজ্ঞকান্ সংবৎসরাবয়বান্ মাসঃ পক্ষদ্বয়ং সপাদর্ক্ষদ্বয়ং দিবানক্তঞ্চেত্যুপদিশন্তি যাবতা ষষ্ঠমংশং ভুঞ্জীত স বৈ ঋতুরিত্যুপদিশ্যতে সংবৎসরাবয়বঃ ॥ ৫ ॥

**অন্বয়**

আদিপুরুষ সাক্ষাৎ নারায়ণই ) লোকানাং স্বস্তয়ে ( লোকসমূহের মঙ্গলের নিমিত্ত ) কর্ম্মবিশুদ্ধিনিমিত্তং ( কর্ম্মসমূহের বিশুদ্ধির নিমিত্তস্থানীয় ) ত্রয়ীময়ম্ আত্মানং ( বেদময় নিজকে ) দ্বাদশধা বিভজ্য ( দ্বাদশ প্রকারে বিভাগ করিয়া ) বসন্তাদিষু ষট্‌সু ঋতুষু ( বসন্তাদি ছয় ঋতুতে ) যথোপজোষম্ ( প্রাণিগণের কর্ম্মভোগ অনুসারে ) ঋতুগুণান্ বিদধাতি ( ঋতুগুণ শীতোষ্ণাদি বিধান করিয়া থাকেন ) ॥ ৩ ॥

ইহ ( এই সংসারে ) বর্ণাশ্রমাচারানুপথাঃ পুরুষাঃ ( বর্ণাশ্রমোচিত আচারের অনুবর্ত্তী ভোগকামী ও মোক্ষকামী জনগণ ) ত্রয্যা বিদ্যয়া আম্নাতৈঃ ( বেদপ্রোক্ত ) উচ্চাবচৈঃ কর্ম্মভিঃ যোগবিতানৈঃ চ ( নানাবিধ কর্ম্ম এবং জ্ঞান ও ভক্তি প্রভৃতি সাধনসমূহের দ্বারা ) শ্রদ্ধয়া ( শ্রদ্ধাসহকারে ) তম্ এনং যজন্তঃ ( সেই সূর্য্যরূপী নারায়ণের যজনা করিয়া ) অঞ্জসা ( অনায়াসে ) শ্রেয়ঃ সমধিগচ্ছন্তি ( যথাক্রমে স্বর্গসুখ ও মোক্ষ লাভ করিয়া থাকেন ) ॥ ৪ ॥

অথ লোকানাম্ আত্মা সঃ এষ ( লোকসমূহের আত্মস্বরূপ ঐ সূর্য্যদেবই ) দ্যাবাপৃথিব্যোঃ অন্তরেণ ( স্বর্গ ও পৃথিবীর মধ্যে ) নভোবলয়স্য ( যে অন্তরীক্ষ আছে, তাহার মধ্যে ) কালচক্রগতঃ ( কালচক্রে

**অনুবাদ**

এই সংসারে বর্ণাশ্রমোচিত আচারের অনুবর্ত্তী হইয়া ভোগকামী ও মোক্ষকামী জনগণ বেদপ্রোক্ত নানাবিধ কর্ম্ম ও জ্ঞানভক্তি প্রভৃতি উপায়সমূহের দ্বারা শ্রদ্ধাসহকারে সেই সূর্য্য-রূপী ভগবান্ নারায়ণের আরাধনা করিয়া অনায়াসে যথাক্রমে স্বর্গসুখ ও মোক্ষ লাভ করিয়া থাকেন ॥ ৪ ॥

লোকসমূহের আত্মস্বরূপ ঐ সূর্য্যদেবই স্বর্গ ও পৃথিবীর মধ্যে যে অন্তরীক্ষ আছে, তন্মধ্যস্থ কালচক্রে অবস্থান করিয়া মেষাদি দ্বাদশ রাশির নামে অভিহিত সম্বৎসরের অবয়ব দ্বাদশ মাস ভোগ করিয়া থাকেন। চান্দ্রগণনায় দুই পক্ষে এক মাস; সৌরগণনায় সওয়া দুই নক্ষত্রে একমাস এবং পিতৃলোকের এক দিবারাত্রির গণনায় এক মাস। যে কালের মধ্যে সূর্য্যদেব দুই রাশি ভোগ করেন, তাহাই ঋতু নামে অভিহিত হইয়া থাকে; জ্ঞানিগণ এইরূপে সম্বৎসরের অবয়ব উপদেশ করিয়া থাকেন ॥ ৫ ॥

**টীকা**

করোতি ॥ ৩ ॥ কর্ম্মভিঃ পুরুষা বুভুক্ষবঃ যজন্তঃ শ্রেয়ঃ স্বর্গসুখং যোগবিতানৈঃ জ্ঞানভক্ত্যাদিসাধন-বিস্তারৈর্যজন্তো ভগবদ্দৃষ্ট্যা যজন্তো মুমুক্ষবঃ শ্রেয়ো মোক্ষং সমধিগচ্ছন্তি ॥ ৪ ॥ সূর্য্য এব স্বগত্যা মাসাদিব্যবহারহেতুরিত্যাহ—অথেতি। লোকানামাত্মা পরমপুরুষতয়া উপাস্যত্বাৎ দ্যাবাপৃথিব্যোঃ

অথ চ যাবতার্দ্ধেন নভোবীথ্যাঃ প্রচরতি তং কালময়নমাচক্ষতে ॥ ৬ ॥

অথ চ যাবন্নভোমণ্ডলং সহ দ্যাবাপৃথিব্যোর্ম্মণ্ডলাভ্যাং কার্ৎস্ন্যেন স হ ভুঞ্জীত তং কালং সম্বৎসরং পরিবৎসরমিদাবৎসরমনুবৎসরং বৎসরমিতি ভানোর্মান্দ্যশৈঘ্র্যসমগতিভিঃ সমামনন্তি ॥ ৭ ॥

## অন্বয়

অবস্থান করিয়া ) রাশিসংজ্ঞকান্ ( মেষাদি দ্বাদশ রাশির নামে অভিহিত ) সম্বৎসরাবয়বান্ দ্বাদশ মাসান্ ভুঙ্‌ক্তে ( সম্বৎসরের অবয়ব দ্বাদশ মাস ভোগ করিয়া থাকেন ) ; পক্ষদ্বয়ং মাসঃ [ ইতি চান্দ্রমানেন ] ( চান্দ্রগণনায় দুই পক্ষে এক মাস ) ; সপাদর্ক্ষদ্বয়ং [মাসঃ ইতি সৌরমানেন] (সৌরগণনায় সওয়া দুই নক্ষত্রে এক মাস ) দিবানক্তং চ [ মাসঃ ইতি পিতৃমানেন ] ( এবং পিতৃলোকের গণনায় একদিন ও একরাত্রিতে এক মাস ) ইতি উপদিশন্তি ( ইহা জ্ঞানিগণ বলিয়া থাকেন )। যাবতা ( যে কালের মধ্যে ) [ সূর্য্যদেব ] ষষ্ঠমংশং ভুঞ্জীত ( দুই রাশি ভোগ করেন ), সঃ বৈ ঋতুঃ ( তাহাই ঋতু নামে অভিহিত হইয়া থাকে ) ; ইতি সম্বৎসরাবয়বঃ উপদিশ্যতে ( জ্ঞানিগণ এইরূপে সম্বৎসরের অবয়ব উপদেশ করিয়া থাকেন ) ॥ ৫ ॥

অথ চ ( এইরূপে ) [ সূর্য্যদেব ] যাবতা ( যে কালের দ্বারা ) নভোবীথ্যাঃ অর্দ্ধেন প্রচরতি ( আকাশমার্গের অর্দ্ধভাগ ভ্রমণ করেন ), তং কালম্ অয়নম্ আচক্ষতে ( সেই কালকে অয়ন কহে ) ॥ ৬ ॥

অথ চ সঃ হ ( আর ঐ সূর্য্যদেবই ) দ্যাবাপৃথিব্যোঃ মণ্ডলাভ্যাং সহ নভোমণ্ডলং ( স্বর্গমণ্ডল ও পৃথিবীমণ্ডলের সহিত সংযুক্ত নভোমণ্ডল ) কার্ৎস্ন্যেন ( সম্পূর্ণরূপে ) যাবৎ ভুঞ্জীত ( যে কালের মধ্যে

## অনুবাদ

এইরূপে সূর্য্যদেব যে কালের দ্বারা আকাশমার্গের অর্দ্ধভাগ পরিভ্রমণ করেন, সেই কালকে অয়ন কহে অর্থাৎ ছয়মাসে অর্দ্ধভাগ পরিভ্রমণ করেন, উহাই বৎসরার্দ্ধ বা অয়ন ॥ ৬ ॥

আর ঐ সূর্য্যদেবই যে কালের মধ্যে স্বর্গমণ্ডল ও পৃথিবীমণ্ডলের সহিত সংযুক্ত নভোমণ্ডল সম্পূর্ণরূপে ভোগ করেন, সূর্য্যদেবের মন্দগতি, শীঘ্রগতি ও সমগতির দ্বারা অবান্তরভেদ হয় বলিয়া সেই কালকে জ্ঞানিগণ সম্বৎসর, পরিবৎসর, ইদাবৎসর, অনুবৎসর ও বৎসর এই পাঁচ নামে অভিহিত করিয়া থাকেন ॥ ৭ ॥

## টীকা

অন্তরেণ মধ্যে যন্নভোবলয়মন্তরীক্ষং তস্য মধ্যে যৎ কালচক্রং তৎতদ্গতিরাশিভিঃ সংজ্ঞা যেষাং তান্ মাসান্ ভুঙ্‌ক্তে। চৈত্রাদিসংজ্ঞাস্তু চান্দ্রমাসানাং, মাসমাহ—পক্ষদ্বয়ং মাস ইতি চান্দ্রেণ মানেন, সপাদং মহানক্ষত্রদ্বয়ং মাস ইতি সৌরেণ মানেন, দিবানক্তমহোরাত্রং মাস ইতি চ পৈত্র্যেণ মানেন উপদিশন্তি মাসজ্ঞাঃ ; ষষ্ঠমংশং রাশিদ্বয়ং ভুঞ্জীত চরেৎ ॥ ৫ ॥ ৬ ॥ স হি সূর্য্যঃ দ্যাবাপৃথিব্যোর্মণ্ডলাভ্যাং সহ সন্ধিতং নভোমণ্ডলং কার্ৎস্ন্যেন যাবৎ ভুঞ্জীত, তং কালং ভানোরেব মন্দাদিগতিভিরবান্তরভেদ-বশাৎ সংবৎসরাদিপঞ্চ সমামনন্তীত্যন্বয়ঃ। যদা শুক্লপ্রতিপদি সংক্রান্তির্ভবতি, তদা সৌরচান্দ্রয়োর্মাস-য়োর্যুগপৎ উপক্রমো ভবতি, সঃ সম্বৎসরঃ, ততঃ সৌরমানেন বর্ষে ষট্ দিনানি বর্দ্ধন্তে, চান্দ্রমানেন

এবং চন্দ্রমা অর্কগভস্তিভ্য উপরিষ্টাল্লক্ষযোজনত উপলভ্যমানোঽর্কস্য সংবৎসরভুক্তিং পক্ষাভ্যাং মাসভুক্তিং সপাদর্ক্ষাভ্যাং দিনেনৈব পক্ষভুক্তি-মুগ্রচারী দ্রুততরগমনো ভুঙ্‌ক্তে ॥ ৮ ॥

অথ চাপূর্য্যমাণাভিশ্চ কলাভিরমরাণামপক্ষীয়মাণাভিশ্চ কলাভিঃ পিতৃণামহোরাত্রাণি পূর্ব্বপক্ষাপরপক্ষাভ্যাং বিতন্বানঃ সর্ব্বজীবনিবহপ্রাণো জীবশ্চৈকমেকং নক্ষত্রং ত্রিংশন্মুহূর্ত্তৈর্ভুঙ্‌ক্তে ॥ ৯ ॥

**অন্বয়**

ভোগ করেন), ভানোঃ মান্দ্যশৈঘ্র্যসমগতিভিঃ (সূর্য্যদেবের মন্দগতি, শীঘ্রগতি ও সমগতির দ্বারা) [অবান্তরভেদ হয় বলিয়া] তং কালং (সেই কালকে) [জ্ঞানিগণ] সম্বৎসরং পরিবৎসরম্ ইদাবৎসরম্ অনুবৎসরম্ বৎসরম্ ইতি [পঞ্চ] সমামনন্তি (সম্বৎসর, পরিবৎসর, ইদাবৎসর, অনুবৎসর ও বৎসর নামে অভিহিত করিয়া থাকেন) ॥ ৭ ॥ *

এবং চন্দ্রমা (এইরূপ চন্দ্রমা) অর্কগভস্তিভ্যঃ লক্ষযোজনতঃ উপরিষ্টাৎ (সূর্য্যমণ্ডল হইতে লক্ষ যোজন উপরে) উপলভ্যমানঃ (পরিদৃষ্ট হন), [তিনি] অর্কস্য সম্বৎসরভুক্তিং (সূর্য্যের সম্বৎসরভোগ) পক্ষাভ্যাং (দুই পক্ষে) মাসভুক্তিং (ও সূর্য্যের মাসভোগ) সপাদর্ক্ষাভ্যাং (সওয়া দুই দিনে) ভুঙ্‌ক্তে (ভোগ করিয়া থাকেন); উগ্রচারী (আর তিনি যদি কখনও উগ্রচারী হন, তাহা হইলে) দ্রুততরগমনঃ (দ্রুতগামী হইয়া) পক্ষভুক্তিং (সূর্য্যের পক্ষভোগ) দিনেন এব [ভুঙ্‌ক্তে] (এক দিনেই ভোগ করিয়া থাকেন) ॥ ৮ ॥

অথ চ (এইরূপে) আপূর্য্যমাণাভিঃ চ কলাভিঃ (চন্দ্রের ক্রমবৃদ্ধিপ্রাপ্ত কলাসমূহের দ্বারা)

**অনুবাদ**

এইরূপ চন্দ্রমা সূর্য্যমণ্ডল হইতে লক্ষযোজন উপরে পরিদৃষ্ট হন; তিনি সূর্য্যের সম্বৎসরভোগ দুই পক্ষে এবং সূর্য্যের মাসভোগ সওয়া দুই দিনে ভোগ করিয়া থাকেন; আর যদি তিনি কখনও উগ্রচারী হন, তাহা হইলে দ্রুতগামী হইয়া সূর্য্যের পক্ষভোগ এক দিনেই ভোগ করিয়া থাকেন; নতুবা সূর্য্যের পক্ষভোগ একদিন সাড়ে সাত দণ্ডে ভোগ করিয়া থাকেন ॥ ৮ ॥

যখন চন্দ্রের কলা ক্রমশঃ বৃদ্ধি হইতে থাকে, তখন শুক্লপক্ষ এবং যখন হ্রাস হইতে

**টীকা**

ষট্ দিনানি হ্রসন্তীতি দ্বাদশদিনব্যবধানাদুভয়োরগ্রপশ্চাদ্ভাবো ভবতি; এবং পঞ্চবর্ষাণি গচ্ছন্তি তন্মধ্যে দ্বৌ মলমাসৌ ভবতঃ, ততঃ পুনঃ ষষ্ঠঃ সম্বৎসরো ভবতি। তদেবমবান্তরভেদেন সম্বৎসরাদিপঞ্চ সমা ভবন্তি ॥ ৭ ॥ অর্কগভস্তিভ্যো মণ্ডলরূপেভ্যঃ সপাদর্ক্ষাভ্যাং পাদাধিকদিনযুগ্মেন ॥ ৮ ॥ আপূর্য্যমাণাভিঃ

* যখন শুক্লপ্রতিপদে সংক্রান্তি হয়, তখন সৌর ও চান্দ্রমাস এক সময়ে আরম্ভ হয়; উহা সম্বৎসর; সৌরমানে বর্ষে ছয় দিন বর্দ্ধিত হয়, চান্দ্রমানে ছয়দিন হ্রাস হয়, এইরূপে সৌর ও চান্দ্রমাসে বর্ষে দ্বাদশ দিন ব্যবধান হইয়া পড়ে; এইরূপে পাঁচ বৎসর গত হইলে তাহার মধ্যে দুইমাস মলমাস হয়; পুনরায় ষষ্ঠ বৎসর সম্বৎসর হইয়া থাকে। পূর্ব্বে ৩য় স্কন্ধের ১১শ অধ্যায়ের ১৪শ শ্লোকে সূর্য্যের গতি বিশেষে এই সম্বৎসরাদির কথা বলা হইয়াছে।

স এষ ষোড়শকলঃ পুরুষো ভগবান্ মনোময়োঽন্নময়োঽমৃতময়ো দেবপিতৃমনুষ্যভূতপশুপক্ষিসরীসৃপবীরুধাং প্রাণাপ্যায়নশীলত্বাৎ সর্ব্বময় ইতি বর্ণয়ন্তি ॥ ১০ ॥

তত উপরিষ্টাদ্দ্বিলক্ষযোজনতো নক্ষত্রাণি মেরুং দক্ষিণেনৈব কালায়ন ঈশ্বরযোজিতানি সহাভিজিতাষ্টাবিংশতিঃ ॥ ১১ ॥

**অন্বয়**

অপক্ষীয়মাণাভিঃ চ কলাভিঃ ( এবং ক্রমহ্রাসপ্রাপ্ত কলাসমূহের দ্বারা ) পূর্ব্বপক্ষাপরপক্ষাভ্যাম্ ( যে শুক্লপক্ষ ও কৃষ্ণপক্ষ হয়, তাহার দ্বারা ) পিতৃণাম্ অমরাণাং ( পিতৃরূপ দেবগণের ) অহোরাত্রাণি বিতন্বানঃ ( অহোরাত্রসমূহ বিধান করিয়া ) সর্ব্বজীবনিবহপ্রাণঃ জীবঃ চ ( সর্ব্বপ্রাণীর প্রাণ ও জীবনস্বরূপ চন্দ্রমা ) ত্রিংশন্মুহূর্ত্তৈঃ ( ত্রিশ মুহূর্ত্তে ) একম্ একং নক্ষত্রং ( এক একটি নক্ষত্র ) ভুঙ্‌ক্তে ( ভোগ করিয়া থাকেন ) ॥ ৯ ॥

সঃ এষ ভগবান্ ষোড়শকলঃ পুরুষঃ ( সেই ষোড়শকলাবিশিষ্ট ভগবান্ চন্দ্রমা ) মনোময়ঃ ( মনের অধিষ্ঠাতা বলিয়া মনোময় ), অন্নময়ঃ ( ওষধিসমূহের অধিপতি বলিয়া অন্নময় ) অমৃতময়ঃ ( এবং সকলের জীবনহেতু বলিয়া অমৃতময় ) ; [ তিনি ] দেবপিতৃমনুষ্যভূতপশুপক্ষিসরীসৃপবীরুধাং প্রাণাপ্যায়নশীলত্বাৎ ( দেব, পিতৃ, মনুষ্য, ভূত, পশু, পক্ষী, সরীসৃপ ও লতাদির প্রাণের তৃপ্তিবিধান করেন বলিয়া ) সর্ব্বময়ঃ ( সর্ব্বময় ) ইতি বর্ণয়ন্তি ( ইহা জ্ঞানিগণ বর্ণনা করিয়া থাকেন ) ॥ ১০ ॥

ততঃ ( ঐ চন্দ্রমণ্ডল হইতে ) দ্বিলক্ষযোজনতঃ উপরিষ্টাৎ ( দুই লক্ষ যোজন উপরিভাগে ) অভিজিতা সহ ( বিশেষ ফলের নিমিত্ত উত্তরাষাঢ়া ও শ্রবণানক্ষত্রের সন্ধিতে কল্পিত অভিজিৎ নামক নক্ষত্রের সহিত )

**অনুবাদ**

থাকে, তখন কৃষ্ণপক্ষ ; চন্দ্রমা এই শুক্লপক্ষ ও কৃষ্ণপক্ষের দ্বারা পিতৃরূপ দেবগণের অহোরাত্র-সমূহ বিধান করিয়া থাকেন অর্থাৎ তাঁহাদের এক শুক্লপক্ষে এক দিন ও এক কৃষ্ণপক্ষে এক রাত্রি হইয়া থাকে। চন্দ্রমা অন্নময় ও অমৃতময় বলিয়া সর্ব্বপ্রাণীর প্রাণ ও জীবনস্বরূপ, তিনি ত্রিশ মুহূর্ত্তে এক এক নক্ষত্র ভোগ করিয়া থাকেন ॥ ৯ ॥

সেই ষোড়শকলাবিশিষ্ট ভগবান্ চন্দ্রমা মনের অধিষ্ঠাতা বলিয়া মনোময়, ওষধিসমূহের অধিপতি বলিয়া অন্নময় এবং সকলের জীবনহেতু বলিয়া অমৃতময় ; দেব, পিতৃ, মনুষ্য, ভূত, পশু, পক্ষী, সরীসৃপ ও লতা প্রভৃতির প্রাণের তৃপ্তি সাধন করেন বলিয়া তিনি সর্ব্বময়, ইহা জ্ঞানিগণ বর্ণনা করিয়া থাকেন ॥ ১০ ॥

বিশেষ ফলের নিমিত্ত উত্তরাষাঢ়া ও শ্রবণানক্ষত্রের সন্ধিতে অভিজিৎ নামক নক্ষত্র

**টীকা**

শুক্লপক্ষে, অপক্ষীয়মানাভিঃ কৃষ্ণপক্ষে পিতৃরূপাণামমরাণাং দেবানামহোরাত্রাণি বিতন্বানঃ সর্ব্বেষাং জীবনিবহানাং প্রাণঃ অন্নময়ত্বাৎ অমৃতময়ত্বাচ্চ, অতএব জীবয়তীতি জীবঃ ॥ ৯ ॥ ১০ ॥ কালায়নে কালচক্রে সহাভিজিতেতি উত্তরাষাঢ়াশ্রবণাসন্ধৌ ফলবিশেষার্থং পৃথক্ কল্পিতেন অভিজিন্নক্ষত্রেণ সহ অষ্টাবিংশতিঃ। তথা চ শ্রুতিঃ—"অভিজিন্নাম নক্ষত্রমুপরিষ্টাদাষাঢ়ানামধস্তাচ্ছ্রোণায়াঃ" ইতি ॥ ১১ ॥

তত উপরিষ্টাদুশনা দ্বিলক্ষযোজনত উপলভ্যতে পুরতঃ পশ্চাৎ সহৈবার্কস্য শৈঘ্র্যমান্দ্যসাম্যাভির্গতিভিরর্কবচ্চরতি লোকানাং নিত্যদানুকূল এব প্রায়েণ বর্ষয়ংশ্চারেণানুমীয়তে স বৃষ্টিবিষ্টম্ভগ্রহোপশমনঃ ॥ ১২ ॥

উশনসা বুধো ব্যাখ্যাতঃ। তত উপরিষ্টাদ্‌দ্বিলক্ষযোজনতো বুধঃ সোমসুত উপলভ্যমানঃ প্রায়েণ শুভকৃৎ। যদার্কাদ্ব্যতিরিচ্যতে তদাতি-বাতাব্‌ভ্রপ্রায়ানাবৃষ্ট্যাদিভয়মাশংসতে ॥ ১৩ ॥

## অন্বয়

অষ্টাবিংশতিঃ নক্ষত্রাণি ( অষ্টাবিংশতি নক্ষত্র ) মেরুং দক্ষিণেনৈব ( সুমেরুকে দক্ষিণে রাখিয়াই ) কালায়নে ( কালচক্রে ) ঈশ্বরযোজিতানি ( ঈশ্বরকর্তৃক সংযোজিত হইয়া ভ্রমণ করিতেছে ) ॥ ১১ ॥

ততঃ দ্বিলক্ষযোজনতঃ উপরিষ্টাৎ ( ঐ নক্ষত্রমণ্ডল হইতে দুই লক্ষ যোজন উপরিভাগে ) উশনা উপলভ্যতে ( শুক্রগ্রহ দৃষ্ট হইয়া থাকেন ); [ এই শুক্রগ্রহ ] অর্কবৎ ( সূর্য্যের ন্যায় ) শৈঘ্র্যমান্দ্যসাম্যাভিঃ গতিভিঃ ( শীঘ্রগতি, মন্দগতি ও সমগতির দ্বারা ) অর্কস্য পুরতঃ পশ্চাৎ সহৈব ( সূর্য্যের অগ্রে, পশ্চাতে ও তাঁহার সহিত অর্থাৎ কখনও সূর্য্য যে নক্ষত্র ভোগ করিবেন তাহাতে, কখনও যে নক্ষত্র ভোগ করিয়াছেন তাহাতে, কখনও বা যে নক্ষত্র ভোগ করিতেছেন তাহাতে ) চরতি ( বিচরণ করিয়া থাকেন )। [ ইনি ] চারেণ ( নক্ষত্রাদিকে অতিক্রম করিতে ) প্রায়েণ বর্ষয়ন্ ( প্রায়ই বৃষ্টির প্রবর্ত্তন করিয়া ) নিত্যদা লোকানাং অনুকূলঃ এব ( সর্ব্বদা লোকসমূহের অনুকূল বলিয়াই ) অনুমীয়তে ( অনুমিত হইয়া থাকেন ); [ অতএব ] সঃ বৃষ্টিবিষ্টম্ভগ্রহোপশমঃ ( যে গ্রহ বৃষ্টির প্রতিবন্ধকতা করেন, ইনি তাহার উপশম করিয়া থাকেন ) ॥ ১২ ॥

উশনসা বুধঃ ব্যাখ্যাতঃ ( শুক্রগ্রহের কথা বলায় বুধগ্রহের কথাও বলা হইয়াছে অর্থাৎ শুক্রের ন্যায়

## অনুবাদ

কল্পিত হইয়া থাকে ; এই অভিজিৎ নামক নক্ষত্রকে লইয়া নক্ষত্রের সংখ্যা অষ্টাবিংশতি ; পূর্ব্বোক্ত চন্দ্রমণ্ডল হইতে দুই লক্ষ যোজন উপরিভাগে ঐ অষ্টাবিংশতি নক্ষত্র সুমেরুকে দক্ষিণে রাখিয়াই ঈশ্বরকর্তৃক কালচক্রে সংযোজিত হইয়া পরিভ্রমণ করিতেছে ॥ ১১ ॥

ঐ নক্ষত্রমণ্ডল হইতে দুই লক্ষ যোজন উপরিভাগে শুক্রগ্রহ দৃষ্ট হন ; এই শুক্রগ্রহ সূর্য্যের ন্যায় শীঘ্রগতি, মন্দগতি ও সমগতির দ্বারা সূর্য্যের অগ্রভাগে, পশ্চাতে অথবা তাঁহার সহিত বিচরণ করিয়া থাকেন; ইনি ক্রমে অবস্থিত নক্ষত্রাদিকে অতিক্রম করিতে অর্থাৎ সঞ্চার কালে প্রায়ই বৃষ্টির প্রবর্ত্তন করিয়া সর্ব্বদা লোকসমূহের অনুকূল বলিয়াই প্রতীত হইয়া থাকেন ; অতএব যে গ্রহ বৃষ্টির প্রতিবন্ধকতা করেন,ইনি তাহার উপশম করিয়া থাকেন ॥১২॥

শুক্রগ্রহের কথা বলায় বুধগ্রহের কথাও কতক বলা হইয়াছে অর্থাৎ শুক্রের ন্যায় বুধও

## টীকা

চারেণ ক্রমস্থনক্ষত্রাণ্যতিক্রমেণ প্রায়েণ বর্ষয়ন্ বৃষ্টিং প্রবর্ত্তয়ন্ লোকানামনুকূলোঽনুমীয়তে নিশ্চীয়তে অত এব স শুক্রঃ বৃষ্টের্বিষ্টম্ভঃ স্তম্ভনং যস্মাৎ গ্রহাৎ তম্ উপশময়তীতি তথা ॥ ১২ ॥ উশনসোপমান-ভূতেনোপমেয়ত্বয়া বুধঃ অর্কস্য পুরতঃ পশ্চাৎ সহৈব চরতীতি ব্যাখ্যাতঃ; কিঞ্চিদ্‌বিশেষং দর্শয়তি

অত ঊর্দ্ধমঙ্গারকোঽপি যোজনলক্ষদ্বিতয় উপলভ্যমানস্ত্রিভিস্ত্রিভিঃ পক্ষৈরেকৈকশো রাশীন্ দ্বাদশানুভুঙ্‌ক্তে যদি ন বক্রেণাভিবর্ত্ততে প্রায়েণাশুভগ্রহোঽঘশংসঃ ॥ ১৪ ॥

তত উপরিষ্টাদ্দ্বিলক্ষযোজনান্তরগতো ভগবান্ বৃহস্পতিরেকৈকস্মিন্ রাশৌ পরিবৎসরং প্রচরতি যদি ন বক্রঃ স্যাৎ প্রায়েণানুকূলো ব্রাহ্মণকুলস্য ॥ ১৫ ॥

**অন্বয়**

বুধও কখন সূর্য্যের অগ্রে, কখন পশ্চাতে, কখনও বা তাহার সহিত মিলিত হইয়া বিচরণ করেন )। ততঃ ( শুক্রগ্রহ হইতে ) দ্বিলক্ষযোজনতঃ উপরিষ্টাৎ ( দুই লক্ষযোজন উপরিভাগে ) সোমসুতঃ বুধঃ উপলভ্যমানঃ ( সোমপুত্র বুধ দৃষ্ট হইয়া থাকেন ) ; প্রায়েণ শুভকৃৎ ( এই গ্রহ প্রায়ই শুভকারী ) ; যদা ( এই গ্রহ যখন ) অর্কাৎ ব্যতিরিচ্যতে ( সূর্য্য হইতে বিযুক্ত হন ), তদা ( তখন ) অতিবাতাভ্রপ্রায়ানাবৃষ্ট্যাদিভয়ম্ আশংসতে ( প্রায় প্রবল বায়ু, মেঘ ও অনাবৃষ্টি প্রভৃতি ভয় উৎপাদন করিয়া থাকেন ) ॥ ১৩ ॥

অতঃ ঊর্দ্ধং যোজনলক্ষদ্বিতয়ে ( এই বুধগ্রহের দুই লক্ষ যোজন ঊর্দ্ধে ) অঙ্গারকঃ অপি উপলভ্যমানঃ ( মঙ্গলগ্রহ দৃষ্ট হইয়া থাকেন ) ; [ ইনি ] যদি বক্রেণ ন অভিবর্ত্ততে ( যদি বক্রগতিতে অতিক্রম না করেন ), [ তাহা হইলে ] ত্রিভিঃ ত্রিভিঃ পক্ষৈঃ ( তিন তিন পক্ষে ) একৈকশঃ ( এক একটি করিয়া ) দ্বাদশ রাশীন্ অনুভুঙ্‌ক্তে ( দ্বাদশ রাশি ভোগ করিয়া থাকেন ) ; প্রায়েন অশুভগ্রহঃ অঘশংসঃ ( ইনি প্রায়ই অশুভ গ্রহ ও দুঃখসূচক ) ॥ ১৪ ॥

ততঃ উপরিষ্টাৎ ( মঙ্গলগ্রহ হইতে ঊর্দ্ধে ) দ্বিলক্ষযোজনান্তরগতঃ ( দুই লক্ষ যোজন দূরে অবস্থিত ) ভগবান্ বৃহস্পতিঃ ( ভগবান্ বৃহস্পতি ) যদি বক্রঃ ন স্যাৎ ( যদি বক্রগতিতে অতিক্রম না করেন ), [ তাহা হইলে ] একৈকস্মিন্ রাশৌ ( এক এক রাশিতে ) পরিবৎসরম্ প্রচরতি ( পরিবৎসর ভ্রমণ করিয়া থাকেন ) [ অর্থাৎ বৃহস্পতির এক এক রাশি অতিক্রম করিতে যে কাল অতীত হয়, তাহার নাম পরিবৎসর]। প্রায়েণ অনুকূলঃ ব্রাহ্মণকুলস্য ( ইনি প্রায়ই ব্রাহ্মণকুলের অনুকূল ) ॥ ১৫ ॥

**অনুবাদ**

কখন সূর্য্যের অগ্রে, কখনও পশ্চাতে, কখনও বা তাঁহার সহিত মিলিত হইয়া বিচরণ করেন। শুক্রগ্রহ হইতে দুই লক্ষ যোজন উপরিভাগে সোমপুত্র বুধ দৃষ্ট হইয়া থাকেন ; এই গ্রহ প্রায়ই শুভকারী ; ইনি যখন সূর্য্য হইতে বিযুক্ত হন, তখন প্রায় প্রবলবায়ু, মেঘাড়ম্বর ও অনাবৃষ্টি প্রভৃতি ভয় উৎপন্ন হইয়া থাকে ॥ ১৩ ॥

এই বুধগ্রহের দুই লক্ষ যোজন ঊর্দ্ধে মঙ্গলগ্রহ দৃষ্ট হইয়া থাকেন ; ইনি যদি বক্রগতিতে অতিক্রম না করেন, তাহা হইলে তিন তিন পক্ষে এক একটি করিয়া দ্বাদশ রাশি ভোগ করিয়া থাকেন। ইনি প্রায়ই অশুভগ্রহ এবং দুঃখসূচক ॥ ১৪ ॥

মঙ্গলগ্রহের ঊর্দ্ধে দুই লক্ষ যোজন দূরে ভগবান্ বৃহস্পতিগ্রহ অবস্থিত আছেন ;

**টীকা**

—তত ইতি। আশংসতে দ্যোতয়তি ॥ ১৩ ॥ অঘশংসো দুঃখদ্যোতকঃ যদি বক্রেণ নাভিবর্ত্ততে

তত উপরিষ্টাদ্ যোজনলক্ষদ্বয়াৎ প্রতীয়মানঃ শনৈশ্চর একৈকস্মিন্ রাশৌ ত্রিংশতং ত্রিংশতং মাসান্ বিলম্বমানঃ সর্ব্বানেবানুপর্য্যেতি তাবদ্ভি-রনুবৎসরৈঃ প্রায়েণ হি সর্ব্বেষামশান্তিকরঃ ॥ ১৬ ॥

তত উত্তরস্মাদৃষয় একাদশলক্ষযোজনান্তর উপলভ্যন্তে য এব লোকানাং শমনুভাবয়ন্তো ভগবতো বিষ্ণোর্যৎ পরমং পদং প্রদক্ষিণং প্রক্রামন্তি ॥ ১৭ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে জ্যোতিশ্চক্রবর্ণনে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥ ২২ ॥

### অন্বয়

ততঃ যোজনলক্ষদ্বয়াৎ উপরিষ্টাৎ ( ঐ বৃহস্পতি গ্রহ হইতে দুই লক্ষযোজন ঊর্দ্ধে ) প্রতীয়মানঃ শনৈশ্চরঃ ( প্রতীয়মান শনিগ্রহ ) একৈকস্মিন্ রাশৌ ( এক এক রাশিতে ) ত্রিংশতং ত্রিংশতং মাসান্ ( ত্রিশ ত্রিশ মাস) বিলম্বমানঃ ( অবস্থান করিয়া ) তাবদ্ভিঃ অনুবৎসরৈঃ ( [ চান্দ্রগণনায় ] ত্রিশ অনুবৎসরে ) সর্ব্বান্ এব অনুপর্য্যেতি ( দ্বাদশ রাশি পরিভ্রমণ করিয়া থাকেন ) ; প্রায়েণ হি সর্ব্বেষাম্ অশান্তিকরঃ ( এই গ্রহ প্রায় সকলেরই অশান্তিকর ) ॥ ১৬ ॥

ততঃ উত্তরস্মাৎ ( ঐ শনিগ্রহ হইতে উত্তরদিকে ) একাদশলক্ষযোজনান্তরে ( একাদশ লক্ষ যোজন দূরে ) ঋষয়ঃ উপলভ্যন্তে ( ঋষিগণ অর্থাৎ সপ্তর্ষিমণ্ডল দৃষ্ট হইয়া থাকেন ) ; যে এব ( তাঁহারা ) লোকানাং শম্ অনুভাবয়ন্তঃ ( লোকসমূহের মঙ্গল বিধান করিয়া ) ভগবতঃ বিষ্ণোঃ যৎ পরমং পদং ( ভগবান্ বিষ্ণুর যে পরম পদ অর্থাৎ ধ্রুবলোক, তাহাকে ) প্রদক্ষিণং প্রক্রামন্তি ( প্রদক্ষিণ করিয়া পরিভ্রমণ করিতেছেন ) ॥ ১৭ ॥

### অনুবাদ

ইনি যদি বক্র না হন, তাহা হইলে এক এক রাশিতে এক এক বৎসর ভ্রমণ করিয়া থাকেন ; উহা পরিবৎসর নামে অভিহিত হইয়া থাকে। ইনি প্রায়ই ব্রাহ্মণকুলের অনুকূল ॥ ১৫ ॥

ঐ বৃহস্পতিগ্রহ হইতে দুই লক্ষযোজন ঊর্দ্ধে শনিগ্রহ প্রতীয়মান হইয়া থাকেন ; ইনি এক এক রাশিতে ত্রিশ ত্রিশ মাস অবস্থান করিয়া ত্রিশ অনুবৎসরে দ্বাদশ রাশি পরিভ্রমণ করিয়া থাকেন। এই গ্রহ প্রায় সকলেরই অশান্তিকর ॥ ১৬ ॥

ঐ শনিগ্রহ হইতে উত্তরে একাদশ লক্ষযোজন দূরে ঋষিগণ অর্থাৎ সপ্তর্ষিমণ্ডল দৃষ্ট হইয়া থাকেন ; তাহারাই লোকসমূহের মঙ্গল বিধান করতঃ ভগবান্ বিষ্ণুর পরমপদ অর্থাৎ ধ্রুবলোককে প্রদক্ষিণ করিয়া পরিভ্রমণ করিতেছেন ॥ ১৭ ॥

দ্বাবিংশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ২২ ॥

### টীকা

তদা ত্রিভিঃ ত্রিভিঃ পক্ষৈঃ একৈকশো রাশীন্ ভুঙ্‌ক্তে ॥ ১৪ ॥ যদি বক্রো ন স্যাৎ তদা পরিবৎসরম্ ॥ ১৫ ॥ ১৬ ॥ ১৭ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃতসিদ্ধান্ত-প্রদীপে দ্বাবিংশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ২২ ॥

# ত্রয়োবিংশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

অথ তস্মাৎ পরতস্ত্রয়োদশলক্ষযোজনান্তরতো যত্তদ্বিষ্ণোঃ পরমং পদমভিবদন্তি যত্র হ মহাভাগবতো ধ্রুব ঔত্তানপাদিরগ্নিনেন্দ্রেণ প্রজাপতিনা কশ্যপেন ধর্ম্মেণ চ সমকালযুগ্‌ভিঃ সবহুমানং দক্ষিণতঃ ক্রিয়মাণ ইদানীমপি কল্পজীবিনামাজীব্য উপাস্তে। তস্য মহানুভাব উপবর্ণিতঃ ॥ ১ ॥

স হি সর্ব্বেষাং জ্যোতির্গণানাং গ্রহনক্ষত্রাদীনামনিমিষেণাব্যক্তরংহসা ভগবতা কালেন ভ্রাম্যমাণানাং স্থাণুরিবাবষ্টম্ভ ঈশ্বরেণ বিহিতঃ শশ্বদবভাসতে ॥ ২ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে ধ্রুবস্থান ও শিশুমারচক্র বর্ণনা করিতেছেন ] শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ পরীক্ষিৎ ! ] অথ যৎ বিষ্ণোঃ পরমং পদম্ অভিবদন্তি ( পণ্ডিতগণ যাহাকে বিষ্ণুর পরমস্থান বলিয়া থাকেন ), তৎ ( তাহা ) তস্মাৎ পরতঃ ত্রয়োদশলক্ষযোজনান্তরতঃ [ অস্তি ] ( পূর্ব্বোক্ত সপ্তর্ষিমণ্ডল হইতে ত্রয়োদশ লক্ষযোজন দূরে অবস্থিত আছে ) ; যত্র হ ( ঐ স্থানে ) ঔত্তানপাদিঃ মহাভাগবতঃ ধ্রুবঃ ( উত্তানপাদের পুত্র পরমবৈষ্ণব ধ্রুবকে ) অগ্নিনা, ইন্দ্রেন, প্রজাপতিনা, কশ্যপেন, ধর্ম্মেণ চ সমকালযুগ্‌ভিঃ ( অগ্নি, ইন্দ্র, প্রজাপতি, কশ্যপ ও ধর্ম্ম ইঁহারা সকলে নক্ষত্ররূপে যুগপৎ মিলিত হইয়া ) সবহুমানং দক্ষিণতঃ ক্রিয়মাণঃ ( বহুসম্মানপূর্ব্বক প্রদক্ষিণ করিতেছেন এই অবস্থায় তিনি ) ইদানীম্ অপি ( অদ্যাপি ) কল্পজীবিনাম্ আজীব্যঃ উপাস্তে ( কল্পকালজীবিগণের অবলম্বনীয় হইয়া তথায় অবস্থান করিতেছেন )। তস্য মহানুভাবঃ উপবর্ণিতঃ ( তাঁহার মহাপ্রভাব পূর্ব্বে চতুর্থস্কন্ধে বর্ণিত হইয়াছে ) ॥ ১ ॥

সঃ হি ( তিনিই ) অনিমিষেণ অব্যক্তরংহসা ( নিমেষশূন্য ও অব্যক্তবেগসম্পন্ন ) ভগবতা কালেন

**অনুবাদ**

[ এই অধ্যায়ে ধ্রুবস্থান ও শিশুমারচক্র বর্ণনা করিতেছেন ]—শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ ! পণ্ডিতগণ যাহাকে বিষ্ণুর পরমস্থান বলিয়া থাকেন, তাহা পূর্ব্বোক্ত সপ্তর্ষিমণ্ডল হইতে ত্রয়োদশ লক্ষ যোজন দূরে অবস্থিত আছে ; ঐ স্থানে উত্তানপাদের পুত্র পরমবৈষ্ণব ধ্রুব অদ্যাপি কল্পকালজীবিগণের অবলম্বনীয় হইয়া অবস্থান করিতেছেন। অগ্নি, ইন্দ্র, প্রজাপতি, কশ্যপ ও ধর্ম্ম ইঁহারা সকলে নক্ষত্ররূপে যুগপৎ মিলিত হইয়া বহুসম্মানপূর্ব্বক তাঁহাকে প্রদক্ষিণ করিতেছেন। তাঁহার মহাপ্রভাব পূর্ব্বে চতুর্থস্কন্ধে বর্ণনা করা হইয়াছে ॥ ১ ॥

নিমেষশূন্য ও অব্যক্তবেগসম্পন্ন ভগবান্ কাল যে সমস্ত গ্রহনক্ষত্রাদি জ্যোতির্গণকে

**টীকা**

ত্রয়োবিংশে ধ্রুবস্থানং শিশুমারচক্রং চ বর্ণয়তি—অথেতি। যদ্ বিষ্ণোঃ পদং স্থানং বদন্তি, তদস্তি, অগ্ন্যাদিভিঃ সমকালে যুজ্যন্তে ইতি সমকালযুক্তৈঃ নক্ষত্ররূপৈঃ বহুমানং যথা ভবতি তথা

যথা মেধীস্তম্ভ আক্রমণপশবঃ সংযোজিতাস্ত্রিভিস্ত্রিভিঃ সবনৈর্যথাস্থানং মণ্ডলানি চরন্ত্যেবং ভগণা গ্রহাদয় এতস্মিন্নন্তর্বহির্যোগেন কালচক্র আযোজিতা ধ্রুবমেবাবলম্ব্য বায়ুনোদীর্য্যমাণা আকল্পান্তং পরিতঃ ক্রামন্তি। নভসি যথা মেঘাঃ শ্যেনাদয়ো বায়ুবশাঃ কর্ম্মসারথয়ঃ পরিবর্ত্তন্তে এবং জ্যোতির্গণাঃ প্রকৃতিপুরুষসংযোগানুগৃহীতাঃ কর্ম্মনির্ম্মিতগতয়ো ভুবি ন পতন্তি ॥ ৩ ॥

## অন্বয়

( ভগবান্ কালকর্ত্তৃক ) ভ্রাম্যমাণানাং ( ভ্রাম্যমাণ ) গ্রহনক্ষত্রাদীনাং সর্ব্বেষাং জ্যোতির্গণানাং ( গ্রহনক্ষত্রাদি সমস্ত জ্যোতির্গণের ) স্থাণুঃ ইব অবষ্টম্ভঃ ( স্থাণুর ন্যায় নিশ্চল আশ্রয়স্তম্ভরূপে ) ঈশ্বরেণ বিহিতঃ ( ঈশ্বরকর্ত্তৃক বিহিত হইয়া ) শশ্বৎ অবভাসতে ( নিত্য দীপ্তিমান্ হইয়া রহিয়াছেন ) ॥ ২ ॥

যথা ( যেমন ) আক্রমণপশবঃ মেধীস্তম্ভে সংযোজিতাঃ ( ধান্য মাড়িবার নিমিত্ত নিযুক্ত পশুগণ কৃষককর্ত্তৃক মেধীস্তম্ভে অর্থাৎ মধ্যস্থলে প্রোথিত স্তম্ভে সংযোজিত হইয়া ) ত্রিভিঃ ত্রিভিঃ সবনৈঃ ( উক্ত স্তম্ভের নিকট, মধ্য ও দূরবর্ত্তী বিভাগক্রমে ) যথাস্থানং ( স্ব স্ব স্থান অতিক্রম না করিয়াই ) মণ্ডলানি চরন্তি ( স্ব স্ব মণ্ডলে ভ্রমণ করিতে থাকে ), এবং ( সেইরূপ ) গ্রহাদয়ঃ ভগণাঃ ( গ্রহনক্ষত্রাদি জ্যোতির্গণ ) অন্তর্বহির্যোগেন ( নিম্নতন ও উপরিতনস্থিতিক্রমে ) [ ঈশ্বরকর্ত্তৃক ] এতস্মিন্ কালচক্রে আযোজিতাঃ ( এই কালচক্রে সংযোজিত থাকিয়া ) ধ্রুবম্ এব অবলম্ব্য ( ধ্রুবকেই অবলম্বন করিয়া ) বায়ুনা উদীর্য্যমাণাঃ ( বায়ুকর্ত্তৃক চালিত হইয়া ) আকল্পান্তং ( কল্পান্তকাল পর্য্যন্ত ) পরিতঃ ক্রামন্তি ( পরিভ্রমণ করিতেছে ), নভসি যথা ( আকাশে যেমন ) মেঘাঃ শ্যেনাদয়ঃ ( মেঘসমূহ ও শ্যেনাদি পক্ষী ) বায়ুবশাঃ কর্ম্মসারথয়ঃ ( বায়ুর বশে থাকিয়া পক্ষসঞ্চালনাদি কর্ম্মের সাহায্যে ) পরিবর্ত্তন্তে ( পরিভ্রমণ করিয়া থাকে ), [ কিন্তু পতিত হয় না ], এবং ( সেইরূপ ) জ্যোতির্গণাঃ ( গ্রহনক্ষত্রাদি জ্যোতির্গণও ) প্রকৃতিপুরুষসংযোগানুগৃহীতাঃ ( প্রকৃতি ও পুরুষের অনাদি সংযোগ বশতঃ তদধীন থাকিয়া ) কর্ম্মনির্ম্মিতগতয়ঃ ( কর্ম্মনির্ম্মিত গতিসম্পন্ন হইয়া পরিভ্রমণ করিতেছে ) ; ভুবি ন পতন্তি ( কিন্তু ভূতলে পতিত হয় না ) ॥ ৩ ॥

## অনুবাদ

পরিভ্রমণ করাইতেছেন, ধ্রুবই সেই সমস্ত জ্যোতির্গণের স্থাণুর ন্যায় নিশ্চল আশ্রয়রূপে ঈশ্বর-কর্ত্তৃক বিহিত হইয়া নিত্যকাল দীপ্তি পাইতেছেন ॥ ২ ॥

ধান্য মাড়িবার জন্য নিযুক্ত পশুগণ যেমন কৃষককর্ত্তৃক মেধীস্তম্ভে সংযোজিত হইয়া উক্ত স্তম্ভের নিকট, মধ্য ও দূরবর্ত্তী বিভাগক্রমে স্ব স্ব স্থান অতিক্রম না করিয়াই স্ব স্ব মণ্ডলে

## টীকা

দক্ষিণতঃ ক্রিয়মাণঃ যত্র বিষ্ণুপদে উপাস্তে তিষ্ঠতি ইহ অস্মিন্ মহাপুরাণে উপবর্ণিতঃ চতুর্থস্কন্ধে উক্তঃ ॥ ১ ॥ ২ ॥ আক্রমণপশবো ধান্যাক্রমণপশবো বলীবর্দ্দাঃ, কর্ম্ম সারথিঃ সহায়ো যেষাং তে তথা, প্রকৃতিঃ কার্য্যকারণরূপা, পুরুষঃ জীবঃ, তয়োরনাদিসংযোগানুগৃহীতাঃ প্রকৃতিগুণতৎপরিণাম-দেহেন্দ্রিয়াদিযুক্তাঃ জ্যোতির্গণভূতাঃ জীবা ইত্যর্থঃ, কর্ম্ম নিমিত্তং যাসাং তাঃ গতয়ো যেষাং তে ভুবি ন পতন্তি ॥ ৩ ॥ কিঞ্চ পতনশঙ্কৈব নাস্তীত্যাহ—কেচিদিতি। কেচিৎ সিদ্ধান্তিনঃ ইত্যর্থঃ, জ্যোতিরনীকং

কেচিদেতজ্জ্যোতিরনীকং শিশুমারসংস্থানেন ভগবতো বাসুদেবস্য যোগধারণায়ামনুবর্ণয়ন্তি ॥ ৪ ॥

যস্য পুচ্ছাগ্রেঽবাক্‌শিরসঃ কুণ্ডলীভূতদেহস্য ধ্রুব উপকৢপ্তঃ তস্য লাঙ্গুলে প্রজাপতিরগ্নিরিন্দ্রো ধর্ম্ম ইতি পুচ্ছমূলে ধাতা বিধাতা চ কট্যাং সপ্তর্ষয়স্তস্য দক্ষিণাবর্ত্তকুণ্ডলীভূতশরীরস্য যান্যুদগয়নানি দক্ষিণপার্শ্বে নক্ষত্রাণি উপকল্পয়ন্তি দক্ষিণায়নানি তু সব্যে যথা শিশুমারস্য কুণ্ডলা-ভোগসন্নিবেশস্য পার্শ্বয়োরুভয়োরপ্যবয়বাঃ সমসংখ্যা ভবন্তি। পৃষ্ঠে ত্বজবীথী আকাশগঙ্গা চোদরতঃ ॥ ৫ ॥

**অন্বয়**

এতৎ জ্যোতিরনীকং (এই জ্যোতিশ্চক্র) শিশুমারসংস্থানেন (শিশুমার নামক স্বীয় অংশরূপে) ভগবতঃ বাসুদেবস্য (ভগবান্ বাসুদেবের) যোগধারণায়াম্ (যে যোগধারণা, তাহাতে) [অবস্থিত আছে], [ইতি] কেচিৎ অনুবর্ণয়ন্তি (ইহা কেহ কেহ বলিয়া থাকেন); [অতএব ঐ সকলের পতনের আশঙ্কা নাই] ॥ ৪ ॥

কুণ্ডলীভূতদেহস্য অর্ব্বাক্‌শিরসঃ যস্য (কুণ্ডলীভূত দেহ ও অধোমুখ ঐ শিশুমারের) পুচ্ছাগ্রে ধ্রুবঃ উপকৢপ্তঃ (পুচ্ছাগ্রে ধ্রুব সংযোজিত হইয়া রহিয়াছেন); তস্য (তাহার) লাঙ্গুলে (পুচ্ছে) প্রজাপতিঃ অগ্নিঃ ইন্দ্রঃ ধর্ম্মঃ ইতি (প্রজাপতি, অগ্নি, ইন্দ্র ও ধর্ম্ম); পুচ্ছমূলে (লাঙ্গুলমূলে) ধাতা বিধাতা চ (ধাতা ও বিধাতা) কট্যাং সপ্তর্ষয়ঃ (এবং কটিদেশে সপ্তর্ষি অবস্থিত আছেন)। তস্য (ঐ শিশুমারের) দক্ষিণাবর্ত্তকুণ্ডলীভূতশরীরস্য (দক্ষিণাবর্ত্তে কুণ্ডলীভূত শরীরের) দক্ষিণপার্শ্বে (দক্ষিণ পার্শ্বে) যানি

**অনুবাদ**

পরিভ্রমণ করিতে থাকে, সেইরূপ গ্রহনক্ষত্রাদি জ্যোতির্গণ স্ব স্ব নিম্নতন ও উপরিতনস্থিতিক্রমে ঈশ্বরকর্ত্তৃক কালচক্রে সংযোজিত থাকিয়া ধ্রুবকেই অবলম্বন করতঃ বায়ুকর্ত্তৃক চালিত হইয়া কল্পান্তকাল পর্য্যন্ত পরিভ্রমণ করিতেছে। আকাশে যেমন মেঘসমূহ ও শ্যেনাদি পক্ষী বায়ুর বশে থাকিয়া পক্ষসঞ্চালনাদি স্ব স্ব কর্ম্মের সাহায্যে পরিভ্রমণ করিয়া থাকে, কিন্তু পতিত হয় না, সেইরূপ গ্রহনক্ষত্রাদি জ্যোতির্গণও প্রকৃতি ও পুরুষের অনাদি সংযোগবশতঃ তদধীন থাকিয়া কর্ম্মনির্ম্মিত গতি অর্থাৎ কর্ম্মানুসারে নিজ নিজ গতি প্রাপ্ত হইয়া পরিভ্রমণ করিতেছে; কিন্তু ভূতলে পতিত হয় না ॥ ৩ ॥

কেহ কেহ বলেন—শিশুমার নামক অংশরূপে ভগবান্ বাসুদেবের যে যোগধারণা অর্থাৎ শক্তিবিশেষ, এই জ্যোতিশ্চক্র তাহাতে অবস্থিত আছে; অতএব ঐ সকলের পতনের আশঙ্কা নাই ॥ ৪ ॥

ঐ শিশুমার স্বীয় দেহকে কুণ্ডলীভূত করিয়া ও অধোমুখ হইয়া অবস্থান করিতেছে;

**টীকা**

জ্যোতিশ্চক্রং শিশুমারসংস্থানেন শিশুমারাখ্যস্বাংশরূপেণ যা যোগধারণা তস্যাং স্থিতমিতি শেষঃ অনুবর্ণয়ন্তি ॥ ৪ ॥ যস্য শিশুমারস্য লাঙ্গুলে পুচ্ছাগ্রাদধোভাগে তস্য দক্ষিণপার্শ্বে অভিজিচ্ছ্রবণাধনিষ্ঠা-শতভিষাপূর্ব্বভাদ্রপদোত্তরভাদ্রপদরেবত্যশ্বিনীভরণীকৃত্তিকারোহিণীমৃগশিরআর্দ্রাপুনর্ব্বস্বাখ্যানি উদগয়নানি

পুনর্ব্বসুপুষ্যৌ দক্ষিণবাময়োঃ শ্রোণ্যোরার্দ্রাশ্লেষা চ দক্ষিণবাময়োঃ পাদয়োরভিজিদুত্তরাষাঢ়ে দক্ষিণবাময়োর্নাসিকয়োর্যথাসংখ্যং শ্রবণপূর্ব্বাষাঢ়ে দক্ষিণবাময়োর্লোচনয়োর্ধনিষ্ঠামূলঞ্চ দক্ষিণবাময়োঃ কর্ণয়োর্ম্মঘাদীন্যষ্ট নক্ষত্রাণি দক্ষিণায়নানি বামপার্শ্ববঙ্ক্রিষু যুঞ্জীত। তথৈব মৃগশীর্ষাদীন্যুদগয়নানি দক্ষিণপার্শ্বেষু প্রাতিলোম্যেন যুঞ্জীত। শতভিষাজ্যেষ্ঠে স্কন্ধয়োর্দক্ষিণবাময়োর্ন্যসেৎ ॥ ৬ ॥

**অন্বয়**

উদগয়নানি নক্ষত্রাণি [ তানি ] ( অভিজিৎ প্রভৃতি পুনর্ব্বসু পর্য্যন্ত চতুর্দ্দশ নক্ষত্র ) সব্যে তু ( এবং বামপার্শ্বে ) দক্ষিণায়নানি ( পুষ্যা প্রভৃতি উত্তরাষাঢ়া পর্য্যন্ত চতুর্দ্দশ নক্ষত্র ) উপকল্পয়ন্তি ( বিরাজিত আছে ইহা পণ্ডিতগণ বলেন ); কুণ্ডলাভোগসন্নিবেশস্য ( কুণ্ডলাকারে দেহসন্নিবেশ বর্ত্তমান থাকায় ) শিশুমারস্য ( ঐ শিশুমারের ) উভয়োঃ পার্শ্বয়োঃ অপি অবয়বাঃ ( উভয় পার্শ্বের অবয়বসমূহ ) যথা সমসংখ্যাঃ ভবন্তি, [ তথা কল্পয়ন্তি তজ্জ্ঞাঃ ] (যে প্রকারে সমসংখ্যক হয়, তদনুসারেই পণ্ডিতগণ কল্পনা করিয়াছেন )। [ উহার ] পৃষ্ঠে তু অজবীথী, উদরতঃ চ আকাশগঙ্গা ( পৃষ্ঠদেশে অজবীথী ও উদরে আকাশগঙ্গা ) ॥ ৫ ॥

[ পূর্ব্বোক্ত নক্ষত্রসমূহের স্থান শিশুমারের কোন্ কোন্ অবয়বে কল্পিত হইয়াছে, তাহাই বলিতেছেন ] পুনর্ব্বসুপুষ্যৌ ( পুনর্ব্বসু ও পুষ্যানক্ষত্র ) যথাসংখ্যং দক্ষিণবাময়োঃ শ্রোণ্যোঃ ( যথাক্রমে শিশুমারের দক্ষিণ ও বামনিতম্বে ), আর্দ্রা অশ্লেষা চ দক্ষিণবাময়ো পাদয়োঃ ( আর্দ্রা ও অশ্লেষা দক্ষিণ ও বামপদে ), অভিজিদুত্তরাষাঢ়ে দক্ষিণবাময়োঃ নাসিকয়োঃ ( অভিজিৎ ও উত্তরাষাঢ়া দক্ষিণ ও বাম

**অনুবাদ**

তাহার পুচ্ছাগ্রে ধ্রুব রহিয়াছেন; তাহার পুচ্ছে প্রজাপতি, অগ্নি, ইন্দ্র ও ধর্ম্ম; পুচ্ছমূলে ধাতা ও বিধাতা এবং কটিদেশে সপ্তর্ষি অবস্থিত আছেন। ঐ শিশুমারের দক্ষিণাবর্ত্তে কুণ্ডলীভূত শরীরের দক্ষিণপার্শ্বে অভিজিৎ, শ্রবণা, ধনিষ্ঠা, শতভিষা, পূর্ব্বভাদ্রপদ, উত্তরভাদ্রপদ, রেবতী, অশ্বিনী, ভরণী, কৃত্তিকা, রোহিণী, মৃগশিরা, আর্দ্রা ও পুনর্ব্বসু এই চতুর্দ্দশ নক্ষত্র এবং বামপার্শ্বে পুষ্যা, অশ্লেষা, মঘা, পূর্ব্বফল্গুনী, উত্তরফল্গুনী, হস্তা, চিত্রা, স্বাতি, বিশাখা, অনুরাধা, জ্যেষ্ঠা, মূলা, পূর্ব্বাষাঢ়া ও উত্তারাষাঢ়া এই চতুর্দ্দশ নক্ষত্র বিরাজিত আছে ইহা পণ্ডিতগণ বলিয়া থাকেন। ঐ শিশুমারের দেহসন্নিবেশ কুণ্ডলাকারে বর্ত্তমান থাকায় উভয় পার্শ্বের অবয়বসমূহ যাহাতে সমসংখ্যক হয়, তদনুসারেই পণ্ডিতগণ কল্পনা করিয়াছেন। উহার পৃষ্ঠদেশে অজবীথী ও উদরে আকাশ গঙ্গা ॥ ৫ ॥

[ পূর্ব্বোক্ত নক্ষত্রসমূহের স্থান শিশুমারের কোন্ কোন্ অবয়বে কল্পিত হইয়াছে, তাহাই বলিতেছেন ]—যথাক্রমে পুনর্ব্বসু ও পুষ্যানক্ষত্র শিশুমারের দক্ষিণ ও বামনিতম্বে,

**টীকা**

চতুর্দ্দশ নক্ষত্রাণি কল্পয়ন্তি, সব্যে বামপার্শ্বে তু পুষ্যাশ্লেষামঘাপূর্ব্বফল্গুন্যুত্তরফল্গুনীহস্তাচিত্রাস্বাতিবিশাখানুরাধাজ্যেষ্ঠামূলাপূর্ব্বাষাঢ়োত্তরাষাঢ়াখ্যানি দক্ষিণায়নানি চতুর্দ্দশ নক্ষত্রাণি শিশুমারস্যোভয়োঃ পার্শ্বয়োরবয়বাঃ যথা ভবন্তি তথা কল্পয়ন্তি তজ্জ্ঞাঃ। উদরতঃ উদরে ॥ ৫ ॥ উদগয়নদক্ষিণায়ননক্ষত্রাণাং

উত্তরাহনাবগস্তিরধরাহনৌ যমো মুখে চাঙ্গারকঃ শনৈশ্চর উপস্থে বৃহস্পতিঃ ককুদি বক্ষস্যাদিত্যো হৃদয়ে নারায়ণো মনসি চন্দ্রো নাভ্যামুশনা স্তনয়োরশ্বিনৌ বুধঃ প্রাণাপানয়ো রাহুর্গলে কেতবঃ সর্ব্বাঙ্গেষু রোমসু সর্ব্বে তারাগণাঃ ।। ৭ ॥

**অন্বয়**

নাসিকায়), শ্রবণপূর্ব্বাষাঢ়ে দক্ষিণবাময়োঃ লোচনয়োঃ (শ্রবণা ও পূর্ব্বাষাঢ়া দক্ষিণ ও বামনেত্রে), ধনিষ্ঠামূলং চ দক্ষিণবাময়োঃ কর্ণয়োঃ (ধনিষ্ঠা ও মূলা দক্ষিণ ও বাম কর্ণে) মঘাদীনি দক্ষিণায়নানি অষ্ট নক্ষত্রাণি (এবং মঘা প্রভৃতি অনুরাধা পর্য্যন্ত দক্ষিণায়ন সম্বন্ধীয় আটটি নক্ষত্র) বামপার্শ্ববঙ্ক্রিষু যুঞ্জীত (তাহার বামপার্শ্বের অস্থিতে সন্নিবেশিত আছে বলিয়া বুঝিতে হইবে); তথা এব (সেইরূপ) প্রাতিলোম্যেন (বিলোমক্রমে অর্থাৎ উল্টাদিকে) মৃগশীর্ষাদীনি উদগয়নানি [অষ্ট নক্ষত্রাণি] (মৃগশিরা হইতে পূর্ব্বভাদ্রপদ পর্য্যন্ত আটটি নক্ষত্র) দক্ষিণপার্শ্বেষু যুঞ্জীত (তাহার দক্ষিণপার্শ্বের অস্থিতে সন্নিবেশিত আছে, বুঝিতে হইবে); শতভিষাজ্যেষ্ঠে দক্ষিণবাময়োঃ স্কন্ধয়োঃ ন্যসেৎ (শতভিষা ও জ্যেষ্ঠা যথাক্রমে দক্ষিণ ও বামস্কন্ধে কল্পিত হইয়াছে) ॥ ৬ ॥

উত্তরাহনৌ অগস্তিঃ (শিশুমারের উত্তর হনুতে নক্ষত্ররূপী অগস্ত্য), [গণ্ডস্থলের উপরিভাগকে হনু কহে], অধরাহনৌ যমঃ (অধর হনুতে নক্ষত্ররূপী যম), মুখে চ অঙ্গারকঃ; (মুখে মঙ্গল), উপস্থে শনৈশ্চরঃ (উপস্থে শনৈশ্চরঃ), ককুদি বৃহস্পতিঃ (ককুদে অর্থাৎ গলদেশের পৃষ্ঠভাগস্থ উন্নত মাংসপিণ্ডে

**অনুবাদ**

আর্দ্রা ও অশ্লেষা দক্ষিণ ও বামপাদে, অভিজিৎ ও উত্তরাষাঢ়া দক্ষিণ ও বামনাসিকায়, শ্রবণা ও পূর্ব্বাষাঢ়া দক্ষিণ ও বামনেত্রে, ধনিষ্ঠা ও মূলা দক্ষিণ ও বামকর্ণে এবং মঘা প্রভৃতি অনুরাধা পর্য্যন্ত দক্ষিণায়ন সম্বন্ধীয় আটটি নক্ষত্র তাহার বামপার্শ্বের অস্থিতে সন্নিবেশিত আছে বলিয়া বুঝিতে হইবে; সেইরূপ বিলোমক্রমে অর্থাৎ বিপরীত দিকে মৃগশিরা হইতে পূর্ব্বভাদ্রপদ পর্য্যন্ত আটটি নক্ষত্র তাহার দক্ষিণপার্শ্বের অস্থিতে সন্নিবেশিত আছে বলিয়া বুঝিতে হইবে; আর অবশিষ্ট শতভিষা ও জ্যেষ্ঠা নক্ষত্র যথাক্রমে তাহার দক্ষিণ ও বামস্কন্ধে কল্পিত হইয়াছে ॥ ৬ ॥

শিশুমারের উত্তর হনুতে নক্ষত্ররূপী অগস্ত্য, অধর হনুতে নক্ষত্ররূপী যম, মুখে

**টীকা**

স্থানানি বিভজ্য দর্শয়তি পুনর্ব্বসুপুষ্যৌ ইত্যাদিনা। পুনর্ব্বসুরুদগয়নান্ত্যং নক্ষত্রং পুষ্যো দক্ষিণায়নাদ্যম্। আর্দ্রাশ্লেষে তয়োর্নিরন্তরে, স্কন্ধয়োরিতি সূচ্যমানপাদদ্বয়াপেক্ষয়া পশ্চিময়োঃ পাদয়োঃ অভিজিদুত্তরাষাঢে উদগয়নদক্ষিণায়ননক্ষত্রগণয়োরান্তস্থে নক্ষত্রে শ্রবণপূর্ব্বাষাঢ়ে তয়োরপি উত্তরপূর্ব্বে ধনিষ্ঠামূলং চ তয়োরপি উত্তরপূর্ব্বে চ পুনর্ব্বস্বার্দ্রাভিজিচ্ছ্রবণধনিষ্ঠা পঞ্চ নক্ষত্রাণি দক্ষিণশ্রোণিপাদনাসিকালোচনকর্ণেষু পুষ্যাদীনি পঞ্চ বামশ্রোণ্যাদিষু চ যথাসংখ্যং যুঞ্জীত ইত্যর্থঃ। মঘাদীনীতি, মঘাপূর্ব্বফল্গুনী-উত্তরফল্গুনী-হস্তাচিত্রাস্বাতিবিশাখানুরাধাখ্যানি অষ্ট নক্ষত্রাণি বামপার্শ্ববঙ্ক্রিষু বামপার্শ্বাস্থিষু যুঞ্জীত অনুসন্দধীত। মৃগশীর্ষাদীনি প্রাতিলোম্যেন পূর্ব্বভাদ্রপদান্তানি মৃগশিরোরোহিণীকৃত্তিকাভরণ্যশ্বিনী-

এতদুহৈব ভগবতো বিষ্ণোঃ সর্ব্বদেবতাময়ং রূপমহরহঃ সন্ধ্যায়াং প্রযতো বাগ্‌যতো নিরীক্ষমাণ উপতিষ্ঠেত নমো নমো জ্যোতির্লোকায় কালায়নায়ানিমিষাং পতয়ে মহাপুরুষায়াভিধীমহীতি ॥ ৮ ॥

গ্রহর্ক্ষতারাময়মাধিদৈবিকং পাপাপহং মন্ত্রকৃতাং ত্রিকালম্।
নমস্যতঃ স্মরতো বা ত্রিকালং নশ্যেত তৎকালজমাশু পাপম্ ॥ ৯ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে শিশুমারসংস্থানং নাম ত্রয়োবিংশোঽধ্যায়ঃ ॥ ২৩ ॥

### অন্বয়

বৃহস্পতি ), বক্ষসি আদিত্যঃ ( বক্ষঃস্থলে সূর্য্য ), হৃদয়ে নারায়ণঃ ( হৃদয়ে নারায়ণ ), মনসি চন্দ্রঃ ( মনে চন্দ্র ), নাভ্যাম্ উশনাঃ ( নাভিতে শুক্র ), স্তনয়োঃ অশ্বিনৌ ( স্তনদ্বয়ে অশ্বিনীকুমারদ্বয় ), প্রাণাপানয়োঃ বুধঃ ( প্রাণ ও অপানে বুধ ), গলে রাহুঃ ( গলদেশে রাহু ), সর্ব্বাঙ্গেষু কেতবঃ ( সর্ব্বাঙ্গে কেতু ) রোমসু সর্ব্বে তারাগণাঃ ( এবং রোমসমূহে তারাগণ অবস্থিত আছে ) ॥ ৭ ॥

এতৎ উ হ ( এই ) ভগবতঃ বিষ্ণোঃ সর্ব্বদেবতাময়ং রূপম্ এব ( ভগবান্ বিষ্ণুর সর্ব্বদেবতাময় রূপই ) প্রযতঃ বাগ্‌যতঃ ( পবিত্র ও বাক্যসংযমী হইয়া ) অহরহঃ ( প্রতিদিন ) সন্ধ্যায়াং নিরীক্ষমাণঃ ( সন্ধ্যাকালে নিরীক্ষণ করতঃ ) উপতিষ্ঠেত ( নিম্নোক্ত মন্ত্রে উপাসনা করিবে ) ; জ্যোতির্লোকায় ( গ্রহনক্ষত্রাদি জ্যোতির্গণের আশ্রয় ), কালায়নায় ( কালচক্ররূপী ), অনিমিষাং পতয়ে ( দেবগণের পতি ) মহাপুরুষায় ( মহাপুরুষকে ) নমঃ নমঃ অভিধীমহি ইতি ( পুনঃ পুনঃ নমস্কার করি ও ধ্যান করি ) ॥ ৮ ॥

গ্রহর্ক্ষতারাময়ম্ ( গ্রহ, নক্ষত্র ও তারাগণের আশ্রয় ), আধিদৈবিকম্ ( সকল দেবতার অধিষ্ঠাতা

### অনুবাদ

মঙ্গল, উপস্থে শনি, ককুদে বৃহস্পতি, বক্ষঃস্থলে সূর্য্য, হৃদয়ে নারায়ণ, মনে চন্দ্র, নাভিতে শুক্র, স্তনদ্বয়ে অশ্বিনীকুমারদ্বয়, প্রাণ ও অপানে বুধ, গলদেশে রাহু, সর্ব্বাঙ্গে কেতু এবং রোমসমূহে তারাগণ অবস্থিত আছে ॥ ৭ ॥

পবিত্র ও বাক্যসংযমী হইয়া ভগবান্ বিষ্ণুর সর্ব্বদেবতাময় এই রূপই প্রতিদিন সন্ধ্যাকালে নিরীক্ষণ করতঃ নিম্নোক্ত মন্ত্রে উপাসনা করিবে—গ্রহনক্ষত্রাদি জ্যোতির্গণের আশ্রয়, কালচক্ররূপী ও দেবগণের পতি মহাপুরুষকে পুনঃ পুনঃ নমস্কার করি এবং ধ্যান করি ॥ ৮ ॥

ঐ ভগবান্ শিশুমার গ্রহ, নক্ষত্র ও তারাগণের আশ্রয়, সকল দেবতার

### টীকা

রেবত্যন্তর ভাদ্রপদপূর্ব্বভাদ্রপদাভিধানি অষ্টনক্ষত্রাণি দক্ষিণপার্শ্ববঙ্ক্রিষু প্রতিযুঞ্জীত, শতভিষাজ্যেষ্ঠে, শতভিঙ্-নক্ষত্রম্ উদগয়নেষু অবশিষ্টং দক্ষিণস্কন্ধে দক্ষিণায়নেষু অবশিষ্টং বামস্কন্ধে ন্যসেৎ ॥ ৬ ॥ যমো নক্ষত্ররূপঃ বৃহস্পতিঃ ককুদি গলপৃষ্ঠশৃঙ্গে ॥ ৭ ॥ এতচ্ছিশুমারাখ্যং বিষ্ণোঃ রূপমুপতিষ্ঠেত অনন্তরমন্ত্রেণ স্তুবীত, মন্ত্রমাহ—নম ইতি। জ্যোতিষাং লোকায় বাসস্থানায় কালায়নায় কালচক্ররূপায় নমোঽভিধীমহীতি ॥ ৮ ॥

### অন্বয়

অর্থাৎ নিয়ন্তা ) ত্রিকালং মন্ত্রকৃতাং পাপাপহং ( এবং যাহারা পূর্ব্বোক্ত মন্ত্র ত্রিসন্ধ্যায় জপ করেন, তাহাদের পাপহারী ) [ ঐ শিশুমার নামক ভগবান্‌কে ] ত্রিকালং স্মরতঃ নমস্যতঃ বা ( যিনি ত্রিসন্ধ্যায় স্মরণ করিবেন বা নমস্কার করিবেন, তাহার ) তৎকালজং পাপং ( তৎতৎকালীন উৎপন্ন পাপ ) আশু নশ্যেত ( সত্বই বিনষ্ট হইয়া যাইবে ) ॥ ৯ ॥

### অনুবাদ

অধিষ্ঠাতা অর্থাৎ নিয়ন্তা এবং যাহারা পূর্ব্বোক্ত মন্ত্র ত্রিসন্ধ্যায় জপ করেন, তাহাদের পাপহারী; ঐ ভগবান্‌কে যিনি ত্রিসন্ধ্যায় স্মরণ করিবেন বা নমস্কার করিবেন, তাহার তৎতৎকালীন উৎপন্ন পাপ তৎক্ষণাৎ বিনষ্ট হইয়া যাইবে ॥ ৯ ॥

ত্রয়োবিংশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ২৩ ॥

### টীকা

গ্রহর্ক্ষতারাময়ং গ্রহাদ্যাশ্রয়ম্ অত এবাধিদৈবিকমধিদৈবনিয়স্তৃরূপং শিশুমারচক্রং নমস্যতঃ স্মরতঃ মন্ত্রকৃতামুক্তমন্ত্রং জপতাং চ পাপমাশু নশ্যেত ॥ ৯ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃতসিদ্ধান্ত-
প্রদীপে ত্রয়োবিংশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ২৩ ॥

---

# চতুর্বিংশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

অধস্তাৎ সবিতুর্যোজনাযুতে স্বর্ভানুর্নক্ষত্রবচ্চরতীত্যেকে যোঽসাবমরত্বং গ্রহত্বঞ্চালভত ভগবদনুকম্পয়া স্বয়মসুরাপসদঃ সৈংহিকেয়ো হ্যতদর্হঃ তস্য তাত ! জন্ম কর্ম্মাণি চোপরিষ্টাদ্বক্ষ্যামঃ ॥ ১ ॥

### অন্বয়

[ এই অধ্যায়ে রাহু ও অতলাদি সপ্ত লোকের স্থিতি বর্ণিত হইতেছে ] শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ ! ] সবিতুঃ অধস্তাৎ ( সূর্য্যের নিম্নদিকে ) যোজনাযুতে ( অযুত যোজন দূরে )

### অনুবাদ

[ এই অধ্যায়ে রাহুর ও অতলাদি সপ্তলোকের স্থিতি বর্ণনা করিতেছেন ]—শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ ! কেহ কেহ বলেন—সূর্য্যের নিম্নদিকে অযুতযোজন দূরে

### টীকা

অথ সূর্য্যাদধঃ স্বর্ভান্বাদিস্থিতিম্ অতলাদিস্থিতিঞ্চাহ—অধস্তাদিত্যাদিভিস্ত্রিভিরধ্যায়ৈঃ। "ভূমের্যোজনলক্ষে তু সৌরং মৈত্রেয়মণ্ডলম্" ইতি শ্রীপরাশরোক্তিঃ; তত্র সবিতুরধস্তাৎ যোজনাযুতে স্বর্ভানু রাহুঃ অতোঽদর্হোঽপি ভগবদনুকম্পয়া অমরত্বং গ্রহত্বং চালভত লেভে, উপরিষ্টাদষ্টমে

যদদস্তরণের্মণ্ডলং প্রতপতস্তদ্বিস্তরতো যোজনাযুতমাচক্ষতে দ্বাদশ-সাহস্রং সোমস্য। ত্রয়োদশসাহস্রং রাহোর্যঃ পর্ব্বণি তদ্ব্যবধানকৃদ্ বৈরানুবন্ধঃ সূর্য্যাচন্দ্রমসাবভিধাবতি ॥ ২ ॥

**অন্বয়**

**স্বর্ভানুঃ** ( রাহুগ্রহ ) নক্ষত্রবৎ ( নক্ষত্রের ন্যায় ) চরতি ( ভ্রমণ করিতেছে ), ইতি একে [ বদন্তি ] ( ইহা কেহ কেহ বলিয়া থাকেন )। যঃ অসৌ সৈংহিকেয়ঃ ( সিংহিকার পুত্র রাহু ) **স্বয়ম্ অসুরাপসদঃ** ( স্বয়ং অসুরাধম ; অতএব ) অতদর্হঃ হি ( অযোগ্য হইয়াও ) ভগবদনুকম্পয়া ( ভগবানের অনুগ্রহে ) **অমরত্বং** গ্রহত্বম্ চ অলভত ( দেবত্ব ও গ্রহত্ব লাভ করিয়াছে ); তাত! ( হে মহারাজ! ) তস্য ( সেই রাহুর ) জন্ম কর্ম্মাণি চ ( জন্ম ও কর্ম্ম ) উপরিষ্টাৎ বক্ষ্যামঃ ( পরে অর্থাৎ অষ্টমস্কন্ধের নবম অধ্যায়ে বর্ণনা করিব ) ॥ ১ ॥

অদঃ প্রতপতঃ ( এই জগতে তাপ প্রদানকারী ) তরণেঃ ( সূর্য্যের ) যৎ মণ্ডলং ( যে মণ্ডল ), তৎ বিস্তরতঃ ( তাহা বিস্তারে ) যোজনাযুতম্ আচক্ষতে ( দশ সহস্র যোজন বলিয়া কথিত হইয়া থাকে ); সোমস্য [ মণ্ডলং বিস্তরতঃ ] দ্বাদশসাহস্রম্ ( আর চন্দ্রমণ্ডল বিস্তারে দ্বাদশ সহস্র যোজন ), রাহোঃ [ মণ্ডলং বিস্তরতঃ ] ত্রয়োদশসাহস্রং ( কিন্তু রাহুমণ্ডল বিস্তারে ত্রয়োদশ সহস্রযোজন ); যঃ ( ঐ রাহু ) [ পূর্ব্বে অমৃতপানসময়ে মধ্যস্থলে প্রবেশ করিয়া ] তদ্ব্যবধানকৃৎ ( সূর্য্য ও চন্দ্রের ব্যবধান করিয়াছিল ) [ এবং সূর্য্য ও চন্দ্র উহা প্রকাশ করায় ] বৈরানুবন্ধঃ ( তাঁহাদের প্রতি তাহার শত্রুতা ঘটে বলিয়া ) পর্ব্বণি ( অমাবস্যা ও পূর্ণিমায় ) [ ঐ রাহু ] সূর্য্যাচন্দ্রমসৌ অভিধাবতি ( সূর্য্য ও চন্দ্রের অভিমুখে ধাবিত হইয়া থাকে ) ॥ ২ ॥

**অনুবাদ**

রাহুগ্রহ নক্ষত্রের ন্যায় পরিভ্রমণ করিতেছে। ঐ সিংহিকার পুত্র রাহু স্বয়ং অসুরাধম; অযোগ্য হইয়াও সে ভগবানের অনুগ্রহে দেবত্ব ও গ্রহত্ব লাভ করিয়াছে; হে মহারাজ! সেই রাহুর জন্ম ও কর্ম্ম পরে অর্থাৎ অষ্টম স্কন্ধের নবম অধ্যায়ে বর্ণনা করিব ॥ ১ ॥

এই জগতে উত্তাপপ্রদানকারী সূর্য্যের মণ্ডল বিস্তারে দশ সহস্র যোজন বলিয়া কথিত হইয়া থাকে; চন্দ্রমণ্ডল বিস্তারে দ্বাদশ সহস্র যোজন; কিন্তু রাহুমণ্ডল বিস্তারে ত্রয়োদশ সহস্র যোজন। ঐ রাহু অমৃতপান সময়ে মধ্যস্থলে প্রবেশ করিয়া সূর্য্য ও চন্দ্রের ব্যবধান করিয়াছিল এবং সূর্য্য ও চন্দ্র তাহা প্রকাশ করায় তাঁহাদের প্রতি শত্রুতা করিয়া ঐ রাহু অমাবস্যা ও পূর্ণিমায় সূর্য্য ও চন্দ্রের অভিমুখে ধাবিত হইয়া থাকে ॥ ২ ॥

**টীকা**

স্কন্ধে ॥ ১ ॥ অদো জগৎ প্রতপতস্তরণেঃ যৎ প্রসিদ্ধং মণ্ডলং তদ্বিস্তরতো যোজনাযুতং যোঽমৃতপানে মধ্যপ্রবেশেন তয়োঃ সূর্য্যাচন্দ্রমসোর্ব্যবধানং করোতীতি তথা, অতএব তাভ্যাং সূচিতত্বাৎ বৈরমনু-বধ্নাতীতি বৈরানুবন্ধোঃ যঃ সঃ পর্ব্বণি সূর্য্যাচন্দ্রমসৌ অভিধাবতি ॥ ২ ॥ তদভিধাবনং নিশম্য দৃষ্ট্বা দয়িতং প্রিয়তমং ভাগবতং স্বকীয়ং দুর্ব্বিষহং সুরাসুরৈর্দুঃখেনাপি সোঢ়ুমশক্যং সুদর্শনং নামাস্ত্রমুভয়ত্র উভয়োঃ রক্ষণায় ভগবতা প্রযুক্তমত এব পরিবর্ত্তমানং পরিভ্রমমাণং নিশম্যেত্যত্রাপি যোজ্যং তৎতেজসা সুদর্শনতেজসা মুহুশ্চকিতহৃদয় অভি তয়োরভিমুখে মুহূর্ত্তমবস্থিতঃ সন্ আরাৎ দূরাদেব নিবর্ত্ততে ইতি

তন্নিশম্যোভয়ত্রাপি ভগবতা রক্ষণায় প্রযুক্তং সুদর্শনং নাম ভাগবতং দয়িতমস্ত্রং তৎ তেজসা দুর্ব্বিষহং মুহুঃ পরিবর্ত্তমানমভ্যবস্থিতো মুহূর্ত্ত-মুদ্বিজমানশ্চকিতহৃদয় আরাদেব নিবর্ত্ততে তদুপরাগমিতি বদতি লোকঃ ॥৩॥

ততোঽধস্তাৎ সিদ্ধচারণবিদ্যাধরাণাং সদনানি তাবন্মাত্র এব ॥ ৪ ॥

ততোঽধস্তাৎ যক্ষরক্ষঃপিশাচপ্রেতভূতগণানাং বিহারাজিরমন্তরীক্ষং যাবদ্বায়ুঃ প্রবাতি যাবন্মেঘা উপলভ্যন্তে ॥ ৫ ॥

**অন্বয়**

তৎ নিশম্য ( তাহা দেখিয়া ) উভয়ত্র অপি রক্ষণায় ( সূর্য্য ও চন্দ্র উভয়েরই রক্ষার নিমিত্ত ) ভগবতা ( ভগবান্ ) দুর্ব্বিষহং ( অতিদুঃসহ ) ভাগবতং ( স্বকীয় ) দয়িতং ( প্রিয়তম ) সুদর্শনং নাম অস্ত্রং প্রযুক্তম ( সুদর্শন নামক অস্ত্র প্রয়োগ করেন ), পরিবর্ত্তমানং ( উহা নিরন্তর পরিভ্রমণ করিতেছে ) নিশম্য ( দেখিয়া ) তত্তেজসা ( তাহার তেজে ) চকিতহৃদয়ঃ উদ্বিজমানঃ ( চঞ্চলচিত্ত ও উদ্বিগ্ন হইয়া রাহু ) অভি ( সূর্য্য ও চন্দ্রের অভিমুখে ) মুহূর্ত্তম অবস্থিতঃ ( মুহূর্ত্তকাল অবস্থিত থাকিয়া ) আরাৎ এব নিবর্ত্ততে ( দূরে সরিয়া পড়ে )। ইতি তৎ ( এইরূপে সূর্য্য ও চন্দ্রের অন্তরালে রাহুগ্রহের যে অবস্থিতি, তাহাকেই ) লোকঃ উপরাগম বদতি ( জনগণ গ্রহণ বলিয়া থাকে ) ॥ ৩ ॥

ততঃ অধস্তাৎ ( রাহুগ্রহের নীচে ) তাবন্মাত্রে এব ( দশ সহস্র যোজন দূরে ) সিদ্ধচারণবিদ্যাধরাণাং সদনানি ( সিদ্ধ, চারণ ও বিদ্যাধরগণের আবাসস্থান ) ॥ ৪ ॥

ততঃ অধস্তাৎ ( তাহার নীচে ) যক্ষরক্ষঃপিশাচপ্রেতভূতগণানাং ( যক্ষ, রাক্ষস, পিশাচ, প্রেত ও ভূতগণের ) বিহারাজিরম অন্তরীক্ষম্ ( বিহারক্ষেত্র অন্তরীক্ষ ), [ গ্রহাদিশূন্য ঐ অন্তরীক্ষের ততদূরই সীমা ], যাবৎ বায়ুঃ প্রবাতি ( যে পর্য্যন্ত বায়ু প্রবাহিত হয় ) [ আবার সেই বায়ুরও ততদূরই সীমা ] যাবৎ মেঘাঃ উপলভ্যন্তে ( যে পর্য্যন্ত মেঘের উপলব্ধি হয় ) ॥ ৫ ॥

**অনুবাদ**

তাহা দেখিয়া সূর্য্য ও চন্দ্রের রক্ষার নিমিত্ত ভগবান্ অতি দুঃসহ স্বকীয় প্রিয়তম সুদর্শন নামক অস্ত্র প্রয়োগ করেন ; উহা নিরন্তর পরিভ্রমণ করিতেছে দর্শন করিয়া তাহার তেজে চঞ্চলচিত্ত ও উদ্বিগ্ন হইয়া রাহু সূর্য্য ও চন্দ্রের অভিমুখে মুহূর্ত্তকালমাত্র অবস্থান করতঃ দূরে সরিয়া পড়ে ; এইরূপে সূর্য্য ও চন্দ্রের অন্তরালে রাহুগ্রহের যে অবস্থিতি, তাহাকেই লোকসমূহ গ্রহণ বলিয়া থাকে। রাহুর সরল ও বক্র অবস্থিতিতেই সর্ব্বগ্রাস ও অর্দ্ধগ্রাস হইয়া থাকে ॥ ৩ ॥

রাহুগ্রহের নীচে দশ সহস্র যোজন দূরে সিদ্ধ, চারণ ও বিদ্যাধরগণের আবাসস্থান ॥ ৪ ॥

ঐ সিদ্ধাদিলোকের নীচে যক্ষ, রাক্ষস, পিশাচ, প্রেত ও ভূতগণের বিহারক্ষেত্র

**টীকা**

ইত্থম্ অভিমুখাবস্থানাৎ তদুপরাগং লোকা বদন্তি ; তত্র চ সমবিষমাবস্থিতিভ্যাং সর্ব্বগ্রাসার্দ্ধগ্রাসৌ প্রতীয়েতে ॥৩॥ ততঃ স্বর্ভানোঃ তাবন্মাত্রে যোজনাযুতে ॥৪॥ ততঃ সিদ্ধাদিসদনমর্য্যাদাতঃ যক্ষাদিবিহারাজির-

ততোঽধস্তাচ্ছতযোজনান্তর ইয়ং পৃথিবী যাবদ্ধংস-ভাস শ্যেন-সুপর্ণাদয়ঃ পতত্রিপ্রবরা উৎপতন্তীতি ॥ ৬ ॥

উপবর্ণিতং ভূমের্যথাসন্নিবেশস্থানম্। অবনেরপ্যধস্তাৎ সপ্ত ভূবিবরা একৈকশো যোজনাযুতান্তরেণাযামবিস্তারেণোপকৢপ্তাঃ। অতলং বিতলং সুতলং তলাতলং মহাতলং রসাতলং পাতালমিতি ॥ ৭ ॥

## অন্বয়

ততঃ অধস্তাৎ (ঐ যক্ষাদি লোকের নীচে) শতযোজনান্তরে (শতযোজন দূরে) ইয়ং পৃথিবী (এই পৃথিবী), [তাহার সীমা], যাবৎ হংসভাসশ্যেনসুপর্ণাদয়ঃ পতত্রিপ্রবরাঃ উৎপতন্তীতি (যে পর্য্যন্ত হংস, ভাস, শ্যেন ও সুপর্ণ প্রভৃতি শ্রেষ্ঠ শ্রেষ্ঠ পক্ষিগণ উড়িতে পারে) ॥ ৬ ॥

ভূমেঃ যথা সন্নিবেশস্থানম্ উপবর্ণিতম (পৃথিবীর যে যে স্থান যে যে প্রকারে অবস্থিত, তাহা আপনার নিকটে পূর্ব্বে বর্ণনা করিয়াছি)। অবনেঃ অপি অধস্তাৎ (পৃথিবীর নীচের দিকেও) সপ্ত ভূবিবরাঃ (পৃথিবীর বিবরস্থানীয় সাতটি লোক আছে, উহারা) একৈকশঃ (প্রত্যেকে প্রত্যেকটি হইতে) যোজনাযুতান্তরেণ (অযুতযোজন দূরে) আযামবিস্তারেণ উপকৢপ্তাঃ (অযুতযোজন উন্নত ও বিস্তৃতরূপে অবস্থিত আছে), [তাহাদের নাম যথা]—অতলং, বিতলং, সুতলং, তলাতলং, মহাতলম, রসাতলম, পাতালম ইতি ॥ ৭ ॥

## অনুবাদ

অন্তরীক্ষ, তাহাতে গ্রহনক্ষত্রাদি নাই। ঐ অন্তরীক্ষের ততদূরই সীমা, যে পর্য্যন্ত বায়ু প্রবাহিত হয় এবং ঐ বায়ুরও ততদূরই সীমা, যে পর্য্যন্ত মেঘের উপলব্ধি হয় ॥ ৫ ॥

ঐ যক্ষাদিলোকের নীচে শতযোজন দূরে এই পৃথিবী। যে পর্য্যন্ত হংস, ভাস, শ্যেন ও সুপর্ণ প্রভৃতি শ্রেষ্ঠ শ্রেষ্ঠ পক্ষিগণ উড়িতে পারে, ততদূরই পৃথিবীর সীমা ॥ ৬ ॥

পৃথিবীর যে যে স্থান যে যে প্রকারে অবস্থিত, তাহা পূর্ব্বে আপনার নিকটে বর্ণনা করিয়াছি। পৃথিবীর নীচের দিকেও পৃথিবীর বিবরস্থানীয় সাতটি লোক আছে, উহারা প্রত্যেকে প্রত্যেকটি হইতে অযুতযোজন দূরে অযুতযোজন উন্নত ও বিস্তৃতরূপে অবস্থিত আছে, উহাদের নাম যথা—অতল, বিতল, সুতল, তলাতল, মহাতল, রসাতল ও পাতাল ॥ ৭ ॥

## টীকা

মন্তরীক্ষমনেনৈব সূর্য্যভুম্যোরন্তরস্য যোজনলক্ষপরিমিতত্বং মন্তব্যম্ ॥ ৫॥ ৬ ॥ একৈকশো যোজনাযুতান্তরেণ যোজনাযুতোচ্ছ্রায়েণ আয়ামবিস্তারেণ বৈপুল্যস্য তাবতা বিস্তারেণ চ উপকৢপ্তাঃ উপন্যস্তাঃ ॥ ৭ ॥ অতলাদিসাধারণগুণান্ দর্শয়তি—এতেম্বিত্যাদিনা। অধিকং কাম্যন্তে ইতি কামাঃ ভোগ্যপদার্থাস্তেষাং ভোগশ্চ ঐশ্বর্য্যানন্দশ্চ ভূতিবন্মুভূতির্ভোগ্যপদার্থসম্পত্তিশ্চ তৈঃ সমৃদ্ধা ভবনাদয়োঃ যেষু, নিত্যপ্রমুদিতা অনুরক্তাশ্চ কলত্রাদয়ো যেষাং তে, ঈশ্বরাৎ লোকেশ্বরাৎ ইন্দ্রাদেঃ ন প্রতিহতঃ কামো যেষাং তে,

এতেষু বিলস্বর্গেষু স্বর্গাদপ্যধিককামভোগৈশ্বর্য্যানন্দভূতিবিভূতিভিঃ সুসমৃদ্ধভবনোদ্যানাক্রীড়বিহারেষু দৈত্যদানবকাদ্রবেয়া নিত্যপ্রমুদিতানুরক্ত-কলত্রাপত্যবন্ধুসুহৃদনুচরা গৃহপতয় ঈশ্বরাদপ্যপ্রতিহতকামা মায়াবিনোদা নিবসন্তি ॥ ৮ ॥

যেষু মহারাজ ! ময়েন মায়াবিনা বিনির্ম্মিতাঃ পুরো নানামণিপ্রবর-প্রবেকবিরচিতবিচিত্রভবনপ্রাকারগোপুরসভাচৈত্য-চত্বরায়তনাদিভির্নাগাসুর-মিথুন-পারাবত-শুকশারিকাকীর্ণ-কৃত্রিমভূমিভির্বিবরেশ্বরগৃহোত্তমৈঃ সম-লঙ্কৃতাশ্চকাসতি ॥ ৯ ॥

**অন্বয়**

স্বর্গাৎ অপি ( স্বর্গ অপেক্ষাও ) অধিককামভোগৈশ্বর্য্যানন্দভূতিবিভূতিভিঃ ( অধিক ভোগ্যপদার্থ, ভোগ, ঐশ্বর্য্যানন্দ, অনুভূতি ও সম্পত্তির দ্বারা ) সুসমৃদ্ধভবনোদ্যানাক্রীড়বিহারেষু ( অতিসমৃদ্ধ ভবন, উদ্যান, ক্রীড়াস্থান ও বিহারস্থানযুক্ত) এতেষু বিলস্বর্গেষু ( পৃথিবীর বিবরস্থানীয় স্বর্গতুল্য এই সকল লোকে ) নিত্যপ্রমুদিতানুরক্তকলত্রাপত্যবন্ধুসুহৃদনুচরাঃ ( যাহাদের পত্নী, পুত্র, বন্ধু, আত্মীয় ও অনুচরগণ সতত আনন্দিত ও অনুরক্ত ), ঈশ্বরাৎ অপি অপ্রতিহতকামাঃ ( ইন্দ্রাদি অপেক্ষাও যাহাদের কামনা অব্যর্থ ) মায়াবিনোদাঃ ( এবং যাহারা মায়া অবলম্বন করিয়া আমোদ প্রমোদ করিয়া থাকে ), দৈত্যদানবকাদ্রবেয়াঃ ( সেই সেই দৈত্য, দানব ও নাগগণ ) গৃহপতয়ঃ ( গৃহপতি হইয়া ) নিবসন্তি ( বাস করিতেছেন ) ॥ ৮ ॥

মহারাজ ! ( হে মহারাজ পরীক্ষিৎ ! ) যেষু (ঐ সকল লোকে ) মায়াবিনা ময়েন বিনির্ম্মিতাঃ পুরঃ ( মায়াবী ময় নামক দানবকর্ত্তৃক নির্ম্মিত পুরী সকল ) চকাসতি ( দীপ্তি পাইতেছে ) ; [ পুরী সকল

**অনুবাদ**

পৃথিবীর বিবরস্থানীয় স্বর্গতুল্য এই সকল লোকে স্বর্গ অপেক্ষাও অধিক ভোগ্য পদার্থ, ভোগ, ঐশ্বর্য্যানন্দ, অনুভূতি ও সম্পত্তির দ্বারা অতিসমৃদ্ধ ভবন, উদ্যান, ক্রীড়াস্থান ও বিহারস্থান বিদ্যমান আছে। এই সকল লোকে দৈত্য, দানব ও নাগগণ গৃহপতি হইয়া বাস করিতেছেন ; তাহাদের পত্নী, পুত্র, বন্ধু, সুহৃৎ ও অনুচরগণ সতত আনন্দিত ও অনুরক্ত ; ইন্দ্রাদি অপেক্ষাও তাহাদের কামনা অপ্রতিহত এবং ইহারা মায়া অবলম্বন করিয়া আমোদ-প্রমোদ করিয়া থাকে ॥ ৮ ॥

হে মহারাজ ! ঐ সকল লোকে মায়াবী ময়দানবকর্ত্তৃক নির্ম্মিত পুরী সকল দীপ্তি

**টীকা**

মায়য়া স্ববিদ্যাকৌশলেন বিনোদো যেষাং তে দৈত্যাদয়ো নিবসন্তি ॥ ৮ ॥ হে মহারাজ ! যেষু অতলাদিষু মায়াবিনা আশ্চর্য্যপ্রকাশকাসুরীবিদ্যাবতা ময়েন বিনির্ম্মিতা নানাবিধানাং মণিপ্রবরাণাং প্রবেকৈঃ মুখ্যৈঃ বিরচিতানি যানি বিচিত্রাণি ভবনাদীনি তৈঃ নাগৈঃ অসুরৈঃ মিথুনভূতৈঃ পারাবতাদিভিরাকীর্ণাঃ কৃত্রিমাঃ ভূময়ো যেষু তৈঃ বিবরেশ্বরগৃহোত্তমৈশ্চ সমলঙ্কৃতাঃ পুরঃ পুরাণি চকাসতি ॥ ৯ ॥

উদ্যানানি চাতিতরাং মন-ইন্দ্রিয়ানন্দিভিঃ কুসুমফলস্তবক-সুভগ-কিসলয়াবনতরুচিরবিটপ-বিটপিনাং লতাঙ্গালিঙ্গিতানাং শ্রীভিঃ সমিথুন-বিবিধবিহঙ্গজলাশয়ানামমলজলপূর্ণানাং ঝষকুলোল্লঙ্ঘনক্ষুভিত-নীর-নীরজ-কুমুদ-কুবলয়-কহ্লারনীলোৎপললোহিতশতপত্রাদিবনেষু কৃতনিকেতনা-নামেক-বিহারাকুল-মধুর-বিবিধ-স্বনাদিভিরিন্দ্রিয়োৎসবৈরমরলোক-শ্রিয়মতি-শয়িতানি ॥ ১০ ॥

**অন্বয়**

কেমন, তাহাই বর্ণনা করিতেছেন ] নানামণিপ্রবরপ্রবেকবিরচিতবিচিত্রভবনপ্রাকারগোপুরসভাচৈত্য-চত্বরায়তনাদিভিঃ ( নানাবিধ সর্ব্বোৎকৃষ্ট মণিসমূহের দ্বারা বিরচিত বিচিত্র ভবন, প্রাচীর, পুরদ্বার, সভা, দেবালয়, চত্বর ও বিশ্রামস্থানসমূহের দ্বারা ) নাগাসুরমিথুনপারাবতশুকশারিকাকীর্ণকৃত্রিমভূমিভিঃ বিবরেশ্বর-গৃহোত্তমৈঃ ( এবং নাগ, অসুর, পারাবতমিথুন ও শুকশারিকায় পরিপূর্ণ কৃত্রিম ভূমিসংযুক্ত সেই সেই লোকাধিপতিগণের উত্তম গৃহসমূহের দ্বারা ) [ ঐ পুরী সকল ] সমলঙ্কৃতাঃ ( সুশোভিত হইয়া রহিয়াছে ) ॥ ৯ ॥

[ ঐ সকল লোকে ] কুসুমফলস্তবকসুভগকিসলয়াবনতরুচিরবিটপবিটপিনাং লতাঙ্গালিঙ্গিতানাং শ্রীভিঃ ( কুসুমস্তবক, ফলস্তবক ও সুন্দর নবপল্লবভরে অবনত মনোহর শাখাসমন্বিত ও লতাবৃত বৃক্ষসমূহের শোভার দ্বারা ), অমলজলপূর্ণানাং সমিথুনবিবিধবিহঙ্গজলাশয়ানাং [ শ্রীভিঃ ] ( নির্ম্মলজলপূর্ণ ও চক্রবাকাদি মিথুনের সহিত নানাবিধ বিহঙ্গমে পরিপূর্ণ জলাশয়সমূহের শোভাদ্বারা ) ঝষকুলোল্লঙ্ঘনক্ষোভিতনীরনীরজ-কুমুদকুবলয়কহ্লারনীলোৎপললোহিতশতপত্রাদিবনেষু (এবং মৎস্যাদি জলচরসমূহের উল্লম্ফনহেতু বিক্ষোভিত

**অনুবাদ**

পাইতেছে ; নানাবিধ সর্ব্বোৎকৃষ্ট মণিসমূহের দ্বারা বিরচিত বিচিত্র ভবন, প্রাচীর, পুরদ্বার, সভা, দেবালয, চত্বর ও বিশ্রামস্থানসমূহের দ্বারা এবং সেই সেই লোকাধিপতিগণের উত্তম গৃহসমূহের দ্বারা ঐ সকল পুরী সুশোভিত হইয়া রহিয়াছে ; লোকাধিপতিগণের গৃহসমূহ কৃত্রিম নাগ, অসুর, পারাবতমিথুন ও শুকশারিকায় পরিপূর্ণ ॥ ৯ ॥

ঐ সকল লোকে শোভায় দেবলোকের শোভাকেও অধিক পরাজয় করে এইরূপ উদ্যানসমূহ দীপ্তি পাইতেছে ; [ কাহার শোভা, তাহাই বলিতেছেন ]—ঐ সকল উদ্যানে বৃক্ষগণের শাখাসমূহ পুষ্পস্তবক, ফলস্তবক ও সুন্দর নবপল্লবভরে অবনত হইয়া

**টীকা**

কিঞ্চ যেষু কুসুমফলস্তবকৈঃ সুভগকিসলয়ৈশ্চাবনতা রুচিরা বিটপা যেষাং বিটপিনাং লতানা-মঙ্গৈরালিঙ্গিতানাং শ্রীভিঃ, তথা অমলজলপূর্ণানাং সমিথুনাঃ চক্রবাকাদিমিথুনসহিতা যে বিবিধা বিহঙ্গাস্তদযুক্তানাং জলাশয়ানাঞ্চ শ্রীভিঃ ঝষকুলোল্লঙ্ঘনক্ষোভিতেষু নীরেষু যানি নীরজাদীনি তেষাং বনেষু কৃতনিকেতনানাম্ অর্থাদ্ভ্রমরাদীনামেকোঽখণ্ডো যো বিহারস্তেনাকুলাশ্চ তে মধুরাশ্চ বিবিধস্বনাদয়ঃ তৈর্ম্মন-ইন্দ্রিয়ানন্দিভিঃ যে ইন্দ্রিয়োৎসবাস্তৈশ্চ অতিতরামমরলোকশ্রিয়ম্ অতিশয়িতানি উদ্যানানি

যত্র হ বাব ন ভয়মহোরাত্রাদিভিঃ কালবিভাগৈরুপলক্ষ্যতে ॥ ১১ ॥

যত্র হি মহাহিপ্রবরশিরোমণয়ঃ সর্ব্বতস্তমঃ প্রবাধন্তে ॥ ১২ ॥

ন বা এতেষু বসতাং দিব্যৌষধিরসরসায়নাশনপানস্নানাদিভিরাধয়ো ব্যাধয়ো বলীপলিতজরাদয়শ্চ দেহবৈবর্ণ্যং দৌর্গন্ধ্যং স্বেদঃ ক্লমো গ্লানিরিতি বয়োঽবস্থাশ্চ ভবন্তি ॥ ১৩ ॥

**অন্বয়**

জলে বিরাজমান কমল, কুমুদ, কহ্লার, নীলোৎপল ও রক্তোৎপলাদির বনে ) কৃতনিকেতনানাং ( বাসস্থান নির্ম্মাণকারী ভ্রমরসমূহের ) একবিহারাকুলমধুরবিবিধস্বনাদিভিঃ ( নিরন্তর অস্পষ্ট ও সুমধুর বিচিত্র গুঞ্জনে ) মন-ইন্দ্রিয়ানন্দিভিঃ ইন্দ্রিয়োৎসবৈঃ ( মন ও ইন্দ্রিয়সমূহের আনন্দপ্রদ ইন্দ্রিয়সমূহের উৎসবের দ্বারা ) অতিতরাম্ অমরলোকশ্রিয়ম আতিশযিতানি উদ্যানানি চ [ চকাসতি ] ( দেবলোকের শোভাকে অধিকতর পরাজয় করে এইরূপ উদ্যানসমূহ দীপ্তি পাইতেছে ) ॥ ১০ ॥

যত্র হ বাব ( ঐ সকল লোকে ) [ সূর্য্যাদির প্রকাশ নাই বলিয়া ] অহোরাত্রাদিভিঃ কালবিভাগৈঃ ( অহোরাত্রাদি কালবিভাগের দ্বারা ) ভয়ং ন উপলক্ষ্যতে ( আয়ুঃক্ষয় হইতেছে বলিয়া যে ভয়, তাহা লক্ষিত হয় না ) ॥ ১১ ॥

যত্র হি ( ঐ সকল লোকে ) মহাহিপ্রবরশিরোমণয়ঃ ( নাগশ্রেষ্ঠগণের মস্তকস্থ মণিসমূহ ) সর্ব্বতঃ তমঃ প্রবাধন্তে ( সর্ব্বত্র অন্ধকার বিনাশ করিতেছে ) ॥ ১২ ॥

এতেষু বসতাং ( এই সকল লোকে যাহারা বাস করেন, তাহাদের ) দিব্যৌষধিরসরসায়নাশনপান-

**অনুবাদ**

রহিয়াছে ; লতাসমূহ বৃক্ষগণকে আলিঙ্গন করিয়া রহিয়াছে ; জলাশয়সমূহ চক্রবাকাদি মিথুন ও নানাবিধ বিহঙ্গমকুলে পরিপূর্ণ ও নির্ম্মল জলপূর্ণ ; তথায় মৎস্যাদি জলচরসমূহের উল্লম্ফনহেতু জল সতত বিক্ষোভিত অর্থাৎ আন্দোলিত হইতেছে ; তাহাতে কমল, কুমুদ, কুবলয়, কহ্লার, নীলোৎপল ও রক্তোৎপলাদির বন বিরাজমান আছে ; ঐ বনে ভ্রমরসমূহ বাস করে, তাহাদের নিরন্তর অস্পষ্ট ও সুমধুর বিচিত্র গুঞ্জনে মন ও ইন্দ্রিয়সমূহের আনন্দপ্রদ উৎসব হইয়া থাকে ॥ ১০ ॥

ঐ সকল লোকে সূর্য্যাদির অপ্রকাশহেতু অহোরাত্রাদি কালবিভাগ নাই ; সুতরাং তদ্দ্বারা যে আয়ুক্ষয় হইতেছে বলিয়া ভয়, তাহাও তথায় লক্ষিত হয় না ॥ ১১ ॥

ঐ সকল লোকে নাগশ্রেষ্ঠগণের মস্তকস্থ মণিসমূহ সর্ব্বত্র অন্ধকার বিনাশ করিতেছে ॥ ১২ ॥

এই সকল লোকে যাহারা বাস করেন, তাহারা দিব্য ওষধি, রস ও রসায়ন ভোজন,

**টীকা**

চকাসতি, যত্র যেষু অহোরাত্রাদিভিঃ যদ্ভয়ং তন্নোপলক্ষ্যতে সূর্য্যাদ্যভাবাৎ ॥ ১০ ॥ ১১ ॥ তর্হি কুতঃ তত্র প্রকাশঃ ? ইত্যত আহ—যত্রেতি ॥ ১২ ॥ আধয়ঃ মনোব্যথাঃ, ব্যাধয়ঃ দেহব্যথাঃ, বলী ত্বগ্বিকারঃ,

ন হি তেষাং কল্যাণানাং প্রভবতি কুতশ্চন মৃত্যুর্বিনা ভগবত্তেজসশ্চক্রাপদেশাৎ ॥ ১৪ ॥

যস্মিন্ প্রবিষ্টেঽসুরবধূনাং প্রায়ঃ পুংসবনানি ভয়াদেব স্রবন্তি পতন্তি চ ॥ ১৫ ॥

### অন্বয়

স্নানাদিভিঃ ( দিব্য ওষধি, রস ও রসায়ন ভোজন, পান ও স্নানাদি করার ফলে ) আধয়ঃ (মনঃপীড়া), ব্যাধয়ঃ ( দেহপীড়া ), বলীপলিতজরাদয়ঃ চ ( চর্ম্মশৈথিল্য, কেশপকতা ও বার্দ্ধক্যাদি ) দেহবৈবর্ণ্যং ( এবং দেহের বিবর্ণতা ), দৌর্গন্ধ্যং ( দৌর্গন্ধ্য ), স্বেদঃ ( ঘর্ম্ম ), ক্লমঃ ( ক্লান্তি ) গ্লানিঃ ইতি বয়োঽবস্থাঃ চ ( ও অনুৎসাহ এই সকল বয়সের অবস্থাসমূহও ) ন বৈ ভবন্তি ( হয় না ) ॥ ১৩ ॥

ভগবত্তেজসঃ চক্রাপদেশাৎ বিনা ( ভগবানের সুদর্শন চক্র ব্যতীত ) মৃত্যুঃ ( মৃত্যুও ) কুতশ্চন ( কোনরূপে ) তেষাং কল্যাণানাং ( সেই কল্যাণভাজন অধিবাসিগণের উপরে ) ন হি প্রভবতি ( প্রভাব বিস্তার করিতে পারে না ) ॥ ১৪ ॥

যস্মিন্ প্রবিষ্টে ( ঐ সুদর্শনচক্র তথায় প্রবিষ্ট হইলে ) ভয়াৎ ( ভয়হেতু ) প্রায়ঃ এব ( প্রায়ই ) অসুরবধূনাং পুংসবনানি স্রবন্তি পতন্তি চ ( অসুরবধূগণের গর্ভস্রাব ও গর্ভপাত হইয়া থাকে ) ॥ ১৫ ॥

### অনুবাদ

পান ও তাহাতে স্নানাদি করেন বলিয়া তাহাদের মনঃপীড়া, দেহপীড়া, চর্ম্মশৈথিল্য, কেশপকতা, বার্দ্ধক্যাদি, দেহের বিবর্ণতা, দৌর্গন্ধ্য, ঘর্ম্ম, ক্লান্তি ও অনুৎসাহ এই বয়সের অবস্থাসমূহ কখনও হয় না ॥ ১৩ ॥

সেই কল্যাণভাজন অধিবাসিগণের উপরে ভগবানের সুদর্শনচক্র ব্যতীত মৃত্যুও কোনরূপে প্রভাব বিস্তার করিতে সমর্থ হয় না ॥ ১৪ ॥

ঐ সুদর্শনচক্র তথায় প্রবিষ্ট হইলে ভয়হেতু প্রায়ই অসুরবধূগণের গর্ভস্রাব ও গর্ভপাত হইয়া থাকে। [ চতুর্থ মাসের মধ্যে গর্ভ বিনষ্ট হইলে গর্ভস্রাব এবং পঞ্চম বা ষষ্ঠ মাসে গর্ভ বিনষ্ট হইলে গর্ভপাত বলা হয় ] ॥ ১৫ ॥

### টীকা

পলিতং কেশবিকারঃ, ক্লমঃ শ্রমঃ, গ্লানিঃ অনুৎসাহঃ ॥ ১৩ ॥ কল্যাণানাং তৎতল্লোকানুরূপমঙ্গলরূপাণাম্ ॥ ১৪ ॥ পুংসবনানি গর্ভাঃ "আচতুর্থাদ্ ভবেৎ স্রাবঃ পাতঃ পঞ্চমষষ্ঠয়োঃ" ইতি স্রাবপাতলক্ষণম্ ॥ ১৫ ॥ স্বৈরিণ্যঃ স্বেচ্ছাচারিণ্যঃ, তত্র কামিন্যো মদনমোহিতাঃ, তত্রাপি পুংশ্চল্যঃ পুংসি পুংসি ভ্রমমাণাঃ নির্ম্মর্য্যাদাঃ ইত্যর্থঃ, সাধয়িত্বা স্বানুরূপং কৃত্বা যস্মিন্ রসে উপযুক্তে সেবিতে সতি ॥ ১৬ ॥ ভবয়োঃ ভবান্যাঃ ভবস্য চ, মাতরিশ্বনা বায়ুনা সমিধ্যমানঃ চিত্রভানুরগ্নিঃ তেন চিত্রভানুনা নিষ্ঠ্যূতং থুৎকৃত্য ত্যক্তম্ অসুরেন্দ্রাণামবরোধেষু অন্তঃপুরেষু ॥ ১৭ ॥ ততো বিতলাদধস্তাৎ, সুতলে বলিরধুনাপি আস্তে ইত্যন্বয়ঃ; কীদৃশঃ? অদিতের্মহেন্দ্রস্য চ প্রিয়ং চিকীর্ষমাণেন বটুবামনরূপেণ ভগবতা প্রথমং পরাক্ষিপ্তমপহৃতং স্বলোকত্রয়ং যস্য সঃ, লব্ধঃ নাগপাশৈঃ গৃহীতঃ কায়ো দেহো যস্য সঃ, পুনশ্চ

অথাতলে ময়পুত্ত্রোঽসুরো বলো নিবসতি। যেন হ বা ইহ সৃষ্টাঃ ষণ্ণবতির্মায়া যাঃ কাশ্চনাদ্যাপি মায়াবিনো ধারয়ন্তি। যস্য চ জৃম্ভমাণস্য মুখতস্ত্রয়ঃ স্ত্রীগণা উদপদ্যন্ত স্বৈরিণ্যঃ কামিন্যঃ পুংশ্চল্য ইতি। যা বৈ বিলায়নং প্রবিষ্টং পুরুষং রসেন হাটকাখ্যেন সাধয়িত্বা স্ববিলাসাবলোকানুরাগস্মিতসংলাপোপগূহনাদিভিঃ স্বৈরং কিল রময়ন্তি। যস্মিন্নুপযুক্তে পুরুষ ঈশ্বরোঽহং সিদ্ধোঽহমিত্যযুতমহাগজবলমাত্মানমভিমন্যমানঃ কত্থতে মদান্ধ ইব ॥ ১৬ ॥

**অন্বয়**

অথ অতলে ময়পুত্ত্রঃ বলঃ অসুরঃ নিবসতি ( অতল নামক অধোলোকে ময়েব পুত্র বল নামক অসুর বাস করে ) ; যেন হ বৈ ( ঐ বলকর্ত্তৃক ) ষণ্ণবতিঃ মায়াঃ সৃষ্টাঃ ( ছিয়ান্নব্বই প্রকার মায়া সৃষ্ট হইয়াছে ) ; যাঃ কাশ্চন ( ঐ সকলের কোন কোন মায়া ) ইহ অদ্যাপি (জগতে আজও) মায়াবিনঃ ধারয়ন্তি ( মায়াবিগণ ধারণ করিয়া থাকে )। জৃম্ভমাণস্য যস্য চ ( ঐ অসুর জৃম্ভণ করিলে তাহার ) মুখতঃ ( মুখ হইতে ) স্বৈরিণ্যঃ কামিন্যঃ পুংশ্চল্যঃ ইতি ত্রয়ঃ স্ত্রীগণাঃ উদপদ্যন্ত ( স্বৈরিণী অর্থাৎ স্বেচ্ছাচারিণী, কামিনী অর্থাৎ কামমোহিতা এবং পুংশ্চলী অর্থাৎ বহু পুরুষগামিনী এই ত্রিবিধ স্ত্রীজাতি উৎপন্ন হয় )। যাঃ বৈ ( ঐ রমণীগণ ) বিলায়নং প্রবিষ্টং পুরুষং ( অতলনামক লোকের গৃহে প্রবিষ্ট পুরুষকে ) হাটকাখ্যেন রসেন ( হাটক নামক রসপানে ) সাধয়িত্বা ( স্ব স্ব অনুরূপ করিয়া ) স্ববিলাসাবলোকানুরাগস্মিতসংলাপোপগূহনাদিভিঃ ( নিজ নিজ বিলাসপূর্ব্বক অবলোকন, অনুরাগব্যঞ্জক হাস্য, আলাপ ও আলিঙ্গনাদির দ্বারা ) স্বৈরং রময়ন্তি কিল ( ইচ্ছানুরূপ রমণ করাইয়া থাকে ) ; যস্মিন্ উপযুক্তে ( ঐ রস সেবন করিলে ) পুরুষঃ ( পুরুষ ) অযুতমহাগজবলম্ ( দশসহস্র গজরাজের ন্যায় বলশালী ) আত্মানম্ ( নিজকে ) "অহম্ ঈশ্বরঃ অহং সিদ্ধঃ ( আমি ঈশ্বর, আমি সিদ্ধ )" ইতি অভিমন্যমানঃ ( এইরূপ মনে করিয়া ) মদান্ধঃ ইব ( মদমত্তের ন্যায় ) কত্থতে ( আত্মশ্লাঘা করিয়া থাকে ) ॥ ১৬ ॥

**অনুবাদ**

অতল নামক অধোলোকে ময়ের পুত্র বলনামক অসুর বাস করে; ঐ বল ছিয়ান্নব্বই প্রকার মায়া সৃষ্টি করিয়াছে; এই সকল মায়ার কোন কোন মায়া জগতে আজও মায়াবিগণ ধারণ করিতেছে। ঐ অসুর জৃম্ভণ করিলে তাহার মুখ হইতে স্বৈরিণী অর্থাৎ স্বেচ্ছাচারিণী, কামিনী অর্থাৎ কামমোহিতা এবং পুংশ্চলী অর্থাৎ বহুপুরুষগামিনী এই ত্রিবিধ স্ত্রীজাতি উৎপন্ন হয়। পৃথিবীর বিবরস্থানীয় সেই অধোলোকে যে পুরুষ প্রবিষ্ট হয়, ঐ রমণীগণ তাহাকে হাটকনামক রস পান করাইয়া স্ব স্ব অনুরূপ করতঃ বিলাসপূর্ব্বক অবলোকন, অনুরাগব্যঞ্জক হাস্য, মধুরালাপ ও আলিঙ্গনাদির দ্বারা ইচ্ছানুরূপ রমণ করাইয়া থাকে। ঐ রস পান করিলে দশ হাজার গজরাজের ন্যায় বলশালী হইয়া পুরুষ নিজকে "আমি ঈশ্বর" "আমি সিদ্ধ" এইরূপ মনে করিয়া মদান্ধের ন্যায় আত্মশ্লাঘা করিয়া থাকে ॥ ১৬ ॥

ততোঽধস্তাদ্ বিতলে হরো ভগবান্ হাটকেশ্বরঃ স্বপার্ষদভূতগণাবৃতঃ প্রজাপতিসর্গোপবৃংহণায় ভবো ভবান্যা সহ মিথুনীভূয়াস্তে। যতঃ প্রবৃত্তা সরিৎপ্রবরা হাটকী নাম ভবয়োর্বীর্য্যেণ। যত্তচ্চিত্রভানুর্মাতরিশ্বনা সমিধ্যমান ওজসা পিবতি। তন্নিষ্ঠ্যূতং হাটকাখ্যং সুবর্ণং ভূষণেনাসুরেন্দ্রাবরোধেষু পুরুষাঃ সহ পুরুষীভির্ধারয়ন্তি ॥ ১৭ ॥

ততোঽধস্তাৎ সুতল উদারশ্রবাঃ পুণ্যশ্লোকো বিরোচনাত্মজো বলির্ভগবতা মহেন্দ্রস্য প্রিয়ং চিকীর্ষমাণেনাদিতের্লব্ধকায়ো ভূত্বা বটুবামনরূপেণ পরাক্ষিপ্তলোকত্রয়ো ভগবদনুকম্পয়ৈব পুনঃ প্রবেশিত ইন্দ্রাদিষ্ববিদ্যমানয়া সুসমৃদ্ধয়া শ্রিয়াভিজুষ্টঃ স্বধর্ম্মেণারাধয়ংস্তমেব ভগবন্তমারাধনীয়মপগতসাধ্বস আস্তেঽধুনাপি ॥ ১৮ ॥

**অন্বয়**

ততঃ অধস্তাৎ বিতলে ( তাহার নীচে বিতললোকে ) হাটকেশ্বরঃ ভগবান্ হরঃ ( হাটকেশ্বর নামক ভগবান্ মহাদেব ) স্বপার্ষদভূতগণাবৃতঃ ( স্বীয় পার্ষদ ভূতগণে পরিবৃত হইয়া আছেন ) ; প্রজাপতিসর্গোপবৃংহণায় ( প্রজাপতি ব্রহ্মার সৃষ্টি বর্দ্ধনের নিমিত্ত ) ভবঃ ( মহাদেব ) ভবান্যা সহ (ভবানীর সহিত) মিথুনীভূয় আস্তে ( মিলিত হইয়া অবস্থান করিতেছেন ) ; যতঃ ( ঐ বিতললোক হইতেই ) ভবয়োঃ বীর্য্যেণ ( ভব ও ভবানীর বীর্য্যে ) হাটকী নাম সরিৎপ্রবরা প্রবৃত্তা ( হাটকী নাম্নী নদী উৎপন্ন হইয়াছে ) ; যৎ তৎ ( ঐ যে হাটকী নদীর জল, উহা ) চিত্রভানুঃ ( অগ্নি ) মাতরিশ্বনা সমিধ্যমানঃ ( বায়ুর সাহায্যে প্রদীপ্ত হইয়া ) ওজসা পিবতি ( সবলে পান করেন অর্থাৎ শোষণ করেন ) ; তন্নিষ্ঠ্যূতং (পরে অগ্নি থুৎকার দ্বারা পরিত্যাগ করিলে উহা ) হাটকাখ্যং সুবর্ণং ( হাটক নামক সুবর্ণ হয় ; ঐ সুবর্ণই ) অসুরেন্দ্রাবরোধেষু ( অসুররাজগণের অন্তঃপুরে ) পুরুষীভিঃ সহ পুরুষাঃ ( নারীগণের সহিত পুরুষগণ ) ভূষণেন ধারয়ন্তি ( ভূষণরূপে ধারণ করিয়া থাকে ) ॥ ১৭ ॥

ততঃ অধস্তাৎ ( বিতললোকের নিম্নে ) সুতলে ( সুতল নামক লোকে ) অদিতেঃ মহেন্দ্রস্য [চ] ( অদিতি ও দেবরাজ ইন্দ্রের ) প্রিয়ং চিকীর্ষমাণেন ( প্রিয়কার্য্য করিবার ইচ্ছায় ) বটুবামনরূপেণ ভগবতা

**অনুবাদ**

তাহার নীচে বিতল নামক লোকে হাটকেশ্বর নামক ভগবান্ মহাদেব স্বীয় পার্ষদগণে পরিবৃত হইয়া অবস্থিত আছেন ; প্রজাপতি ব্রহ্মার সৃষ্টি বর্দ্ধনের নিমিত্ত মহাদেব ভবানীর সহিত মিলিত হইয়া তথায় অবস্থান করিতেছেন। ঐ বিতললোক হইতেই ভব ও ভবানীর বীর্য্যে হাটকী নাম্নী শ্রেষ্ঠা নদী উৎপন্ন হইয়াছে। অগ্নি বায়ুর সাহায্যে প্রদীপ্ত হইয়া সবলে ঐ নদীর জল পান অর্থাৎ শোষণ করেন ; পরে অগ্নি থুৎকার দ্বারা পরিত্যাগ করিলে উহা হাটকনামক সুবর্ণরূপে পরিণত হয়। অসুররাজগণের অন্তঃপুরে নারীগণ ও পুরুষগণ ঐ সুবর্ণই অলঙ্কাররূপে ধারণ করিয়া থাকে ॥ ১৭ ॥

ঐ বিতললোকের নিম্নে সুতলনামক লোক অবস্থিত ; তাহাতে উদারকীর্ত্তি ও

নো এবৈতৎ সাক্ষাৎকারো ভূমিদানস্য যত্তদ্ভগবত্যশেষজীবনিকায়ানাং জীবভূতাত্মভূতে পরমাত্মনি বাসুদেবে তীর্থতমে পাত্র উপপন্নে পরময়া শ্রদ্ধয়া পরমাদরেণ সমাহিতমনসা সম্প্রতিপাদিতস্য সাক্ষাদপবর্গদ্বারস্য যদ্বিলনিলয়ৈশ্বর্য্যম্ ॥ ১৯ ॥

### অন্বয়

( বটুবামনরূপে অবতীর্ণ হইয়া ভগবান্ ) পরাক্ষিপ্তলোকত্রয়ঃ ( প্রথমে যাহার অধিকৃত ত্রিলোক অপহরণ করিয়াছিলেন ) লব্ধকায়ঃ ( এবং অধোলোকে প্রেরিতে হইলে যাঁহার শরীর নাগপাশে বদ্ধ হইয়াছিল ), পুনঃ ( পরে পুনরায় ) ভগবদনুকম্পয়ৈব প্রবেশিতঃ ( ভগবান্ অনুগ্রহ করিয়াই যাঁহাকে তথায় প্রবেশ করাইয়াছেন ), উদারশ্রবাঃ পুণ্যশ্লোকঃ ( উদারকীর্ত্তি ও পবিত্রচরিত্র ) বিরোচনাত্মজঃ বলিঃ ( বিরোচনপুত্র সেই বলি ) ইন্দ্রাদিষু অবিদ্যমানয়া সুসমৃদ্ধয়া শ্রিয়া অভিজুষ্টঃ ( ইন্দ্রাদিলোকেও যাহা নাই, তাদৃশ ঐশ্বর্য্যশালী ) অপগতসাধ্বসঃ ( ও ভয়শূন্য ) ভূত্বা ( হইয়া ) স্বধর্ম্মেণ ( স্বধর্ম্মানুসারে ) আরাধনীয়ং তম্ এব ভগবন্তম্ ( আরাধ্য সেই ভগবান্‌কে ) আরাধয়ন্ ( আরাধনা করতঃ ) অধুনা অপি ( অদ্যাপি ) আস্তে ( অবস্থান করিতেছেন ) ॥ ১৮ ॥

যৎ বিলনিলয়ৈশ্বর্য্যং ( বলির যে সুতলে এই পরমৈশ্বর্য্য ), এতৎ ( ইহা ) ভূমিদানস্য ( তিনি যে ভূমিদান করিয়াছিলেন, তাহার ) সাক্ষাৎকারঃ নো এব ( ফল নহে ) ; [ কারণকথনপূর্ব্বক ভূমিদানকে বিশেষিত করিতেছেন ] যৎ ( যেহেতু ) [ বলি ] তৎ ( সর্ব্বলোকবেদপ্রসিদ্ধ ), অশেষজীবনিকায়ানাং তীর্থতমে ( নিখিল জীবসমূহের পরমতীর্থস্বরূপ ), জীবভূতাত্মভূতে ( জীবগণ ও ভূতসমূহের আত্মস্বরূপ )

### অনুবাদ

পবিত্রচরিত্র বিরোচনপুত্র বলি অদ্যাপি অবস্থান করিতেছেন। অদিতি ও দেবরাজ ইন্দ্রের প্রিয়কার্য্য সম্পাদন করিবার ইচ্ছায় ভগবান্ অদিতির গর্ভে বটুবামনরূপে অবতীর্ণ হইয়া বলিরাজের অধিকৃত ত্রিলোক অপহরণ করিয়াছিলেন এবং বলিরাজ নিম্নলোকে প্রেরিত হইলে তাহার শরীর নাগপাশে বদ্ধ হইয়াছিল ; ভগবান্ অনুগ্রহ করিয়াই পুনরায় বলিরাজকে সুতললোকে স্থাপন করিয়াছেন। ইন্দ্রাদি লোকেও যাহা নাই, তাদৃশ ঐশ্বর্য্যশালী ও ভয়শূন্য হইয়া তিনি স্বধর্ম্মানুসারে পরমারাধ্য ভগবান্‌কে আরাধনা করিতেছেন ॥ ১৮ ॥

বলির সুতলে যে এই পরমৈশ্বর্য্য, নিশ্চয়ই ইহা তাঁহার ভূমিদানের ফল নহে ;

### টীকা

ভগবতানুকম্পয়ৈব তত্র প্রবেশিতঃ ; কিং কুর্ব্বন্ আস্তে ? অপগতসাধ্বসো ভূত্বা তমেব স্বধর্ম্মেণ আরাধয়ন্ ॥ ১৮ ॥ ননু ভগবতা ভূমিদানফলভোগার্থং তত্র প্রবেশিতঃ কিম্ ? ইত্যত্রাহ—নো এবেতি। যদ্বিলনিলয়ে সুতলাখ্যে বিবরস্থানে ঐশ্বর্য্যমেতদ্ভূমিদানস্য সাক্ষাৎকারঃ ফলং নো এব, তত্র হেতুং বদন্ ভূমিদানং বিশিনষ্টি—যদ্ যস্মাৎ তৎ তস্মিন্ সর্ব্বলোকবেদপ্রসিদ্ধে সর্ব্বজীবনিকায়ানাং তীর্থতমে জীবানাং ক্ষেত্রজ্ঞানাং ভূতানাং ক্ষেত্রাণাম্ আত্মভূতে উপপন্নে যোগ্যতাতিশয়েন প্রাপ্তে পাত্রে শ্রদ্ধাদিনা সম্প্রতিপাদিতস্য সম্যগর্পিতস্য অতএব সাক্ষাদপবর্গদ্বারস্য ॥ ১৯ ॥ কিঞ্চ যস্য নাম ক্ষুধাদিষু বিবশঃ

যস্য হ বাব ক্ষুৎপতনপ্রস্খলনাদিষু বিবশঃ সকৃন্নামাভিগৃণন্ পুরুষঃ কর্ম্মবন্ধনমঞ্জসা বিধুনোতি। যস্য হৈব প্রতিবাধনস্তু মুমুক্ষবোঽন্যথৈবোপলভন্তে ॥ ২০ ॥

**অন্বয়**

উপপন্নে পাত্রে ( ও পরমযোগ্যপাত্র ) ভগবতি পরমাত্মনি বাসুদেবে ( ভগবান্ পরমাত্মা বাসুদেবে ) পরময়া শ্রদ্ধয়া ( পরম শ্রদ্ধা ), পরমাদরেণ ( পরম আদর ) সমাহিতমনসা (ও একাগ্রচিত্তে) সম্প্রতিপাদিতস্য ( ভূমি সমর্পণ করিয়াছিলেন ), সাক্ষাৎ অপবর্গদ্বারস্য ( অতএব ঐ ভূমিদান সাক্ষাৎ মোক্ষের দ্বারস্বরূপ ) [ অর্থাৎ ঐরূপ দানের ফল সাক্ষাৎ মোক্ষই হইবে ; অনিত্য ঐশ্বর্য্য কখনও তাহার ফল হইতে পারে না ] ॥ ১৯ ॥

মুমুক্ষবঃ তু ( মুমুক্ষুগণ ) যস্য হ এব প্রতিবাধনং ( যে কর্ম্মবন্ধন ছেদনের নিমিত্ত ) অন্যথা এব উপলভন্তে ( যোগ ও জ্ঞানার্জ্জনের ক্লেশ স্বীকার করিয়া থাকেন ), ক্ষুৎপতনপ্রস্খলনাদিষু বিবশঃ পুরুষঃ ( ক্ষুধা, পতন কিম্বা মরণাদিকালে বিবশ হইয়াও পুরুষ ) যস্য হ বাব নাম ( যাঁহার নাম ) সকৃৎ [ অপি ] ( একবার ) অভিগৃণন্ ( উচ্চারণ করিয়াও ) কর্ম্মবন্ধনম্ ( সেই কর্ম্মবন্ধন ) অঞ্জসা বিধুনোতি

**অনুবাদ**

কারণ, যিনি সর্ব্বলোকে ও বেদে প্রসিদ্ধ, নিখিল জীবসমূহের পরমতীর্থস্বরূপ, জীবগণ ও ভূতসমূহের আত্মস্বরূপ এবং পরমযোগ্যপাত্র, বলি সেই পরমাত্মা ভগবান্ বাসুদেবেই পরমশ্রদ্ধা, পরমাদর ও একাগ্রচিত্তে দান করিয়াছিলেন ; অতএব ঐ ভূমিদান সাক্ষাৎ মোক্ষের দ্বারস্বরূপ অর্থাৎ ঐরূপ দানের ফল সাক্ষাৎ মোক্ষই হইবে ; অনিত্য ঐশ্বর্য্য কখনও তাহার ফল হইতে পারে না ॥ ১৯ ॥

ক্ষুধা, পতন কিম্বা মরণাদিকালে বিবশ হইয়াও পুরুষ যদি একবারও ভগবানের নাম উচ্চারণ করে, তাহা হইলে অনায়াসে কর্ম্মবন্ধন দূর করিতে সমর্থ হয় ; মুমুক্ষুগণ ঐ কর্ম্মবন্ধনের নিবৃত্তির নিমিত্ত যোগ ও জ্ঞানার্জ্জনের ক্লেশ স্বীকার করিয়া থাকেন ; ভগবান্ সর্ব্বজ্ঞ ও জ্ঞানভক্তিসম্পন্ন নারদাদি ভক্তগণকে সর্ব্ব প্রকার পুরুষার্থ

**টীকা**

জরমরণাদিকালেঽপি সকৃদপি গৃণন্ কর্ম্মবন্ধমঞ্জসা অনায়াসেন বিধুনোতি মুক্তো ভবতীত্যর্থঃ; যস্য কর্ম্মবন্ধস্য প্রতিবাধনমন্যথা নামোচ্চারণাদিহরিভজনব্যতিরিক্তং কর্ম্ম চিত্তবৃত্তিনিরোধপ্রকৃতিপুরুষবিবেকাদিকং মীমাংসকপাতঞ্জলসাংখ্যাদয়ঃ উপলভন্তে, ন তু পরমপুরুষারাধনে পরমানন্দসাধনে রুচিং কুর্ব্বন্তীত্যর্থঃ, তে মায়ামোহিতা ইতি ভাবঃ "ন মাং দুষ্কৃতিনো মূঢ়াঃ প্রপদ্যন্তে নরাধমাঃ। মায়য়াপহৃতজ্ঞানা আসুরং ভাবমাশ্রিতাঃ" ইতি শ্রীমুখবচনাৎ ; "যেঽন্যেঽরবিন্দাক্ষ! বিমুক্তমানিনস্ত্বয্যস্তভাবাদবিশুদ্ধবুদ্ধয়ঃ ; আরুহ্য কৃচ্ছ্রেণ পরং পদং ততঃ পতন্ত্যধো নাদৃতযুষ্মদঙ্ঘ্রয়ঃ" ইতি তেষামধঃ পতনার্হতায়াঃ বক্ষ্যমাণত্বাৎ। "নিরীশৈঃ কর্ম্মভিঃ কেচিৎ কেচিচ্ছূন্যসমাধিনা। পুংপ্রকৃত্যোর্বিবেকেন মন্যন্তে কৃতকৃত্যতাম্ ॥ মন্মনা ভব মদ্ভক্তো মদ্যাজী মাং নমস্কুরু"। ইত্যেবং বাদিনো দাসা বয়ং শ্রীমদর্জ্জুনসারথেঃ ॥ ২০ ॥ তৎ তস্মিন্ সর্ব্বেষাং চেতনাচেতনানাং পদার্থানামাত্মনি স্থিতিপ্রবৃত্ত্যাদিমূলে বিশেষতো

তদ্ভগবতামাত্মবতাং সর্ব্বেষামাত্মন্যাত্মদ আত্মতমে চ ॥ ২১ ॥

ন বৈ ভগবান্ নূনমমুষ্যানুজগ্রাহ। যদুত পুনরাত্মানুস্মৃতিমোষণং মায়াময়ং ভোগৈশ্বর্য্যমেবাতনুতেতি ॥ ২২ ॥

### অন্বয়

(অনায়াসে দূর করিতে সমর্থ হয়), ভগবতাম্ আত্মবতাম্ আত্মদে (সর্ব্বজ্ঞ ও জ্ঞানভক্তিসম্পন্ন নারদাদি ভক্তগণের সর্ব্বপুরুষার্থপ্রদ) সর্ব্বেষাম্ আত্মনি চ (ও সকলের আত্মস্বরূপ) তৎ আত্মতমে (সেই পরমাত্মা বাসুদেবে) [সমর্পিত ভূমিদানের ফল অনিত্য ঐশ্বর্য্য কখনই হইতে পারে না]॥ ২০ ॥ ২১ ॥

[সুতলস্থ ঐশ্বর্য্য ভগবদনুগ্রহের ফলও নহে; কিন্তু একান্ত ভক্ত বলির পক্ষে উহা অন্তরায় মাত্র, ইহাই বলিতেছেন] নূনং (নিশ্চয়ই) ভগবান্ (ভগবান্) অমুষ্য (ঐ বলিকে) ন বৈ অনুজগ্রাহ (অনুগ্রহও করেন নাই); যৎ উত পুনঃ (যেহেতু) [তিনি] মায়াময়ম্ (মায়াময় অর্থাৎ মোহজনক অনিত্যত্বাদি দোষযুক্ত) আত্মানুস্মৃতিমোষণং (ও ভগবদ্বিষয়ক জ্ঞানের বিলোপক) ভোগৈশ্বর্য্যম্ এব (ভোগৈশ্বর্য্যই) অতনুত ইতি (বলির সমক্ষে বিস্তার করিয়াছিলেন); [অতএব একান্তভক্ত বলির পক্ষে উহা অন্তরায়ই হইয়াছে]॥ ২২ ॥

### অনুবাদ

প্রদান করিয়া থাকেন; সকলের আত্মস্বরূপ তাদৃশ পরমাত্মা বাসুদেবে সমর্পিত ভূমিদানের ফল অনিত্য ঐশ্বর্য্য কখনই হইতে পারে না॥ ২০ ॥ ২১ ॥

[সুতলস্থ ভোগৈশ্বর্য্য ভগবদনুগ্রহের ফলও নহে; পরন্তু একান্তভক্ত বলির পক্ষে উহা অন্তরায়মাত্র, ইহাই বলিতেছেন]—নিশ্চয়ই ভগবান্ ঐ বলিকে অনুগ্রহও করেন নাই; কারণ তিনি মায়াময় অর্থাৎ মোহজনক ও ভগবদ্বিষয়ক জ্ঞানের বিলোপক অনিত্য ভোগৈশ্বর্য্যই বলির সমক্ষে বিস্তার করিয়াছেন॥ ২২ ॥

### টীকা

ভগবতাম্ "উৎপত্তিং প্রলয়ঞ্চৈব ভূতানামাগতিং গতিম্। বেত্তি বিদ্যামবিদ্যাঞ্চ স বাচ্যো ভগবানিতি" ইতি স্মৃত্যুক্তানাং সর্ব্বজ্ঞানাং, কথম্ভূতানাম্? আত্মবতাম্ আত্মা উপাস্যত্বেন বিদ্যতে যেষাং তেষাম এবম্ভূতানাং জ্ঞানভক্তিসম্পন্নানাং মহানুভাবানাম্ আত্মপর্য্যন্তসর্ব্বপুরুষার্থপ্রদে আত্মতমে চ বাসুদেবে সমর্পিতস্য ভূমিদানস্য বিলনিলয়ৈশ্বর্য্যং ফলং ন ভবতীতি পূর্ব্বেণৈবান্বয়ঃ॥ ২১ ॥ বিলনিলয়ৈশ্বর্য্যং ভগবদনুকম্পাফলমপি ন, ভক্তস্য বলেরন্তরায়মাত্রমিত্যাহ—নেতি। ভগবানমুষ্য অমুং নৈবানুগৃহীতবান্, কর্ম্মণঃ সম্বন্ধমাত্রবিবক্ষয়া ষষ্ঠী, যৎ যস্মাৎ মায়াময়ং ভোক্তৃব্যামোহকত্বাৎ অনিত্যত্বাদিদোষযুক্তম্; কিঞ্চ আত্মস্মৃতিং ভগবদ্বিষয়কং জ্ঞানং মুষ্ণাতীতি তথা, তথৈবাহ ভগবান্ পরাশরঃ—"বাসুদেবে মনো যস্য জপহোমার্চ্চনাদিষু। তস্যান্তরায়ো মৈত্রেয়! দেবেন্দ্রত্বাদিকং ফলম্" ইতি। "যস্যাহমনুগৃহ্লামি হরিষ্যে তদ্ধনং শনৈঃ" ইত্যাদি ভগবদ্বচনমপি অত্রানুসন্ধেয়ম্॥ ২২ ॥ বলেরেকান্তভক্তত্বং বর্ণয়তি—যত্তদিত্যাদিনা। যৎ যদা তৎ তেন বামনেন অনধিগতঃ অন্য উপায়ো যেন তেন ভগবতা যাচ্ঞাচ্ছলেনাপহৃতং স্বশরীরমাত্রাবশেষিতং লোকত্রয়ং যস্য সঃ, সম্প্রতিমুক্তঃ সম্যগ্বদ্ধোঽপি

যত্তদ্ভগবতানধিগতান্যোপায়েন যাচ্ঞাচ্ছলেনাপহৃতস্বশরীরাবশেষিতলোকত্রয়ো বরুণপাশৈঃ সম্প্রতিমুক্তো গিরিদর্য্যাঞ্চাপবিদ্ধ ইতি হোবাচ ॥ ২৩ ॥

নূনং বতায়ং ভগবানর্থেষু ন নিষ্ণাতো যোঽসাবিন্দ্রো যস্য সচিবো মন্ত্রায় বৃত একান্ততো বৃহস্পতিস্তমতিহায় স্বয়মুপেন্দ্রেণ আত্মানমযাচত আত্মনশ্চাশিষো নো এব তদ্দাস্যম্। অতি গম্ভীররয়সঃ কালস্য মন্বন্তরপরিবৃত্তং কিয়ল্লোকত্রয়মিদম্ ॥ ২৪ ॥

**অন্বয়**

[ বলির একান্তভক্তি প্রদর্শন করিতেছেন ] যৎ ( যখন ) অনধিগতান্যোপায়েন ( অপর উপায় না পাইয়া ) তৎ ভগবতা ( বামনরূপী ভগবান্ ) যাচ্ঞাচ্ছলেন ( প্রার্থনাচ্ছলে ) অপহৃতস্বশরীরাবশেষিতলোকত্রয়: ( বলির শরীরমাত্র অবশিষ্ট রাখিয়া ত্রিলোক অপহরণ করিয়া লইলেন), বরুণপাশৈঃ সম্প্রতিমুক্তঃ ( বরুণপাশের দ্বারা তাহাকে সম্যক্‌রূপে বন্ধন করিলেন ) গিরিদর্য্যাং চ অপবিদ্ধঃ ( এবং গিরিগুহায় নিক্ষেপ করিলেন, এই অবস্থায় পতিত হইয়াও বলি ) [ তখন ] ইতি হ উবাচ ( এই বক্ষ্যমাণ বাক্য বলিয়াছিলেন ) ॥ ২৩ ॥

ভগবান্ অয়ম্ ( বহুবিষয়ে জ্ঞানবান্ ও প্রসিদ্ধ ) যঃ অসৌ ইন্দ্রঃ ( ঐ যে দেবরাজ ইন্দ্র ), একান্ততঃ ( একান্তপ্রযত্নে ) বৃহস্পতিঃ যস্য সচিবঃ ( বৃহস্পতিকে যাঁহার মন্ত্রীরূপে ) মন্ত্রায় বৃতঃ ( মন্ত্রণাকার্য্যের জন্য বরণ করা হইয়াছে ), বত ! ( আহা ! ) [ সঃ অপি ] ( সেই ইন্দ্রও ) নূনং ( নিশ্চয়ই ) অর্থেষু ( কার্য্যাকার্য্যবিবেচনায় অর্থাৎ হিতাহিত বিবেচনায় ) ন নিষ্ণাতঃ ( সুনিপুণ নহেন ), [ যতঃ ] স্বয়ং ( যেহেতু তিনি স্বয়ং ) তম অতিহায় ( কর্ত্তব্যাকর্ত্তব্যবিষয়ে সুবিবেচক বৃহস্পতিকে পরিত্যাগ করিয়া )

**অনুবাদ**

যখন বামনরূপী ভগবান্ অপর উপায় না পাইয়া যাচ্ঞাচ্ছলে বলির শরীরমাত্র অবশিষ্ট রাখিয়া তিন লোক অপহরণ করিয়া লইলেন, বরুণপাশের দ্বারা তাঁহাকে সম্যক্‌রূপে বন্ধন করিলেন এবং গিরিগুহায় তাঁহাকে নিক্ষেপ করিলেন, তখন তদবস্থায় পতিত হইয়াও বলি এই বক্ষ্যমাণ বাক্য বলিয়াছিলেন ॥ ২৩ ॥

বহুবিষয়ে জ্ঞানবান্ ও প্রসিদ্ধ ঐ যে দেবরাজ ইন্দ্র, একান্তপ্রযত্নে বৃহস্পতিকে যাঁহার সচিবরূপে মন্ত্রণাকার্য্যের জন্য বরণ করা হইয়াছে, আহা ! সেই ইন্দ্রও নিশ্চয়ই কার্য্যাকার্য্যবিবেচনায় সুনিপুণ নহেন ; কারণ স্বয়ং তিনি কর্ত্তব্যাকর্ত্তব্যবিষয়ে সুবিবেচক বৃহস্পতিকে পরিত্যাগ করিয়া ভক্তবৎসল বামনরূপী ভগবানের দ্বারা আমার নিকটে নিজের কাম্য

**টীকা**

গিরিদর্য্যামপবিদ্ধঃ প্রক্ষিপ্তোঽপি সন্ হ স্ফুটম্ ইতি বক্ষ্যমাণমুবাচ ॥ ২৩ ॥ বতেতি খেদে, ভগবান্ বহুবিদপি অয়ং প্রসিদ্ধো যঃ অসৌ ইন্দ্রঃ, যস্যৈকান্তেন অব্যভিচারিপ্রযত্নেন বৃহস্পতিঃ সচিবঃ কার্য্যাকার্য্যজ্ঞাপকঃ যতো মন্ত্রায় বৃতঃ সোঽপি অর্থেষু কার্য্যাকার্য্যেষু নূনং নিশ্চিতং ন নিষ্ণাতঃ ন কুশলঃ, যতস্তং বৃহস্পতিমতিহায় উল্লঙ্ঘ্য উপেন্দ্রেণ ইন্দ্রস্য উপরি বর্ত্তমানেন ভগবতা ভক্তবৎসলেন

যস্যানুদাস্যমেবাস্মৎপিতামহঃ কিল বব্রে, ন তু স্বং পিত্র্যং যদুতাকুতোভয়ং পদং দীয়মানং ভগবতঃ পরমিতি ভগবতোপরতে খলু স্বপিতরি ॥ ২৫ ॥

তস্য মহানুভাবস্যানুপথমমৃজিতকষায়ঃ কো বাস্মদ্বিধঃ পরিহীণভগবদনুগ্রহ উপজিগমিষতীতি ॥ ২৬ ॥

### অন্বয়

উপেন্দ্রেণ ( ভক্তবৎসল বামনরূপী ভগবানের দ্বারা ) আত্মানং ( আমার নিকটে ) আত্মনঃ আশিষঃ চ ( নিজের কাম্য ত্রিভুবন ) অযাচত ( যাচ্ঞা করিলেন ) ; নো এব তদ্দাস্যম্ ( কিন্তু ভগবানের দাস্য যাচ্ঞা করিলেন না )। অতিগম্ভীরবয়সঃ কালস্য ( অনন্তবেগসম্পন্ন কালের ) মন্বন্তরপরিবৃত্তম্ ( মন্বন্তরে যাহা বিপর্য্যস্ত অর্থাৎ পরিসমাপ্ত হয় ), ইদং লোকত্রয়ং কিয়ৎ ( তাদৃশ অনিত্য এই লোকত্রয় অতি তুচ্ছ ) ; [ কিন্তু ভগবদ্দাস্যই প্রার্থনীয় ] ॥২৪॥

অস্মৎপিতামহঃ কিল ( আমার পিতামহ প্রহ্লাদ ) স্বপিতরি উপরতে ( তাঁহার পিতা হিরণ্যকশিপু মরিয়া গেলে ) যস্য ( ভগবানের ) অনুদাস্যম্ এব বব্রে খলু ( দাস্যই প্রার্থনা করিয়াছিলেন ) ; তু ( কিন্তু ) স্বং পিত্র্যং পদং ( স্বীয় পৈত্রিক পদ ) [ অনুপাদেয়ম্ ] ইতি ( প্রার্থনীয় নহে বলিয়া ) ন [ বব্রে ] ( গ্রহণ করেন নাই ) যদুত ভগবতা দীয়মানম্ [ অপি ] ( এবং ভগবান্ প্রদান করিলেও ) ভগবতঃ অকুতোভয়ং পরং পদং ( সর্ব্বপ্রকারে ভয়রহিত ভগবানের পরম ধাম ) [ ন বব্রে ] ( গ্রহণ করেন নাই ) ॥ ২৫ ॥

অমৃজিতকষায়ঃ ( রাগাদি ক্ষীণ হয় নাই ) পরিহীণভগবদনুগ্রহঃ ( এবং ভগবদনুগ্রহে বঞ্চিত )

### অনুবাদ

ত্রিভুবনই যাচ্ঞা করিলেন ; কিন্তু সেই ভগবানের দাস্য যাচ্ঞা করিলেন না। এই লোকত্রয় অনন্তবেগসম্পন্ন কালের মন্বন্তরে বিপর্য্যস্ত হইয়া যায়, অতএব উহা অতি তুচ্ছ ; তুচ্ছ বিষয় প্রার্থনা করা উচিত নহে, পরন্তু ভগবদ্দাস্যই প্রার্থনীয় ॥ ২৪ ॥

আমার পিতামহ প্রহ্লাদ তাঁহার পিতা হিরণ্যকশিপু মরিয়া গেলে ভগবানের দাস্যই প্রার্থনা করিয়াছিলেন ; কিন্তু স্বীয় পৈতৃক পদ গ্রহণ করেন নাই এবং ভগবান্ সর্ব্বপ্রকারে ভয়রহিত পরমধাম প্রদান করিলেও তিনি তাহা গ্রহণ করেন নাই ; অতএব তিনিই কর্ত্তব্যাকর্ত্তব্য নির্দ্ধারণে সুনিপুণ ॥ ২৫ ॥

রাগাদি মনোমল ক্ষীণ হয় নাই, অতএব ভগবদনুগ্রহে বঞ্চিত আমার মত কোন পুরুষ সেই মহানুভব প্রহ্লাদের চরিত্রমার্গের অনুসরণ করিতে ইচ্ছা করিতে পারে ? ॥ ২৬ ॥

### টীকা

দ্বারভূতেন আত্মানং মাং লোকনাথমাত্মনঃ আশিষঃ লোকানযাচত নো এব তস্য উপেন্দ্রস্য দাস্যমতিগম্ভীরমনন্তং রয়ো যস্য তস্য কালস্য মন্বন্তরং তেন পরিবৃত্তং বিপর্য্যস্তং লোকত্রয়মিদং কিয়ন্ন কিয়দপি, সাতিশয়ত্বাৎ অনিত্যত্বাদিদোষযুক্তত্বাৎ অনুপাদেয়মিতি ভাবঃ ॥ ২৪ ॥ অস্মৎপিতামহঃ প্রহ্লাদঃ স্বপিতরি হিরণ্যকশিপৌ উপরতে মৃতে সতি স্বপিত্র্যং পদমনুপাদেয়মিতি হেতোঃ ইতিশব্দঃ হেতু-

তস্যানুচরিতমুপরিষ্টাদ্ বিস্তরিষ্যতে। যস্য ভগবান্ স্বয়মখিলজগদ্-গুরুর্নারায়ণো দ্বারি গদাপাণিরবতিষ্ঠতে নিজজনানুকম্পিতহৃদয়ঃ। যেনাঙ্গুষ্ঠেন পদা দশকন্ধরো যোজনাযুতাযুতং দিগ্বিজয় উচ্চাটিতঃ ॥ ২৭ ॥

ততোঽধস্তাৎ তলাতলে ময়ো নাম দানবেন্দ্রস্ত্রিপুরাধিপতির্ভগবতা ত্রিপুরারিণা ত্রিলোক্যাঃ শং চিকীর্ষুণা নির্দগ্ধস্বপুরত্রয়স্তৎপ্রসাদাল্লব্ধপদো মায়াবিনামাচার্য্যো মহাদেবেন পরিরক্ষিতো বিগতসুদর্শনভয়ো মহীয়তে ॥২৮॥

**অন্বয়**

অস্মদ্বিধঃ কঃ বা ( আমার মত কোন্ ব্যক্তি ) তস্য মহানুভাবস্য ( সেই উদারস্বভাব প্রহ্লাদের ) অনুপথম্ উপজিগমিষতি ইতি ( চরিত্রমার্গের অনুসরণ করিতে ইচ্ছা করিতে পারে ? ) ॥ ২৬ ॥

[ হে মহারাজ পরীক্ষিৎ। ] তস্য ( সেই বলির ) অনুচরিতম্ ( চরিত্র ) উপরিষ্টাৎ ( পরে অর্থাৎ অষ্টমস্কন্ধে ) বিস্তরিষ্যতে ( বিস্তার করিয়া বলিব )। নিজজনানুকম্পিতহৃদয়ঃ ( ভক্তজনের প্রতি দয়ার্দ্রচিত্ত হইয়া ) অখিলজগদ্‌গুরুঃ ( অখিল জগতের গুরু ) ভগবান্ নারায়ণঃ ( ভগবান্ নারায়ণ ) স্বয়ং গদাপাণিঃ ( স্বয়ং হস্তে গদা ধারণ করিয়া ) যস্য দ্বারি অবতিষ্ঠতে ( ঐ বলির দ্বারে অবস্থান করিতেছেন ) ; যেন ( ঐ দ্বারপালরূপী ভগবান্ ) দিগ্বিজয়ে [ প্রবৃত্তঃ বলিদ্বারি প্রবিশন্ ] দশকন্ধরঃ ( রাবণ দিগ্বিজয় করিতে প্রবৃত্ত হইয়া বলির দ্বারে সমুপস্থিত হইলে তাহাকে ) পদা ( পদের দ্বারা ) অঙ্গুষ্ঠেন ( তাহাতেও আবার অঙ্গুষ্ঠের দ্বারাই ) যোজনাযুতাযুতম্ উচ্চাটিতঃ ( অযুত অযুত যোজন দূরে নিক্ষেপ করিয়াছিলেন ) ॥২৭॥

ত্রিলোক্যাঃ শং চিকীর্ষুণা ( ত্রিলোকের মঙ্গল ইচ্ছা করিয়া ) ভগবতা ত্রিপুরারিণা ( ভগবান্ ত্রিপুরদহন শিব ) নির্দ্দগ্ধস্বপুরত্রয়ঃ ( যাহার পুরত্রয় দগ্ধ করিয়াছিলেন ) তৎপ্রসাদাৎ লব্ধপদঃ ( এবং সেই

**অনুবাদ**

হে মহারাজ পরীক্ষিৎ ! সেই বলির চরিত্র পরে অর্থাৎ অষ্টমস্কন্ধে বিস্তার করিয়া বলিব। ভক্তজনের প্রতি দয়ার্দ্রচিত্ত হইয়া অখিলজগতের গুরু ভগবান্ স্বয়ং গদা হস্তে ধারণ করিয়া ঐ বলির দ্বারে অবস্থান করিতেছেন। দশানন দিগ্বিজয় করিতে প্রবৃত্ত হইয়া বলির দ্বারে সমুপস্থিত হইলে ঐ দ্বারপালরূপী ভগবান্ স্বীয় পদাঙ্গুষ্ঠের দ্বারা তাহাকে অযুত অযুত যোজন দূরে নিক্ষেপ করিয়াছিলেন ।। ২৭ ।।

সুতললোকের নিম্নে তলাতললোকে মায়াবিগণের আচার্য্য ময়নামক দানবরাজ পূজিত হইয়া বাস করিতেছেন। ইনিই পুরত্রয়ের অধিপতি ছিলেন। ত্রিলোকের মঙ্গল

**টীকা**

বাচকঃ, ন বব্রে ভগবতঃ পদমকুতোভয়ং ধামাপি ভগবতা দীয়মানমপি ন বব্রে, কিন্তু যস্ত ভগবতোঽনুদাস্যমেব বব্রে, স অর্থেষু নিষ্ণাত ইতি ভাবঃ॥ ২৫ ॥ তস্য প্রহ্লাদস্য অনুপথমনুবর্ত্ম অমৃজিতাঃ কষায়াঃ রাগাদয়ো যস্ত পরিহীণো ভগবদনুগ্রহো যস্য সঃ কো বা উপজিগমিষতি উপগন্তুমিচ্ছতি ; ইতিশব্দো বলিবাক্যসমাপ্তিপরঃ॥ ২৬ ॥ তস্ত বলেঃ উপরিষ্টাৎ অষ্টমস্কন্ধে, যস্ত বলেঃ যেন ভগবতা দিগ্বিজয়ে প্রবৃত্তো বলিদ্বারি প্রবিশন্ দশকন্ধরো রাবণঃ পদা তত্রাপ্যঙ্গুষ্ঠেনৈব ॥ ২৭ ॥ লব্ধপদঃ প্রাপ্তস্থানঃ মহীয়তে পূজ্যতে॥ ২৮ ॥ মহাভোগবন্তঃ মহাকায়াঃ তেজসা সুদর্শনেন প্রতিহতো বলাবলেপো

ততোঽধস্তান্মহাতলে কাদ্রবেয়াণাং সর্পাণাং নৈকশিরসাং ক্রোধবশো নাম . গণঃ কুহকতক্ষককালিয়সুষেণাদিপ্রধানা মহাভোগবন্তঃ পতত্রিরাজাধিপতেঃ পুরুষবাহাদনবরতমুদ্বিজমানাঃ স্বকলত্রাপত্যসুহৃৎকুটুম্বসঙ্গেন ক্বচিৎ প্রমত্তা বিহরন্তি ॥ ২৯ ॥

ততোঽধস্তাদ্রসাতলে দৈতেয়া দানবাঃ পণয়ো নাম নিবাতকবচাঃ কালকেয়া হিরণ্যপুরবাসিনঃ ইতি বিবুধপ্রত্যনীকা উৎপত্ত্যা মহৌজসো মহাসাহসিনো ভগবতঃ সকললোকানুভাবস্য হরেরেব তেজসা প্রতিহত-বলাবলেপা বিলেশয়া ইব বসন্তি। যে বৈ সরময়েন্দ্রদূত্যা বাগ্‌ভির্মন্ত্র-বর্ণাভিরিন্দ্রাদ্বিভ্যতি ॥ ৩০ ॥

**অন্বয়**

মহাদেবের অনুগ্রহেই পরে যিনি স্থান লাভ করিয়াছেন), মায়াবিনাম্ আচার্য্যঃ ত্রিপুরাধিপতিঃ (মায়াবিগণের আচার্য্য সেই পুরত্রয়ের অধিপতি) ময়ঃ নাম দানবেন্দ্রঃ (ময় নামক দানবরাজ) ততঃ অধস্তাৎ (সুতললোকের নিম্নে) তলাতলে (তলাতল নামক লোকে) মহাদেবেন পরিরক্ষিতঃ বিগতসুদর্শনভয়ঃ (মহাদেব রক্ষা করিতেছেন বলিয়া ভগবচ্চক্র সুদর্শন হইতে ভীত না হইয়া) মহীয়তে (পূজিত হইয়া অবস্থান করিতেছেন) ॥ ২৮ ॥

ততঃ অধস্তাৎ (তলাতল লোকের নিম্নে) মহাতলে (মহাতল নামক লোকে) ক্রোধবশঃ নাম (মহাক্রোধী) নৈকশিরসাং কাদ্রবেয়াণাং সর্পাণাং গণঃ (অনেকফণাবিশিষ্ট কদ্রুপুত্র সর্পগণ বাস করিতেছে); [সেই সর্পগণের মধ্যে] মহাভোগবন্তঃ কুহকতক্ষককালিয়সুষেণাদিপ্রধানাঃ (মহাকায় কুহক, তক্ষক, কালিয় ও সুষেণ প্রভৃতি প্রধান); [তাহারা] পুরুষবাহাৎ পতত্রিরাজাধিপতেঃ (নারায়ণের বাহন ও পক্ষিরাজগণের অধিপতি গরুড়ের ভয়ে) অনবরতম্ উদ্বিজমানাঃ সতত উদ্বিগ্ন হইয়াও) ক্বচিৎ (কখন কখন) স্বকলত্রাপত্যসুহৃৎকুটুম্বসঙ্গেন প্রমত্তাঃ বিহরন্তি (স্ব স্ব স্ত্রী, পুত্র, বন্ধু ও আত্মীয়সঙ্গে প্রমত্ত হইয়া বিহার করিয়া থাকে) ॥ ২৯॥

ততঃ অধস্তাৎ রসাতলে (ঐ মহাতল লোকের নিম্নে রসাতল নামক লোকে) দৈতেয়াঃ দানবাঃ

**অনুবাদ**

বিধান করিতে ইচ্ছা করিয়া ভগবান্ ত্রিপুরারি মহাদেব ইহার পুরত্রয় দগ্ধ করিয়াছিলেন; পরে মহাদেবের অনুগ্রহেই ইনি ঐ তলাতললোক লাভ করিয়াছেন; মহাদেব রক্ষা করিতেছেন বলিয়া ভগবানের সুদর্শনচক্র হইতে তাহার ভয় নাই ॥ ২৮ ॥

ঐ তলাতললোকের নিম্নে মহাতল নামক লোকে মহাক্রোধী অনেকফণাবিশিষ্ট কদ্রুপুত্র সর্পগণ বাস করে; সেই সর্পগণের মধ্যে মহাকায় কুহক, তক্ষক, কালিয় ও সুষেণ প্রভৃতি সর্পগণ প্রধান। তাহারা নারায়ণের বাহন ও পক্ষিরাজগণের অধিপতি গরুড়ের ভয়ে সতত উদ্বিগ্ন থাকিয়াও কখন কখন স্ব স্ব স্ত্রী, পুত্র, বন্ধু ও আত্মীয়সঙ্গে প্রমত্ত হইয়া বিহার করিয়া থাকে ॥ ২৯ ॥

ঐ মহাতললোকের নিম্নে রসাতল নামক লোকে দৈত্য, দানব, পণি, নিবাতকবচ ও

ততোঽধস্তাৎ পাতালে নাগলোকপতয়ো বাসুকিপ্রমুখাঃ শঙ্খ-কুলিক-মহাশঙ্খ-শ্বেত-ধনঞ্জয়-ধৃতরাষ্ট্র-শঙ্খচূড়-কম্বলাশ্বতর-দেবদত্তাদয়ো মহাভোগিনো মহামর্ষা নিবসন্তি। যেষামু হ বৈ পঞ্চসপ্তদশশতসহস্রশীর্ষাণাং ফণাসু বিরচিতা মহামণয়ো রোচিষ্ণবঃ পাতালবিবরতিমিরনিকরং স্বরোচিষা বিধমন্তি ॥ ৩১ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে বিবরতলোপবর্ণনং নাম চতুর্বিংশোঽধ্যায়ঃ ॥ ২৪ ॥

**অন্বয়**

পণয়ঃ নিবাতকবচাঃ কালকেয়াঃ নাম হিরণ্যপুরবাসিনঃ (দৈত্য, দানব, পণি, নিবাতকবচ ও কালকেয় নামক অসুরগণ হিরণ্ময় পুরে বাস করিতেছে)। ইতি বিবুধপ্রত্যনীকাঃ (এই দেবশত্রুগণ) উৎপত্ত্যা মহৌজসঃ মহাসাহসিনঃ (জন্ম হইতেই মহাতেজা ও মহাসাহসী); সকললোকানুভাবস্য ভগবতঃ হরেঃ এব তেজসা (কিন্তু যাহার প্রভাব সর্ব্বলোকে বিস্তৃত, সেই ভগবান্ শ্রীহরির তেজে অর্থাৎ সুদর্শনচক্রে) প্রতিহতবলাবলেপাঃ (তাহাদের বল ও গর্ব্ব প্রতিহত হইয়াছে, এক্ষণে তাহারা) বিলেশয়াঃ ইব বসন্তি (বিবরস্থ সর্পগণের ন্যায় বাস করিতেছে)। যে বৈ (ঐ অসুরগণই) ইন্দ্রদূত্যা সরময়া (ইন্দ্রদূতী সরমাকর্ত্তৃক উচ্চারিত) মন্ত্রবর্ণাভিঃ বাগ্‌ভিঃ (মন্ত্ররূপ বাক্যের দ্বারা) ইন্দ্রাৎ বিভ্যতি (ইন্দ্র হইতে ভয় পাইয়া থাকে)। [অনুবাদ দেখুন] ॥ ৩০ ॥

ততঃ অধস্তাৎ পাতালে (ঐ রসাতললোকের নিম্নে পাতাল লোকে) বাসুকিপ্রমুখাঃ শঙ্খকুলিক-

**অনুবাদ**

কালকেয় নামক অসুরগণ হিরণ্ময় পুরে বাস করিতেছে। এই দেবশত্রু অসুরগণ জন্ম হইতেই মহাতেজা ও সাহসী; কিন্তু যাঁহার প্রভাব সর্ব্বলোকে বিস্তৃত, সেই ভগবানের সুদর্শনচক্রের তেজে তাহাদের বল ও গর্ব্ব প্রতিহত হইয়াছে; এক্ষণে তাহারা বিবরস্থ সর্পের ন্যায় বাস করিতেছে। ঐ অসুরগণই ইন্দ্রদূতী সরমাকর্ত্তৃক উচ্চারিত মন্ত্ররূপ বাক্যের দ্বারা ইন্দ্র হইতে ভয় পাইয়া থাকে। [এইরূপ একটি বৈদিক উপাখ্যান আছে যে—অসুরগণ দেবগণের ধেনু অপহরণ করে; তখন ইন্দ্র ঐ ধেনুর অন্বেষণ করিবার নিমিত্ত দেবশুনী সরমাকে প্রেরণ করেন। অনন্তর অসুরগণ সন্ধি করিতে অভিলাষী হইয়া সরমাকে জিজ্ঞাসা করে—হে সরমে! তুমি কি অভিলাষে আগমন করিয়াছ? ইত্যাদি; সরমা সন্ধি করিতে ইচ্ছা না করিয়া ইন্দ্রের প্রশংসা করতঃ কর্কশবাক্যে বলিয়াছিল—ইন্দ্র অসুরগণকে বিনাশ করিতেছেন, এক্ষণে তোমরা পলায়ন কর; তাহারাও তখন সরমার বাক্য শুনিয়া অত্যন্ত ভয় পাইয়াছিল] ॥ ৩০ ॥

ঐ রসাতললোকের নিম্নে পাতাল নামক লোকে বাসুকিপ্রমুখ এবং শঙ্খ, কুলিক,

**টীকা**

বীর্য্যগর্ব্বো যেষাং তে বিলেশয়াঃ সর্পা ইব যে পণয়ঃ সরময়া প্রযুক্তাভিঃ "হতা ইন্দ্রেণ পণয়ঃ

## অন্বয়

মহাশঙ্খশ্বেতধনঞ্জয়ধৃতরাষ্ট্রশঙ্খচূড়কম্বলাশ্বতরদেবদত্তাদয়ঃ ( বাসুকিপ্রমুখ এবং শঙ্খ, কুলিক, মহাশঙ্খ, শ্বেত, ধনঞ্জয়, ধৃতরাষ্ট্র, শঙ্খচূড়, কম্বল, অশ্বতর ও দেবদত্ত প্রভৃতি ) মহাভোগিনঃ মহামর্ষাঃ ( মহাকায় ও মহাক্রোধী ) নাগলোকপতয়ঃ নিবসন্তি ( নাগলোকপতিগণ বাস করিতেছে )। পঞ্চসপ্তদশশতসহস্রশীর্ষাণাং যেষাম্ উ হ বৈ ( ইহাদের মধ্যে কাহারও পঞ্চ, কাহারও সপ্ত, কাহারও দশ, কাহারও শত এবং কাহারও বা সহস্র মস্তক ; তাহাদের ) ফণাসু বিরচিতাঃ রোচিষ্ণবঃ মহামণয়ঃ ( ফণায় সমুপজাত দীপ্তিশালী মহামণিসমূহ ) স্বরোচিষা ( স্ব স্ব দীপ্তিচ্ছটায় ) পাতালবিবরতিমিরনিকরং ( পাতাললোকের অন্ধকারসমূহ ) বিধমন্তি ( বিনাশ করিয়া থাকে ) ॥ ৩১ )

## অনুবাদ

মহাশঙ্খ, শ্বেত, ধনঞ্জয়, ধৃতরাষ্ট্র, শঙ্খচূড়, কম্বল, অশ্বতর ও দেবদত্ত প্রভৃতি নাগলোকপতিগণ বাস করিতেছে। ইহারা মহাকায় ও মহাক্রোধী ; ইহাদের মধ্যে কাহারও পঞ্চ, কাহারও সপ্ত, কাহারও দশ, কাহারও শত এবং কাহারও বা সহস্র মস্তক ; তাহাদের ঐ সকল ফণায় সমুপজাত মহামণিসমূহ স্ব স্ব কান্তিচ্ছটায় পাতাললোকের সমস্ত অন্ধকার বিনাশ করিয়া থাকে ॥ ৩১ ॥

চতুর্বিংশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ২৪ ॥

## টীকা

পলায়ধ্বম্” ইত্যাদিমন্ত্রবর্ণাভিঃ বিভ্যতি ॥ ৩০ ॥ মহাভোগিনো বৃহৎকায়াঃ মহামর্ষাঃ অতিক্রোধবন্তঃ যেষাং বাসুকিপ্রমুখানাং পঞ্চাদিসংখ্যানি শীর্ষাণি যেষাং তেষাং পঞ্চাদিশীর্ষ্ণাম্ শীর্ষাণামিত্যার্ষঃ প্রয়োগঃ ॥ ৩১ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে চতুর্বিংশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥২৪॥

---

# পঞ্চবিংশোঽধ্যায়ঃ

শ্রীশুক উবাচ

তস্য মূলদেশে ত্রিংশদ্‌যোজনসহস্রান্তর আস্তে যা বৈ কলা ভগবতস্তামসী সমাখ্যাতা অনন্ত ইতি সাত্বতীয়া দ্রষ্টৃদৃশ্যয়োঃ সংকর্ষণমহমিত্যভিমানলক্ষণং যং সঙ্কর্ষণ ইত্যাচক্ষতে ॥ ১ ॥

যস্যেদং ক্ষিতিমণ্ডলং ভগবতোঽনন্তমূর্ত্তেঃ সহস্রশিরস একস্মিন্নেব শীর্ষণি ধ্রিয়মাণং সিদ্ধার্থ ইব লক্ষ্যতে ॥ ২ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে সঙ্কর্ষণদেবের বৈভব বর্ণিত হইতেছে ] শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ পরীক্ষিৎ ! ] যা বৈ ভগবতঃ তামসী কলা ইতি সমাখ্যাতা ( যিনি ভগবানের তামসী কলা বলিয়া বিখ্যাত ), অনন্তঃ ( সেই অনন্তদেব ) তস্য মূলদেশে ত্রিংশদ্‌যোজনসহস্রান্তরে ( ঐ পাতালের মূলদেশে ত্রিশ সহস্র যোজন দূরে ) আস্তে ( অবস্থান করিতেছেন ) ; সাত্বতীয়াঃ ( বৈষ্ণবতন্ত্রের বিধানানুসারে চতুর্ব্যূহের উপাসনাকারী নারদাদি বৈষ্ণবগণ ) [ ঐ অনন্তদেব ] দ্রষ্টৃদৃশ্যয়োঃ সঙ্কর্ষণং ( দ্রষ্টা ও দৃশ্যের সম্যক্ কর্ষণ অর্থাৎ একীভূত করেন বলিয়া ) অহম্ ইতি অভিমানলক্ষণং যং ( এবং অহমাত্মক রুদ্রের স্বরূপ তাঁহা হইতে প্রকটিত হয় বলিয়া তাঁহাকে ) সঙ্কর্ষণ ইতি আচক্ষতে ( সঙ্কর্ষণ নামে অভিহিত করিয়া থাকেন ) ॥ ১ ॥

যস্য সহস্রশিরসঃ অনন্তমূর্ত্তেঃ ভগবতঃ ( যে সহস্রমস্তক অনন্তমূর্ত্তি ভগবানের ) একস্মিন্ এব শীর্ষণি ( একমাত্র মস্তকে ) ইদং ক্ষিতিমণ্ডলং ( এই ক্ষিতিমণ্ডল ) ধ্রিয়মাণং ( ধৃত হইয়া ) সিদ্ধার্থঃ ইব লক্ষ্যতে ( সর্ষপের ন্যায় লক্ষিত হইতেছে ) [ ষষ্ঠসংখ্যক শ্লোকের সহিত অন্বয় হইবে ] ॥ ২ ॥

**অনুবাদ**

[ এই অধ্যায়ে সঙ্কর্ষণদেবের বৈভব বর্ণিত হইতেছে ] শুকদেব বলিলেন—হে মহারাজ পরীক্ষিৎ ! যিনি ভগবানের তামসী কলা বলিয়া বিখ্যাত, সেই অনন্তদেব পাতাললোকের মূলদেশে ত্রিশ সহস্রযোজন দূরে অবস্থান করিতেছেন। ঐ অনন্তদেব দ্রষ্টা ও দৃশ্যের সম্যক্ কর্ষণ অর্থাৎ একীকরণ করেন বলিয়া এবং অহমাত্মক রুদ্রের স্বরূপ তাঁহা হইতেই প্রকটিত হয় বলিয়া বৈষ্ণবতন্ত্রনিষ্ঠ নারদাদি বৈষ্ণবগণ তাঁহাকে সঙ্কর্ষণ নামে অভিহিত করিয়া থাকেন ॥ ১ ॥

[ হে রাজন্ ! ] সহস্রমস্তক অনন্তমূর্ত্তি ভগবানের একমাত্র মস্তকে ধৃত হইয়া এই ক্ষিতি-মণ্ডল একটি সর্ষপের ন্যায় লক্ষিত হইতেছে ॥ ২ ॥

**টীকা**

শ্রীমৎসঙ্কর্ষণবৈভবং বর্ণয়তি পঞ্চবিংশেনাধ্যায়েন—তস্যেতি। তামসী প্রলয়নিমিত্তভূতরুদ্রাদি-নিয়ন্ত্রী সাত্বতীয়াঃ বেদার্থভূতভগবৎপ্রোক্তসাত্বততন্ত্রনিষ্ঠাঃ শ্রীমন্নারদাদয়ঃ চতুর্ব্যূহোপাসনে যমনন্তং সঙ্কর্ষণ ইত্যাচক্ষতে, তথাখ্যানে হেতুং দর্শয়ন্ তমেব বিশিনষ্টি—দ্রষ্টৃদৃশ্যয়োঃ সম্যক্ কর্ষণমেকীকরণং

যস্য হ বা ইদং কালেনোপসঞ্জিহীর্ষতোঽমর্ষবিরচিতরুচিরভ্রমদ্ভ্রুবো-রন্তরেণ সঙ্কর্ষণো নাম রুদ্র একাদশব্যূহস্ত্র্যক্ষস্ত্রিশিখং শূলমুত্তম্ভয়ন্নুদতিষ্ঠৎ ॥৩॥

যস্যাঙ্ঘ্রি কমল-যুগলারুণবিশদনখমণিষণ্ডমণ্ডলেষ্বাদর্শেষ্বহিপতয়ঃ সহ সাত্বতর্ষভৈরেকান্তভক্তিযোগেনাবনমন্তঃ স্ববদনানি পরিস্ফুরৎকুণ্ডলপ্রভা-মণ্ডলীমণ্ডিত-গণ্ডস্থলান্যতিমনোহরাণি প্রমুদিতমনসঃ খলু বিলোকয়ন্তি ॥৪॥

### অন্বয়

কালেন (প্রলয়কালে) ইদম্ (এই জগৎ) উপসংজিহীর্ষতঃ (সংহার করিতে ইচ্ছা করিলে) যস্য হ বৈ (যাঁহার) অমর্ষবিরচিতরুচিরভ্রমদ্ভ্রুবোঃ অন্তরেণ (ক্রোধোদ্ভূত, কুটিল, মনোহর ও ভ্রাম্যমাণ ভ্রূযুগলের মধ্যে) একাদশব্যূহঃ (একাদশ প্রকার ভেদযুক্ত), ত্র্যক্ষঃ (ও ত্রিনেত্র) সঙ্কর্ষণঃ নাম রুদ্রঃ (সঙ্কর্ষণ নামক রুদ্রদেব) ত্রিশিখং শূলম্ উত্তম্ভয়ন্ (ত্রিশূল উত্তোলিত করিয়া) উদতিষ্ঠৎ (সমুত্থিত হইয়া থাকেন), [ পরের সহিত অন্বয় ] ॥ ৩ ॥

যস্য অঙ্ঘ্রিকমলযুগলারুণবিশদনখমণিষণ্ডমণ্ডলেষু আদর্শেষু (যে অনন্তদেবের পাদপদ্মযুগলে অরুণ ও নির্ম্মল নখমণিসমূহ বিরাজিত আছে, ঐ নখমণিসমূহের মণ্ডলরূপ দর্পণে) সাত্বতর্ষভৈঃ সহ অহিপতয়ঃ (ভক্তশ্রেষ্ঠগণের সহিত নাগপতিগণ) একান্তভক্তিযোগেন (একান্ত ভক্তিযোগ সহকারে) অবনমন্তঃ (অবনত হইয়া থাকেন ; তখন তাহারা) প্রমুদিতমনসঃ (হৃষ্টচিত্ত হইয়া) পরিস্ফুরৎকুণ্ডলপ্রভামণ্ডলী-মণ্ডিতগণ্ডস্থলানি অতিমনোহরাণি স্ববদনানি (ঐ নখমণিরূপদর্পণে প্রতিফলিত ও সমুজ্জ্বল কুণ্ডলসমূহের প্রভামণ্ডলীর দ্বারা মণ্ডিত গণ্ডস্থলযুক্ত ও অতিমনোহর স্ব স্ব বদন) বিলোকয়ন্তি খলু (অবলোকন করিয়া থাকেন)। [ পরের সহিত অন্বয় ] ॥ ৪ ॥

### অনুবাদ

প্রলয়কালে অনন্তদেব এই জগৎ উপসংহার করিতে ইচ্ছা করিলে তাঁহার ক্রোধভরে কুটিল, মনোহর ও ভ্রাম্যমাণ ভ্রূযুগলের মধ্য হইতে সঙ্কর্ষণ নামক রুদ্রদেব ত্রিশূল উত্তোলিত করিয়া উত্থিত হইয়া থাকেন ; ঐ রুদ্রদেব একাদশ ব্যূহ অর্থাৎ একাদশ ভেদে বিভক্ত ও ত্রিনেত্র ॥ ৩ ॥

অনন্তদেবের পাদপদ্মযুগলে অরুণবর্ণ ও নির্ম্মল নখমণিসমূহ বিরাজিত আছে ; ঐ নখমণিসমূহের মণ্ডলরূপ দর্পণে ভক্তগণের সহিত নাগপতিগণ একান্ত ভক্তিযোগ সহকারে অবনত হইয়া থাকেন ; তখন তাহারা হৃষ্টচিত্ত হইয়া ঐ নখমণিরূপ দর্পণে প্রতিফলিত অতিমনোহর স্ব স্ব বদনমণ্ডল অবলোকন করিয়া থাকেন ; ঐ বদনমণ্ডলে গণ্ডস্থল সমুজ্জ্বল কুণ্ডলসমূহের প্রভারাজির দ্বারা মণ্ডিত হইয়া থাকে ॥ ৪ ॥

### টীকা

যেন তম্, পুনঃ কীদৃশম্? অহমিত্যেবম্ভূতস্য রুদ্রস্য লক্ষণং স্বরূপং যস্মাৎ তম্ ॥ ১ ॥ যস্যেত্যাদি যচ্ছব্দানাং স এষ ভগবানিত্যগ্রিমেণান্বয়ঃ ॥ ২ ॥ ইদং বিশ্বমুপসংহর্ত্তুমিচ্ছতঃ অমর্ষেণ বিরচিতে কুটিলীকৃতে রুচিরে ভ্রমন্ত্যৌ ভ্রুবৌ তয়োরন্তরেণ মধ্যে একাদশব্যূহঃ একাদশভেদবান্ রুদ্রঃ শূলমুত্তম্ভয়ন্ উন্নময়ন্ উদতিষ্ঠৎ ॥ ৩ ॥

যস্যৈব হি নাগরাজকুমার্য্য আশিষ আশাসানাশ্চার্ব্বঙ্গবলয়-বিলসিত-বিশদবিপুলধবলসুভগরুচির-ভুজরজতস্তম্ভেম্বগুরুচন্দন-কুঙ্কুম-পঙ্কানুলেপেনা-বলিম্পমানাস্তদভিমর্ষণোন্মথিতহৃদয়মকরধ্বজাবেশরুচিরললিতস্মিতাস্তদনুরাগ-মদমুদিতমদবিঘূর্ণিতারুণকরুণাবলোকনয়নবদনারবিন্দং সব্রীড়ং কিল বিলোকয়ন্তি ॥ ৫ ॥

স এষ ভগবাননন্তোঽনন্তগুণার্ণব আদিদেব উপসংহৃতামর্ষরোষবেগো লোকানাং স্বস্তয় আস্তে ॥ ৬ ॥

### অন্বয়

নাগরাজকুমার্য্যঃ হি (নাগরাজকুমারীগণ) আশিষঃ আশাসানাঃ (সম্পদ্ কামনা করিয়া) অগুরুচন্দনকুঙ্কুমপঙ্কানুলেপেন (অগুরু, চন্দন ও কুঙ্কুমরূপ অনুলেপন দ্রব্যের দ্বারা) যস্য এব (যে অনন্তদেবের) চার্ব্বঙ্গবলয়বিলসিতবিশদবিপুলধবলসুভগরুচিরভুজরজতস্তম্ভেষু (মনোহর বলয়ে শোভিত, নির্ম্মল, বিশাল, ধবল, সুন্দর ও মনোজ্ঞ ভুজরূপ রজতস্তম্ভে) অবলিম্পমানাঃ (অনুলেপন করিয়া থাকেন) তদভিমর্ষণোন্মথিতহৃদয়মকরধ্বজাবেশরুচিরললিতস্মিতাঃ (এবং তৎকালে অনন্তদেবের অঙ্গস্পর্শে হৃদয়ে কামদেবের আবির্ভাব হওয়ায় মনোহর ও সুন্দর হাস্যসমন্বিতা হইয়া নাগরাজকুমারীগণ) তদনুরাগমদমুদিত-মদবিঘূর্ণিতারুণকরুণাবলোকনয়নবদনারবিন্দং (ভক্তজনের প্রতি অনুরাগজনিত মদে মুদিত, মদবিঘূর্ণিত, অরুণ ও করুণদৃষ্টিসম্পন্ন নয়নযুগল যাহাতে শোভিত, ভগবানের সেই বদনকমল) সব্রীড়ং বিলোকয়ন্তি কিল (সলজ্জভাবে অবলোকন করিয়া থাকেন) ॥ ৫ ॥

অনন্তগুণার্ণবঃ (অনন্তগুণের আধার) সঃ এষঃ আদিদেবঃ ভগবান্ অনন্তঃ (তাদৃশ এই আদিদেব ভগবান্ অনন্ত) উপসংহৃতামর্ষরোষবেগঃ (অসহিষ্ণুতা ও ক্রোধের বেগ উপসংহার করিয়া) লোকানাং স্বস্তয়ে আস্তে (লোকসমূহের মঙ্গলের নিমিত্ত অবস্থান করিতেছেন) ॥ ৬ ॥

### অনুবাদ

নাগরাজকুমারীগণ সম্পদ্ কামনা করিয়া অগুরু, চন্দন ও কুঙ্কুমাদি অনুলেপন দ্রব্যের দ্বারা ভগবান্ অনন্তদেবের বাহুরূপ রজতস্তম্ভে অনুলেপন করিয়া থাকেন; ঐ বাহু মনোহর বলয়ে শোভিত, নির্ম্মল, বিশাল, ধবল, সুন্দর ও মনোজ্ঞ; তৎকালে অনন্তদেবের অঙ্গস্পর্শে হৃদয়ে কামদেবের আবির্ভাব হওয়ায় মনোহর ও সুন্দর হাস্যসমন্বিত হইয়া নাগরাজকুমারীগণ ভগবানের বদনকমল সলজ্জভাবে অবলোকন করিয়া থাকেন; ভগবানের ঐ বদনমণ্ডলে ভক্তজনের প্রতি অনুরাগজনিত মদে মুদিত, মদবিঘূর্ণিত, অরুণ ও করুণদৃষ্টিসম্পন্ন নয়নযুগল শোভিত ॥ ৫ ॥

অনন্তগুণের আধার তাদৃশ এই আদিদেব ভগবান্ অনন্তদেব অসহিষ্ণুতা ও ক্রোধের বেগ উপসংহার করিয়া লোকসমূহের মঙ্গলের নিমিত্ত অবস্থান করিতেছেন ॥ ৬ ॥

### টীকা

সাত্বতর্ষভৈঃ সহ অহিপতয়ঃ অবনমন্তঃ যস্য সঙ্কর্ষণস্য অঙ্ঘ্রিকমলযুগলে অরুণাশ্চ বিশদাশ্চ নখা এব মণয়ঃ তেষাং ষণ্ডঃ সমূহস্তস্য মণ্ডলেষু পরিস্ফুরতাং কুণ্ডলানাং প্রভয়া মণ্ডিতানি গণ্ডস্থলানি যেষু তানি বদনানি

ধ্যায়মানঃ সুরাসুরোরগসিদ্ধগন্ধর্ববিদ্যাধরমুনিগণৈরনবরত-মদ-মুদিত-বিকৃত-বিহ্বল-লোচনঃ সুললিতমুখরিকামৃতেনাপ্যায়মানঃ স্বপার্ষদবিবুধ-যূথপতীনপরিম্লানরাগনবনবতুলসিকামোদমধ্বাসবেন মাদ্যন্মধুকরব্রাতমধু-রগীতশ্রিয়ং বৈজয়ন্তীং স্বাং বনমালাং নীলবাসা এককুণ্ডলো হলককুদি কৃতসুভগসুন্দরভুজো ভগবান্মহেন্দ্রবারণেন্দ্র ইব কাঞ্চনীং কক্ষ্যামুদারলীলো বিভর্ত্তি ॥ ৭ ॥

**অন্বয়**

সুরাসুরোরগসিদ্ধগন্ধর্ববিদ্যাধরমুনিগণৈঃ ধ্যায়মানঃ ( দেব, অসুর, নাগ, সিদ্ধ, গন্ধর্ব, বিদ্যাধর ও মুনিগণ অনন্তদেবের ধ্যান করিয়া থাকেন ) ; অনবরতমদমুদিতবিকৃতবিহ্বললোচনঃ ( তাঁহার লোচনযুগল অনবরত মদভরে মুদিত, বিকৃত ও বিহ্বল ) ; সুললিতমুখরিকামৃতেন ( সুললিত বচনামৃতের দ্বারা ) স্বপার্ষদবিবুধযূথপতীন্ ( স্বীয় পার্ষদ ও দেবদলপতিগণকে) আপ্যায়মানঃ ( তিনি পরিতৃপ্ত করিয়া থাকেন ) ; নীলবাসা এককুণ্ডলঃ ( তিনি নীলবস্ত্র পরিধান করেন, ও একটি কুণ্ডলধারণ করেন ) ; হলককুদি ( এবং হলপৃষ্ঠে ) কৃতসুভগসুন্দরভুজঃ ( তাঁহার একটি সুভগ ও সুন্দর ভুজ ন্যস্ত রহিয়াছে ) ; উদারলীলঃ ভগবান্ ( এইরূপ মনোজ্ঞ ক্রীড়াকারী ভগবান্ অনন্তদেব ) অপরিম্লানরাগনবনবতুলসিকামোদমধ্বাসবেন ( অম্লান-কান্তি নব নব তুলসীর সুরভিমধুর রসে ) মাদ্যন্মধুকরব্রাতমধুরগীতশ্রিয়ং ( উন্মত্ত মধুকরসমূহের সুমধুর গুঞ্জনে যাহার অপূর্ব্ব শোভা হইয়া থাকে ), বৈজয়ন্তীং স্বাং বনমালাং ( সেই স্বীয় বৈজয়ন্তী বনমালা ) কাঞ্চনীং কক্ষ্যাং মহেন্দ্রবারণেন্দ্রঃ ইব ( কাঞ্চনময়ী রজ্জু যেমন ইন্দ্রের ঐরাবত ধারণ করে, সেইরূপ ) বিভর্ত্তি ( ধারণ করিয়া থাকেন ) ॥ ৭ ॥

**অনুবাদ**

দেব, অসুর, নাগ, সিদ্ধ, গন্ধর্ব্ব, বিদ্যাধর ও মুনিগণ অনন্তদেবের ধ্যান করিয়া থাকেন ; তাঁহার লোচনযুগল অনবরত মদভরে মুদিত, বিকৃত ও বিহ্বল ; তিনি সুললিত বচনামৃতের দ্বারা স্বীয় পার্ষদগণ ও দেবপতিগণকে আপ্যায়িত করিয়া থাকেন ; তিনি নীল বস্ত্র পরিধান করেন ও একটিমাত্র কুণ্ডল ধারণ করেন এবং হলপৃষ্ঠে তাঁহার একটি সুভগ ও সুন্দর ভুজ ন্যস্ত রহিয়াছে ; এইরূপ উদারলীলাময় ভগবান্ অনন্তদেব ইন্দ্রের ঐরাবত যেমন কাঞ্চনময়ী রজ্জু ধারণ করে, সেইরূপ স্বীয় বৈজয়ন্তী বনমালা ধারণ করিয়া রহিয়াছেন ; অম্লানকান্তি নব নব তুলসীর সুরভি মধুররসে উন্মত্ত মধুকরসমূহের সুমধুর গুঞ্জনে ঐ বনমালার অপূর্ব্ব শোভা হইয়া থাকে ॥ ৭ ॥

**টীকা**

বিলোকয়ন্তি ॥ ৪ ॥ কিঞ্চ যস্য সঙ্কর্ষণস্য আশিষঃ সম্পদঃ আশাসানাঃ চারূণি যানি অঙ্গবলয়ানি অঙ্গদানি তদ্বিলসিতাশ্চ তে বিশদা বিপুলাশ্চ ধবলাঃ সুভগাশ্চ রুচিরাশ্চ ভুজা এব রজতস্তম্ভাঃ তেষু অগর্ব্বাদিপঙ্ক এবানুলেপস্তেনাবলিম্পমানাঃ তেষাম্ অভিমর্ষেণ উন্মথিতে হৃদয়ে মকরধ্বজস্যাবেশেন রুচিরং চ ললিতং চ স্মিতং যাসাং তাঃ তস্যানুরাগমদেন ভক্তবিষয়কস্নেহজনিতেন মদেন মুদিতে চ মদবিঘূর্ণিতে স্বানন্দমদেন প্রচলিতে চ আ ঈষদরুণে চ করুণাবলোকযুক্তে নয়নে যস্মিন্ তচ্চ তদ্বদনারবিন্দং বিলোকয়ন্তি ॥ ৫ ॥ অপরাধাসহনমমর্ষঃ, অপরাধিদমনচেষ্টা রোষঃ, উপসংহৃতস্তয়োর্বেগো যেন ॥ ৬ ॥ সুরাদিভির্ধ্যায়মানঃ

য এষ এবমনুশ্রুতোঽভিধ্যায়মানো মুমুক্ষূণামনাদিকালকর্ম্মবাসনাগ্রথিতমবিদ্যাময়ং হৃদয়গ্রন্থিং সত্ত্বরজস্তমোময়মন্তর্হৃদয়ং গত আশু নির্ভিনত্তি। তস্যানুভাবান্ ভগবান্ স্বায়ম্ভুবো নারদঃ সহ তুম্বুরুণা সভায়াং ব্রহ্মণঃ সংশ্লোকয়ামাস ॥ ৮ ॥

উৎপত্তিস্থিতিলয়হেতবোঽস্য কল্পাঃ সত্ত্বাদ্যাঃ প্রকৃতিগুণা যদীক্ষয়াসন্।
যদ্রূপং ধ্রুবমকৃতং যদেকমাত্মন্ নানাধাৎ কথমু হ বেদ তস্য বর্ত্ম ॥ ৯ ॥

**অন্বয়**

এবম্ অনুশ্রুতঃ অভিধ্যায়মানঃ (এইরূপ শ্রবণ ও ধ্যান করিলে) যঃ এষঃ (ভগবান্ অনন্তদেব) মুমুক্ষূণাম্ অন্তর্হৃদয়ং গতঃ (মুমুক্ষুগণের হৃদয়মধ্যে প্রবিষ্ট হইয়া) অনাদিকালকর্ম্মবাসনাগ্রথিতং (অনাদি কাল, কর্ম্ম ও বাসনাগ্রথিত) সত্ত্বরজস্তমোময়ম্ (সত্ত্ব, রজঃ ও তমোগুণাত্মক) অবিদ্যাময়ং হৃদয়গ্রন্থিং (অজ্ঞানময় হৃদয়গ্রন্থি) আশু নির্ভিনত্তি (অতিশীঘ্র ছেদন করিয়া থাকেন)। স্বায়ম্ভুবঃ ভগবান্ নারদঃ (ব্রহ্মার পুত্র ভগবান্ নারদ) তুম্বুরুণা সহ (সঙ্গীতবিদ্যাবিশারদ তুম্বুরুনামক জনৈক গন্ধর্ব্বের সহিত) ব্রহ্মণঃ সভায়াং (ব্রহ্মার সভায়) তস্য অনুভাবান্ (সেই অনন্তদেবের প্রভাব) সংশ্লোকয়ামাস (বর্ণনা করিয়াছিলেন) ॥ ৮ ॥

[তাহা এই—] অস্য (এই বিশ্বের) উৎপত্তিস্থিতিলয়হেতবঃ (সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের কারণ) সত্ত্বাদ্যাঃ প্রকৃতিগুণাঃ (সত্ত্বাদি প্রকৃতির গুণসমূহ) যদীক্ষয়া (যাঁহার দৃষ্টিহেতু) কল্পাঃ আসন্ (স্ব স্ব কার্য্যে

**অনুবাদ**

মুমুক্ষুগণ এই মূর্ত্তি শ্রবণ ও ধ্যান করিলে ভগবান্ অনন্তদেব তাহাদের হৃদয়মধ্যে প্রবিষ্ট হইয়া অনাদি কাল, কর্ম্ম ও বাসনাগ্রথিত, সত্ত্ব, রজঃ ও তমোগুণাত্মক অজ্ঞানময় হৃদয়গ্রন্থি আশু ছেদন করিয়া থাকেন। ব্রহ্মার পুত্র ভগবান্ নারদ তুম্বুরু নামক গন্ধর্ব্বের সহিত ব্রহ্মার সভায় সেই অনন্তদেবের প্রভাব বর্ণনা করিয়াছিলেন ॥ ৮ ॥

[নারদ যাহা বর্ণনা করিয়াছিলেন, তাহা এই]—এই বিশ্বের উৎপত্তি, স্থিতি ও প্রলয়ের কারণস্বরূপ সত্ত্বাদি প্রকৃতির গুণসমূহ যাঁহার দৃষ্টিহেতু স্ব স্ব কার্য্যে সমর্থ হইয়া

**টীকা**

অনবরতমদেন নিত্যনিরূঢ়ানন্দদ্যোতকস্বাঙ্গচেষ্টাবিশেষেণ মুদিতশ্চাসৌ বিকৃত বিহ্বললোচনশ্চ সুললিতেন মুখরিকামৃতেন বচনামৃতেন স্বপার্ষদাদীন্ আপ্যায়মানঃ সংহর্ষয়ন্ নীলে বাসসী যস্য, একমেব কুণ্ডলং যস্য, হলস্য ককুদি পৃষ্ঠে কৃতো ন্যস্তঃ সুভগশ্চাসৌ সুন্দরো ভুজো যেন, উদারলীলঃ রুচিরক্রীড়ঃ ন পরিম্লানো রাগঃ কান্তির্যস্যাস্তস্যাঃ নবতুলসিকায়া আমোদমধ্বাসবেন সুরভিমধুররসেন মাদ্যতাং মধুকরাণাং ব্রাতাঃ তেষাং মধুরগীতেন শ্রীঃ যস্যাঃ তাং বিভর্ত্তি কথং ? বরব্রাং বারণেন্দ্রঃ ঐরাবত ইব ॥ ৭ ॥ তুম্বুরুণা গন্ধর্ব্বেণ সহ সংশ্লোকয়ামাস ॥ ৮ ॥ অস্য বিশ্বস্য উৎপত্ত্যাদিহেতবঃ সত্ত্বাদ্যা গুণা যস্য সঙ্কর্ষণস্য ঈক্ষয়া কল্পাঃ স্বকার্য্যে সমর্থা আসন্, যস্য রূপং মূর্ত্তিং ধ্রুবং নিত্যং, যতোঽকৃতমনাদিসিদ্ধং, যদেকমন্যনিরপেক্ষং হেব আত্মন্ আত্মনি বিশ্বাধারে নানাকার্য্যজাতং বিশ্বমধাৎ, তস্য বর্ত্ম কথং বেদ জন ইতি শেষঃ, যদনুগ্রহং বিনা ন

মূর্ত্তিং নঃ পুরুকৃপয়া বভার সত্ত্বং সংশুদ্ধং সদসদিদং বিভাতি যত্র ।
যল্লীলাং মৃগপতিরাদদেঽনবদ্যামাদাতুং স্বজনমনাংস্যুদারবীর্য্যঃ ॥ ১০ ॥

## অন্বয়

সমর্থ হইয়া থাকে), যদ্রূপম্ অকৃতম্ ধ্রুবম্ (যাঁহার স্বরূপ অনাদিসিদ্ধ বলিয়া নিত্য) যৎ একম্ [এব] (এবং যিনি এক হইয়াই) আত্মন্ (নিজের মধ্যে) নানা অধাৎ (নানাকার্য্যসমূহরূপ বিশ্ব ধারণ করিয়া থাকেন), [লোকসমূহ] তস্য বর্ত্ম (সেই ব্রহ্মের তত্ত্ব) কথম্ উ হ বেদ (কি প্রকারে জানিতে সমর্থ হইবে?) ॥ ৯ ॥

যত্র (যাঁহাতে) সদসৎ ইদং বিভাতি (এই স্থূল ও সূক্ষ্মাত্মক বিশ্ব প্রকাশিত হইতেছে), [সঃ] (তিনি) নঃ (উপাসক আমাদের প্রতি) পুরুকৃপয়া (অত্যধিক করুণা করিয়া) সংশুদ্ধং সত্ত্বং মূর্ত্তিং বভার (বিশুদ্ধ সত্ত্বমূর্ত্তি ধারণ করিয়াছেন); যৎ উদারবীর্য্যঃ (যে উদারপরাক্রম ভগবান্) স্বজনমনাংসি আদাতুম্ (স্বভক্ত মুমুক্ষুগণের চিত্তকে বশীভূত করিবার নিমিত্ত) মৃগপতিঃ (এবং বুভুক্ষু জীবের পতি হইয়া) [তাহাদের ভোগসিদ্ধির নিমিত্ত] অনবদ্যাং লীলাম্ আদদে (সর্ব্বপ্রকার দোষরহিত বিশ্বসৃষ্ট্যাদি লীলা প্রকাশ করিয়া থাকেন), [মুমুক্ষু ব্যক্তি তাঁহা ভিন্ন অপর কাহাকে আশ্রয় কবিবে? পরের শ্লোকে অন্বয়] ॥ ১০ ॥

## অনুবাদ

থাকে, যাঁহার স্বরূপ অনাদিসিদ্ধ বলিয়া নিত্য এবং যিনি এক হইয়াই নিজের মধ্যে নানা-কার্য্যাত্মক এই বিশ্ব ধারণ করিয়া থাকেন, লোকসমূহ তাদৃশ ব্রহ্মের তত্ত্ব কি প্রকারে জানিতে সমর্থ হইবে? ॥ ৯ ॥

যাঁহাতে এই স্থূল ও সূক্ষ্মাত্মক জগৎ প্রকাশিত হইতেছে, উপাসক আমাদের প্রতি অত্যধিক করুণা করিয়া যিনি বিশুদ্ধ সত্ত্বমূর্ত্তি ধারণ করিয়াছেন, যে উদারপরাক্রম ভগবান্ স্বভক্ত মুমুক্ষুগণের চিত্তকে বশীভূত করিবার নিমিত্ত এবং বুভুক্ষু জীবগণের পতি হইয়া তাহাদের ভোগসিদ্ধির নিমিত্ত সর্ব্বপ্রকারে দোষরহিত বিশ্বসৃষ্ট্যাদি লীলা করিয়া থাকেন, [মুমুক্ষু ব্যক্তি সেই ভগবান্ অনন্তদেবকে পরিত্যাগ করিয়া অপর কাহাকে আশ্রয় করিবে?] ॥ ১০ ॥

## টীকা

বেদেত্যর্থঃ ॥ ৯ ॥ নমু একস্য স্বরূপমাত্রস্য ব্রহ্মণঃ সদানন্দময়স্য মূর্ত্তিধারণে সত্ত্বাদিনা বিশ্বসৃষ্ট্যাদিলীলায়াং চ কিং প্রয়োজনমত্রাহ—মূর্ত্তিমিতি। যত্র ভগবতি ইদং সদসৎ স্থূলসূক্ষ্মরূপং বিশ্বং বিভাতি, সঃ নঃ অস্মাকমুপাসকানাং পুরুকৃপয়া বিপুলকরুণয়া সম্যক্ শুদ্ধং প্রাকৃতসত্ত্বাদিসংসর্গরহিতং সত্ত্বমপ্রাকৃতং সত্ত্বং মূর্ত্তিং বভার দধার; স্বজনানাং মুমুক্ষূণাং মনাংসি আদাতুং বিশ্বসৃষ্ট্যাদিলীলামাদদে। বিশ্বসৃষ্ট্যাদিলীলাভাবে মুমুক্ষূণাং মনাংসি ধ্যানে নিগৃহীতানি ন ভবেয়ুরিত্যর্থঃ। কথম্ভূতাম্? অনবদ্যাম্ স্বভাবতঃ সমস্তদোষ-শূন্যাম্, কিঞ্চ মৃগাঃ বুভুক্ষবো জীবাঃ অত্র মৃগশব্দবাচ্যাঃ তেষামপি পতিঃ যদ্ যদ্ য এব তদ্ভোগসিদ্ধয়েঽপি বিশ্বসৃষ্ট্যাদিলীলামাদদে, যদুদারবীর্য্যঃ তস্মাদন্তং মুমুক্ষুঃ কমাশ্রয়েদিত্যুত্তরেণ সম্বন্ধঃ ॥ ১০ ॥ কিঞ্চ যন্নামেতি। যস্য নাম শ্রুতং গুর্ব্বাদিতঃ অকস্মাদ্বা আর্ত্তো বা সন্ প্রলম্ভনাৎ পরিহাসাদ্বা পতিতো মহাপাতকী অপি যদি কীর্ত্তয়েৎ, তর্হি অশেষমংহো হন্তি, তত্রাপি সপন্তেব; ন চ কেবলমাত্মন এবাংহো হন্তি, কিন্তু নৃণাং

যন্নাম শ্রুতমনুকীর্ত্তয়েদকস্মাদার্ত্তো বা যদি পতিতঃ প্রলম্ভনাদ্বা।
হন্ত্যংহঃ সপদি নৃণামশেষমন্যং কং শেষাদ্ভগবত আশ্রয়েন্মুমুক্ষুঃ ॥ ১১ ॥
মূর্দ্ধন্যর্পিতমণুবৎ সহস্রমূর্দ্ধ্নো ভূগোলং সগিরিসরিৎসমুদ্রসত্ত্বম্।
আনন্ত্যাদবিমিতবিক্রমস্য ভূম্নঃ কো বীর্য্যাণ্যপি গণয়েৎ সহস্রজিহ্বঃ ॥ ১২ ॥

### অন্বয়

পতিতঃ [ অপি ] যদি ( মহাপাতকীও যদি ) অকস্মাৎ ( অকস্মাৎ ), আর্ত্তঃ বা ( অথবা পীড়িত হইয়া ), প্রলম্ভনাৎ বা ( অথবা পরিহাসচ্ছলে ) যন্নাম ( যাঁহার নাম ) শ্রুতং ( অপরের নিকট হইতে শ্রবণ করিয়া ) অনুকীর্ত্তয়েৎ ( অনুকীর্ত্তন করে ), [ তাহা হইলে যিনি ] সপদি ( তৎক্ষণাৎ ) অশেষম্ অংহঃ হন্তি ( তাহার সমস্ত পাপ বিনষ্ট করিয়া থাকেন ), [ যিনি কেবল স্বভক্তগণেরই পাপ বিনাশ করেন, এমন নহে, কিন্তু ] নৃণাং ( নাম কীর্ত্তন করিলে সকল মনুষ্যেরই পাপ বিনাশ করিয়া থাকেন ), মুমুক্ষুঃ ( মুমুক্ষু ব্যক্তি ) [ তস্মাৎ ] ভগবতঃ শেষাৎ ( সেই ভগবান্ অনন্তদেবকে পরিত্যাগ করিয়া ) অন্যং কম্ আশ্রয়েৎ ( অপর কাহাকে আশ্রয় করিবে ? ) ॥ ১১ ॥

সহস্রমূর্দ্ধ্নঃ ( সহস্রমস্তক অনন্তদেবের ) মূর্দ্ধনি ( একটিমাত্র মস্তকে ) সগিরিসরিৎসমুদ্রসত্ত্বং ( গিরি, নদী, সমুদ্র ও প্রাণিসমূহসমন্বিত ) ভূগোলং ( ভূমণ্ডল ) অর্পিতম্ ( স্থাপিত হইয়া ) অণুবৎ [ প্রতীয়তে ] ( অণুর ন্যায় প্রতীত হইতেছে ) ; [ অতএব ] সহস্রজিহ্বঃ অপি কঃ ( সহস্রজিহ্বা প্রাপ্ত হইলেও কোন্ ব্যক্তি ) অবিমিতবিক্রমস্য ভূম্নঃ ( সেই অপরিমিত পরাক্রমশালী অনন্তদেবের ) বীর্য্যাণি ( বীর্য্য অর্থাৎ গুণসমূহ ) আনন্ত্যাৎ ( অনন্ত বলিয়া ) গণয়েৎ ( গণনা করিতে সমর্থ হইবে ? ) ॥ ১২ ॥

### অনুবাদ

মহাপাতকীও যদি অপরের নিকট হইতে শ্রবণ করিয়া অথবা অকস্মাৎ অথবা পীড়িত হইয়া অথবা পরিহাসচ্ছলে ভগবানের নাম কীর্ত্তন করে, তাহা হইলে যিনি তৎক্ষণাৎ তাহার সমস্ত পাপ বিনাশ করিয়া থাকেন, যিনি কেবল স্বভক্তগণের পাপ বিনাশ করেন এমত নহে, কিন্তু নাম কীর্ত্তন করিলে সকল মনুষ্যেরই পাপ বিনাশ করিয়া থাকেন, মুমুক্ষু ব্যক্তি তাদৃশ ভগবান্ অনন্তদেবকে পরিত্যাগ করিয়া অপর কাহাকে আশ্রয় করিবে ? ॥ ১১ ॥

সহস্রমস্তক অনন্তদেবের একটিমাত্র মস্তকে গিরি, নদী, সমুদ্র ও প্রাণিসমূহের সহিত ভূমণ্ডল স্থাপিত হইয়া অণুর ন্যায় প্রতীত হইতেছে ; তাঁহার পরাক্রম অনন্ত বলিয়া সহস্র জিহ্বা প্রাপ্ত হইলেও কোন্ ব্যক্তি সেই অপরিমিত পরাক্রমশালী অনন্তদেবের বীর্য্য সকল গণনা করিতে সমর্থ হইবে ? ॥ ১২ ॥

### টীকা

স্বকীয়ানামন্যেষামপি তস্মাচ্ছেষাদন্যং মুমুক্ষুঃ কমাশ্রয়েৎ ? স্বয়ং ভগবতঃ উপাসনায়াঃ পরমপুরুষার্থত্বে কা কথা যদংশঃ সঙ্কর্ষণো যদংশঃ শেষঃ তন্নামোচ্চারণমাত্রেণাপি পতিতোঽপি কৃতার্থো ভবেদিতি ফলিতোঽর্থঃ ॥ ১১ ॥ ১২ ॥ দুরন্তমনন্তং বীর্য্যং বলং যস্য উরবো গুণাঃ অনুভাবাশ্চ যস্য স চ স চ, রসায়া

এবম্প্রভাবো ভগবাননন্তো দুরন্তবীর্য্যোরুগুণানুভাবঃ।
মূলে রসায়াঃ স্থিত আত্মতন্ত্রো যো লীলয়া ক্ষ্মাং স্থিতয়ে বিভর্ত্তি ॥ ১৩ ॥

এতা হ্যেবেহ নৃভিরুপগন্তব্যা গতয়ো যথাকর্ম্ম বিনির্ম্মিতা যথোপদেশমনুবর্ণিতাঃ কামান্ কাময়মানৈঃ ॥ ১৪ ॥

এতাবতীর্হি রাজন্! পুংসঃ প্রবৃত্তিলক্ষণস্য ধর্ম্মস্য বিপাকগতয় উচ্চাবচা বিসদৃশা যথাপ্রশ্নং ব্যাচখ্যে কিমন্যৎ কথয়ামীতি ॥ ১৫ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে
সঙ্কর্ষণমাহাত্ম্যং নাম পঞ্চবিংশোঽধ্যায়ঃ ॥ ২৫ ॥

**অন্বয়**

ভগবান্ অনন্তঃ ( ভগবান্ অনন্তদেব ) এবং প্রভাবঃ ( এইরূপ প্রভাবসম্পন্ন ) দুরন্তবীর্য্যোরুগুণানুভাবঃ ( এবং অনন্ত বল, বহুগুণ ও বহু মাহাত্ম্যসম্পন্ন ) ; যঃ আত্মতন্ত্রঃ ( ইনি স্বাধীন হইয়া ) স্থিতয়ে ( পৃথিবীর স্থিতির নিমিত্ত ) রসায়াঃ মূলে স্থিতঃ ( পৃথিবীর মূলে অবস্থান করতঃ ) লীলয়া ( অবলীলাক্রমে ) ক্ষ্মাং বিভর্ত্তি ( পৃথিবী ধারণ করিতেছেন ) ॥ ১৩ ॥

[ হে রাজন্! ] ইহ এতাঃ এব হি গতয়ঃ বিনির্ম্মিতাঃ ( এই সকল লোক কর্ম্মের দ্বারা রচিত ) ; কামান্ কাময়মানৈঃ নৃভিঃ ( সকামী মনুষ্যগণের ) যথাকর্ম্ম ( স্ব স্ব কর্ম্মানুসারে ) [ ঐ সকল লোকে ] উপগন্তব্যাঃ ( গতি হইয়া থাকে ) ; যথোপদেশম্ অনুবর্ণিতাঃ ( আমি যেমন উপদেশ প্রাপ্ত হইয়াছি, তদনুসারে বর্ণনা করিলাম ) ॥ ১৪ ॥

রাজন্! ( হে মহারাজ পরীক্ষিৎ! ) এতাবতীঃ হি ( এই সকল লোকই ) পুংসঃ ( জীবের ) প্রবৃত্তিলক্ষণস্য ( প্রবৃত্তিলক্ষণ ধর্ম্মের ) উচ্চাবচাঃ বিসদৃশাঃ বিপাকগতয়ঃ ( উচ্চ, নীচ ও বিসদৃশ ফলভূমি ) ;

**অনুবাদ**

ভগবান্ অনন্তদেব পূর্ব্বোক্ত প্রকার প্রভাবসম্পন্ন ; তাঁহার অনন্ত বল, বহুগুণ ও বহু মাহাত্ম্য ; তিনি স্বাধীন হইয়াও পৃথিবীর স্থিতির নিমিত্ত পৃথিবীর মূলে অবস্থান করতঃ পৃথিবীকে ধারণ করিতেছেন ॥ ১৩ ॥

হে রাজন্! এই সকল লোক কর্ম্মের দ্বারা রচিত ; সকামী মনুষ্যগণের স্ব স্ব কর্ম্মানুসারে ঐ সকল লোকে গতি হইয়া থাকে। আমি যেমন উপদেশ প্রাপ্ত হইয়াছি, তদনুসারে বর্ণনা করিলাম ॥ ১৪ ॥

হে মহারাজ পরীক্ষিৎ! এই সকল লোকই পুরুষের প্রবৃত্তিলক্ষণ ধর্ম্মের অর্থাৎ সকাম

**টীকা**

ভূমের্মূলে আত্মতন্ত্রঃ স্বাধীনঃ সন্ ক্ষ্মাং বিভর্ত্তি ॥ ১৩ ॥ উক্তলোকবিভাগমীশ্বরকৃতং সোপযোগং সম্প্রদায়তো ময়া উক্তমিত্যাহ—এতা ইতি। এতাঃ গতয়ঃ বিনির্ম্মিতাঃ কর্ম্মণেতি শেষঃ। কামান কাময়মানৈঃ নৃভিঃ যথাকর্ম্ম উপগন্তব্যাঃ যথোপদেশং ময়া চ অনুবর্ণিতাঃ, ন তু স্ববুদ্ধিমাত্রেণ ॥ ১৪ ॥

**অন্বয়**

যথাপ্রশ্নং ব্যাচখ্যে ( আমি আপনার প্রশ্নানুসারে সেই সকল বর্ণনা করিলাম ) ; অন্যৎ কিং কথয়ামি ইতি ( এক্ষণে আর অন্য কি বর্ণনা করিব, বলুন ) ॥ ১৫ ॥

**অনুবাদ**

ধর্ম্মের উচ্চ, নীচ ও বিসদৃশ ফলভূমি ; আমি আপনার প্রশ্নানুসারে সেই সকল বর্ণনা করিলাম ; এক্ষণে অন্য আর কি বর্ণনা করিব, বলুন ॥ ১৫ ॥

পঞ্চবিংশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ২৫ ॥

**টীকা**

লোকবিভাগমুপসংহরতি—এতাবতীঃ এতাবত্যঃ পুংসঃ প্রবৃত্তিলক্ষণস্য ধর্ম্মস্য বিপাকগতয়ঃ ফলভূময়ঃ সন্তি, যাঃ ব্যাচখ্যে ব্যাখ্যাতবানস্মি ॥ ১৫ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পঞ্চমস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃতসিদ্ধান্তপ্রদীপে পঞ্চবিংশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ২৫ ॥

---

# ষড়্‌বিংশোঽধ্যায়ঃ

শ্রীরাজোবাচ

মহর্ষ এতদ্বৈচিত্র্যং লোকস্য কথমিতি ॥ ১ ॥

শ্রীঋষিরুবাচ

ত্রিগুণত্বাৎ কর্ত্তুঃ শ্রদ্ধয়া কর্ম্মগতয়ঃ পৃথক্‌বিধাঃ সর্ব্বা এব সর্ব্বস্য তারতম্যেন ভবন্তি ॥ ২ ॥

**অন্বয়**

[ এই অধ্যায়ে নরকের স্থিতি বর্ণনা করিতেছেন ] শ্রীরাজা উবাচ ( মহারাজ পরীক্ষিৎ জিজ্ঞাসা করিলেন ) মহর্ষে ! ( হে মহর্ষে ! ) লোকস্য এতৎ বৈচিত্র্যম্ কথম্ ? ইতি ( জনগণের এই সকল ভোগ-বৈচিত্র্য কেন হয় ? ) [ তাহা আমাকে বলুন ] ॥ ১ ॥

শ্রীঋষিঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে রাজন্ ! ] কর্ত্তুঃ ত্রিগুণত্বাৎ ( সাত্ত্বিক, রাজস ও

**অনুবাদ**

[ এই অধ্যায়ে নরকস্থিতি বর্ণনা করিতেছেন ]—মহারাজ পরীক্ষিৎ জিজ্ঞাসা করিলেন—হে মহর্ষে ! জনগণের এই সকল ভোগবৈচিত্র্য কেন হয় ? [ তাহা আমাকে বলুন ] ॥ ১ ॥

শুকদেব বলিলেন—হে মহারাজ ! কর্ম্মকর্ত্তা জীবের সত্ত্ব, রজঃ ও তমঃ এই তিনটি গুণ

**টীকা**

ষড়্‌বিংশে নরকস্থিতির্বর্ণ্যতে—ধর্ম্মস্য উচ্চাবচবিসদৃশবিপাকগতয়ঃ ইত্যুক্তে ভোগবৈচিত্র্যে কারণং পৃচ্ছতি—মহর্ষে ! ইতি ॥ ১ ॥ কর্ত্তুর্জীবস্য ত্রিগুণত্বাৎ ত্রয়ো গুণাঃ বন্ধনভূতাঃ যস্য সঃ ত্রিগুণঃ

অথেদানীং প্রতিষিদ্ধলক্ষণস্যাধর্ম্মস্য তথৈব কর্ত্তুঃ শ্রদ্ধায়া বৈসাদৃশ্যাৎ কর্ম্মফলং বিসদৃশং ভবতি যা হ্যনাদ্যবিদ্যাকৃতকামানাং তৎপরিণামলক্ষণাঃ সৃতয়ঃ সহস্রশঃ প্রবৃত্তাস্তাসাং প্রাচুর্য্যেণানুবর্ণয়িষ্যামঃ ॥ ৩ ॥

**অন্বয়**

তামসভেদে কর্ম্মকর্ত্তা ত্রিবিধ; সুতরাং তাহার) শ্রদ্ধয়া (সেই সেই গুণানুরূপ শ্রদ্ধাহেতু) কর্ম্মগতয়ঃ (অনুষ্ঠিত সাত্ত্বিকাদি কর্ম্মসমূহের ফলভোগ) পৃথগ্‌বিধাঃ (নানাপ্রকার হইয়া থাকে বুঝিতে হইবে); [আর একই ব্যক্তির সকল সময়ে একই প্রকার গুণবৃত্তি থাকে না বলিয়া] তারতম্যেন (গুণবৃত্তির তারতম্যানুসারে) সর্ব্বস্য (সকলেরই) সর্ব্বাঃ এব ভবন্তি (সকল প্রকার ফলভোগই হইয়া থাকে) ॥ ২ ॥

তথা এব (সেইরূপ) প্রতিষিদ্ধলক্ষণস্য অধর্ম্মস্য কর্ত্তুঃ (শাস্ত্রনিষেধই যাহার জ্ঞাপক, তাদৃশ অধর্ম্মের অনুষ্ঠান করিলে জীবের) শ্রদ্ধায়াঃ বৈসাদৃশ্যাৎ (গুণবৃত্তির তারতম্যানুসারে শ্রদ্ধার বিভিন্নতা-হেতু) কর্ম্মফলং বিসদৃশং ভবতি (ঐ অধর্ম্মকর্ম্মের ফলও বিভিন্ন হইয়া থাকে)। [তাহার মধ্যে] অনাদ্যবিদ্যাকৃতকামানাং (অনাদি অজ্ঞানের দ্বারা সম্পাদিত পাপসমূহের) তৎপরিণামলক্ষণাঃ (পরিণামস্বরূপ) যাঃ হি সহস্রশঃ সৃতয়ঃ প্রবৃত্তাঃ (যে সকল সহস্র সহস্র নরকগতি চলিতেছে), অথ ইদানীং (এক্ষণে) তাসাং (সেই সকল) প্রাচুর্য্যেণ অনুবর্ণয়িষ্যামঃ (প্রধান প্রধান দেখিয়া বর্ণনা করিব) ॥ ৩ ॥

**অনুবাদ**

আছে; ঐ গুণত্রয়ই তাহার বন্ধনস্থানীয়; সুতরাং তাহার সেই সেই গুণানুরূপ শ্রদ্ধাহেতু অনুষ্ঠিত সাত্ত্বিকাদি কর্ম্মসমূহের ফল নানা প্রকার হইয়া থাকে বুঝিতে হইবে। আর একই ব্যক্তির সকল সময়ে একই প্রকার গুণবৃত্তি থাকে না বলিয়া গুণবৃত্তির তারতম্যানুসারে সকলেরই সকল প্রকার ফলভোগও হইয়া থাকে ॥ ২ ॥

সেইরূপ শাস্ত্রনিষিদ্ধ অধর্ম্মের অনুষ্ঠান করিলে জীবের গুণবৃত্তির তারতম্যানুসারে শ্রদ্ধার বিভিন্নতাহেতু ঐ অধর্ম্মের ফলও বিভিন্ন হইয়া থাকে। তাহার মধ্যে অনাদি অজ্ঞানের দ্বারা সম্পাদিত পাপসমূহের পরিণামস্বরূপ যে সকল সহস্র সহস্র নরকগতি চলিতেছে, এক্ষণে সেই সকল প্রধান প্রধান দেখিয়া বর্ণনা করিব ॥ ৩ ॥

**টীকা**

তত্ত্বং তস্মাৎ, শ্রদ্ধয়া তৎতৎগুণানুরূপয়া হেতুভূতয়া কর্ম্মগতয়ঃ সাত্ত্বিকাদিকর্ম্মবিপাকভূময়ঃ পৃথগ্‌বিধাঃ বোধ্যাঃ "ঊর্দ্ধং গচ্ছন্তি সত্ত্বস্থা মধ্যে তিষ্ঠন্তি রাজসাঃ। জঘন্যগুণবৃত্তিস্থা অধো গচ্ছন্তি তামসাঃ" ইতি শ্রীমুখবচনাৎ, তত্রাপি গুণবৃত্তিতারতম্যাৎ সর্ব্বা গতয়ঃ সর্ব্বস্য কর্ত্তুর্ভবন্তি ॥ ২ ॥ প্রতিষিদ্ধং প্রতিষেধঃ "ব্রাহ্মণো ন হন্তব্যঃ" "আচারাৎ ন প্রমদিতব্যম্" ইত্যাদি, তদেব লক্ষণং জ্ঞাপকং যস্য তস্য অধর্ম্মস্য কর্ত্তুঃ শ্রদ্ধায়া বৈসাদৃশ্যাৎ তমোবৃত্তিভেদেন শ্রদ্ধায়া অপি অনেকবিধত্বাৎ কর্ম্মণঃ অধর্ম্মস্য ফলং বিসদৃশং ভবতি; তত্র অনাদ্যজ্ঞানেন কৃতানাং সম্পাদিতানাং কামানাং পাপানাং যাঃ সৃতয়ঃ, তাসাং দ্বিতীয়ার্থে ষষ্ঠী, তাঃ অথেদানীং প্রাচুর্য্যেণ প্রাধান্যেন অনুবর্ণয়িষ্যামঃ ইত্যন্বয়ঃ ॥ ৩ ॥ নরকান্ বর্ণয়িতুং প্রবৃত্তং মুনিং নরকাঃ কুত্র সন্তীতি পৃচ্ছতি—নরকা নামেতি। ভূমাবেব দেশ-

শ্রীরাজোবাচ

নরকা নাম ভগবন্! কিং দেশবিশেষা অথবা বহিস্ত্রিলোক্যা আহোস্বিদন্তরাল ইতি ॥ ৪ ॥

শ্রীঋষিরুবাচ

অন্তরাল এব ত্রিজগত্যাস্তু দিশি দক্ষিণস্যামধস্তাদ্ভূমেরুপরিষ্টাচ্চ জলাৎ। যস্যামগ্নিষ্বাত্তাদয়ঃ পিতৃগণা দিশি স্বানাং গোত্রাণাং পরমেণ সমাধিনা সত্যা এবাশিষ আশাসানা নিবসন্তি ॥ ৫ ॥

**অন্বয়**

শ্রীরাজা উবাচ (মহারাজ পরীক্ষিৎ বলিলেন) ভগবন্! (হে ব্রহ্মন্!) নরকাঃ নাম কিং দেশবিশেষাঃ? (নরক নামে যে সকল অভিহিত হয়, ঐ সকল কি পৃথিবীস্থ দেশবিশেষ?) অথবা ত্রিলোক্যাঃ বহিঃ (অথবা ত্রিলোকের বাহিরে অবস্থিত?) আহোস্বিৎ অন্তরালে ইতি (কিম্বা ত্রিলোকের মধ্যে অবস্থিত?) ॥ ৪ ॥

শ্রীঋষিঃ উবাচ (শুকদেব বলিলেন) [নরক সকল] ত্রিজগত্যাঃ তু অন্তরালে এব (ত্রিলোকের মধ্যেই) দক্ষিণস্যাং দিশি (দক্ষিণদিকে) ভূমেঃ অধস্তাৎ (সপ্তপাতালযুক্ত ভূমির নীচে) জলাৎ উপরিষ্টাৎ চ (ও কারণসলিলের উপরে) [বিদ্যমান আছে]। যস্যাং দিশি (ঐ দক্ষিণদিকে) অগ্নিষ্বাত্তাদয়ঃ পিতৃগণাঃ (অগ্নিষ্বাত্তাদি পিতৃগণ) পরমেণ সমাধিনা (পরম সমাধিযোগে) স্বানাং গোত্রাণাং (স্ব স্ব গোত্রোদ্ভব জনগণের) সত্যাঃ আশিষঃ এব আশাসানাঃ (যথার্থ মঙ্গল কামনা করিয়া) নিবসন্তি (বাস করিতেছেন) ॥ ৫ ॥

**অনুবাদ**

মহারাজ পরীক্ষিৎ বলিলেন—হে ব্রহ্মন্! নরক নামে যে সকল অভিহিত হয়, ঐ সকল কি পৃথিবীতে দেশবিশেষরূপে অবস্থিত? অথবা ত্রিলোকের বহির্ভাগে অবস্থিত? কিম্বা ত্রিলোকের মধ্যে অবস্থিত? ॥ ৪ ॥

শুকদেব বলিলেন—নরক সকল ত্রিলোকের মধ্যেই দক্ষিণদিকে সপ্তপাতালসমন্বিত ভূমির নীচে ও কারণসলিলের উপরে বিদ্যমান আছে। ঐ দক্ষিণদিকে অগ্নিষ্বাত্তাদি পিতৃগণ পরম-সমাধিযোগে স্ব স্ব গোত্রোদ্ভব জনগণের যথার্থ মঙ্গল কামনা করিয়া বাস করিতেছেন ॥ ৫ ॥

**টীকা**

বিশেষাঃ, ত্রিলোক্যাঃ ব্রহ্মাণ্ডাদ্ বহির্বা, অন্তরালে ব্রহ্মাণ্ডমধ্যে বা ॥ ৪ ॥ অন্তরালে ত্রিজগত্যা ইতি ব্রহ্মাণ্ডমধ্যে ইত্যর্থঃ, অধস্তাৎ ভূমেঃ জলাদ্‌গর্ভোদাৎ, তত্রাহ ভগবান্ পরাশরঃ "অতলং বিতলং চৈব নিতলং চ গভস্তিমৎ। মহাখ্যং সুতলং চাপি পাতালঞ্চাপি সপ্তমম্॥ ততশ্চ নরকা বিপ্র! ভুবোঽধঃ সলিলস্য চ" ইতি। তেভ্যোঽপি অধস্তমঃ, ততো গর্ভোদকং, ততোঽণ্ডকটাহ ইত্যাহুঃ ॥৫॥ যথাকর্ম্মাবদ্যং কর্ম্মদোষমনতিক্রম্য দোষং যাতনালক্ষণং দমং দণ্ডং ধারয়তি যোজয়তি ॥ ৬ ॥ মতান্তরেণাষ্টাবিংশতির্নরকা ইত্যাহ—কিঞ্চেতি। ত্রিবিধানাং যাতনানাম্ "যাতনা তীব্রবেদনা" ইতি

যত্র হ বাব ভগবান্ পিতৃরাজো বৈবস্বতঃ স্ববিষয়ং প্রাপিতেষু স্বপুরুষৈর্জন্তুষূপরতেষু যথাকর্ম্মাবদ্যং দোষমেবানুল্লঙ্ঘিতভগবচ্ছাসনঃ সগণো দমং ধারয়তি ॥ ৬ ॥

তত্র হৈকে নরকানেকবিংশতিং গণয়ন্তি। অথ তাংস্তে রাজন্! নামরূপলক্ষণতোঽনুক্রমিষ্যামঃ। তামিস্রোঽন্ধতামিস্রো রৌরবো মহারৌরবঃ কুম্ভীপাকঃ কালসূত্রমসিপত্রবনং শূকরমুখমন্ধকূপঃ কৃমিভোজনঃ সন্দংশস্তপ্তশূর্ম্মির্বজ্রকণ্টকশাল্মলী বৈতরণী পূয়োদঃ প্রাণরোধো বিশসনং লালাভক্ষঃ সারমেয়াদনমবীচিরয়ঃপানমিতি। কিঞ্চ ক্ষারকর্দ্দমো রক্ষোগণভোজনঃ শূলপ্রোতো দন্দশূকোঽবটনিরোধনঃ পর্য্যাবর্ত্তনঃ সূচীমুখমিত্যষ্টাবিংশতির্নরকা বিবিধযাতনাভূময়ঃ ॥ ৭ ॥

## অন্বয়

যত্র হ বাব (ঐ দক্ষিণদিকেই) পিতৃরাজঃ ভগবান্ বৈবস্বতঃ (পিতৃরাজ ভগবান্ যম) সগণঃ (স্বীয় জনগণের সহিত মিলিত থাকিয়া) অনুল্লঙ্ঘিতভগবচ্ছাসনঃ (ভগবানের আজ্ঞা উল্লঙ্ঘন না করিয়া) স্বপুরুষৈঃ স্ববিষয়ং প্রাপিতেষু (কিঙ্করাদিকর্ত্তৃক নিজের অধিকারে আনীত) উপরতেষু জন্তুষু (মৃত প্রাণিগণের উপরে) যথাকর্ম্মাবদ্যং (তাহাদের নিজ নিজ কর্ম্মদোষের অনুরূপ) দোষম্ এব দমং ধারয়তি (যাতনারূপ দণ্ডবিধান করিয়া থাকেন) ॥ ৬ ॥

তত্র হ একে একবিংশতিং নরকান্ গণয়ন্তি (কেহ কেহ নরকের সংখ্যা একবিংশতি গণনা করিয়া থাকেন)। রাজন্! (হে মহারাজ!) অথ (অনন্তর) [আমি] নামরূপলক্ষণতঃ (নাম, রূপ ও লক্ষণানুসারে) তান্ (সেই সকল নরক) তে (আপনার নিকটে) অনুক্রমিষ্যামঃ (যথাক্রমে বর্ণনা করিব); [আপনি শ্রবণ করুন]। তামিস্রঃ, অন্ধতামিস্রঃ, রৌরবঃ, মহারৌরবঃ, কুম্ভীপাকঃ, কালসূত্রম্, অসিপত্রবনং, শূকর-মুখম্, অন্ধকূপঃ, কৃমিভোজনঃ, সন্দংশঃ, তপ্তশূর্ম্মিঃ, বজ্রকণ্টকশাল্মলী, বৈতরণী, পূয়োদঃ, প্রাণরোধঃ, বিশসনং, লালাভক্ষঃ, সারমেয়াদনম্, অবীচিঃ, অয়ঃপানম্ ইতি; কিঞ্চ (কাহারও মতে এতদ্ভিন্ন আরও) ক্ষারকর্দ্দমঃ, রক্ষোগণভোজনঃ, শূলপ্রোতঃ, দন্দশূকঃ, অবটনিরোধনঃ, পর্য্যাবর্ত্তনঃ, সূচীমুখম্ ইতি (এই সাতটি নরক আছে)। [অতএব] বিবিধযাতনাভূময়ঃ অষ্টাবিংশতিঃ নারকাঃ (বিবিধ তীব্রযাতনার স্থান অষ্টাবিংশতি নরক) ॥ ৭ ॥

## অনুবাদ

ঐ দক্ষিণদিকেই পিতৃরাজ ভগবান্ যম স্বীয় জনগণের সহিত মিলিত হইয়া অবস্থান করিতেছেন; তিনি ভগবানের আজ্ঞা উল্লঙ্ঘন না করিয়া কিঙ্করগণকর্ত্তৃক নিজের অধিকারে আনীত মৃত প্রাণিগণের উপরে তাহাদের নিজ নিজ কর্ম্মদোষের অনুরূপ যাতনাদণ্ড বিধান করিয়া থাকেন ॥ ৬ ॥

কেহ কেহ নরকের সংখ্যা একবিংশতি প্রকার গণনা করিয়া থাকেন। হে মহারাজ! অনন্তর আমি নাম, রূপ ও লক্ষণানুসারে সেই সকল নরক বর্ণনা করিব; আপনি শ্রবণ

তত্র যস্তু পরবিত্তাপত্যকলত্রাণ্যপহরতি স হি কালপাশবদ্ধো যমপুরুষৈরতিভয়ানকৈস্তামিস্রে নরকে বলান্নিপাত্যতে। অনশনানুদপান-দণ্ডতাড়নসন্তর্জনাদিভির্যাতনাভির্যাত্যমানো জন্তুর্যত্র কশ্মলমাসাদিত একদৈব মূর্চ্ছামুপযাতি তামিস্রপ্রায়ে ॥ ৮ ॥

এবমেবান্ধতামিস্রে যস্তু বঞ্চয়িত্বা পুরুষং দারাদীনুপযুঙ্‌ক্তে। যত্র শরীরী নিপাত্যমানো যাতনাস্থো বেদনয়া নষ্টমতির্নষ্টদৃষ্টিশ্চ ভবতি যথা হি বনস্পতির্বৃশ্চ্যমানমূলস্তস্মাদন্ধতামিস্রং তমুপদিশন্তি ॥ ৯ ॥

### অন্বয়

তত্র ( তাহার মধ্যে ) যঃ তু ( যে ব্যক্তি ) পরবিত্তাপত্যকলত্রাণি অপহরতি ( অপরের বিত্ত, পুত্র ও স্ত্রী অপহরণ করে ), সঃ হি ( সেই ব্যক্তিকে ) অতিভয়ানকৈঃ যমপুরুষৈঃ ( অতিভয়ানক যমদূতগণ ) কালপাশবদ্ধঃ ( কালপাশের দ্বারা বন্ধন করিয়া ) বলাৎ ( বলপূর্ব্বক ) তামিস্রে নরকে নিপাত্যতে ( তামিস্র নরকে নিপাতিত করিয়া থাকে )। তামিস্রপ্রায়ে যত্র ( অন্ধকারবহুল ঐ স্থানে ) জন্তুঃ ( নিপতিত পাপী ) অনশনানুদপানদণ্ডতাড়নসন্তর্জনাদিভিঃ যাতনাভিঃ ( ক্ষুধা, তৃষ্ণা, দণ্ডতাড়ন ও তর্জ্জনাদি যাতনাসমূহের দ্বারা ) যাত্যমানঃ ( নিপীড়িত ) কশ্মলম্ আসাদিতঃ ( ও বহুদুঃখ প্রাপ্ত হইয়া ) একদৈব ( তৎক্ষণাৎ ) মূর্চ্ছাম্ উপযাতি ( মূর্চ্ছা প্রাপ্ত হইয়া থাকে ) ॥ ৮ ॥

এবমেব ( এইরূপ ) যঃ তু ( যে ব্যক্তি ) পুরুষং বঞ্চিত্বা ( স্বামীকে বঞ্চনা করিয়া ) দারাদীন্ উপযুঙ্‌ক্তে ( তাহার ভার্য্যাদিকে উপভোগ করে ), [ সঃ ] ( সেই ব্যক্তি ) বৃশ্চ্যমানমূলঃ বনস্পতিঃ যথা হি ( ছিন্নমূল বৃক্ষের ন্যায় ) অন্ধতামিস্রে বলাৎ নিপাত্যতে ( বলপূর্ব্বক অন্ধতামিস্রে নিপাতিত হইয়া থাকে ) ;

### অনুবাদ

করুন। তাহাদের নাম যথা—তামিস্র, অন্ধতামিস্র, রৌরব, মহারৌরব, কুম্ভীপাক, কালসূত্র, অসিপত্রবন, শূকরমুখ, অন্ধকূপ, কৃমিভোজন, সন্দংশ, তপ্তশূর্ম্মি, বজ্রকণ্টকশাল্মলী, বৈতরণী, পূয়োদ, প্রাণরোধ, বিশসন, লালাভক্ষ, সারমেয়াদন, অবীচি ও অয়ঃপান। কাহারও মতে এতদ্ভিন্ন আরও সাতটি নরক আছে, তাহা এই—ক্ষারকর্দ্দম, রক্ষোগণভোজন, শূলপ্রোত, দন্দশূক, অবটনিরোধন, পর্য্যাবর্ত্তন ও সূচীমুখ ; অতএব বিবিধ যাতনার স্থান অষ্টাবিংশতি নরক ॥ ৭ ॥

যে ব্যক্তি অপরের বিত্ত, অপত্য ও স্ত্রী অপহরণ করে, অতি ভয়ানক যমদূতগণ সেই ব্যক্তিকে কালপাশের দ্বারা বন্ধন করিয়া বলপূর্ব্বক তামিস্রনরকে নিপাতিত করিয়া থাকে ; অন্ধকারবহুল ঐ স্থানে নিপতিত হইয়া পাপী ক্ষুধা, তৃষ্ণা,দণ্ডতাড়ন ও তর্জ্জনাদি যাতনাসমূহের দ্বারা নিপীড়িত ও বহুদুঃখ প্রাপ্ত হইয়া তৎক্ষণাৎ মূর্চ্ছিত হইয়া পড়ে ॥ ৮ ॥

এইরূপ যে ব্যক্তি স্বামীকে বঞ্চনা করিয়া তাহার ভার্য্যাদিকে উপভোগ করে, সেই

### টীকা

কোষাৎ তীব্রবেদনানাং ভূময়ঃ ॥ ৭ ॥ যাত্যমানঃ পীড্যমানঃ, একদৈব তৎক্ষণমেব ॥ ৮ ॥ পুরুষম্

যস্ত্বিহ বা এতদহমিতি মমেদমিতি ভূতদ্রোহেণ কেবলং স্বকুটুম্বমেবানুদিনং প্রপুষ্ণাতি স তদিহ বিহায় স্বয়মেব তদশুভেন রৌরবে নিপততি ॥ ১০ ॥

যে ত্বিহ যথৈবামুনা বিহিংসিতা জন্তবঃ পরত্র যমযাতনা উপগতং ত এব রুরবো ভূত্বা তথা তমেব বিহিংসন্তি তস্মাদ্রৌরবমিত্যাহুঃ। রুরুরিতি সর্পাদতিক্রূরসত্ত্বস্যাপদেশঃ ॥ ১১ ॥

**অন্বয়**

যত্র ( ঐ স্থানে ) নিপাত্যমানঃ যাতনাস্থঃ শরীরী ( নিপাতিত ও যাতনাপ্রাপ্ত হইয়া পাপী ) বেদনয়া নষ্টমতিঃ নষ্টদৃষ্টিঃ চ ভবতি ( বেদনায় বুদ্ধিভ্রষ্ট ও দৃষ্টিবিহীন হইয়া পড়ে ) ; তস্মাৎ ( সেই কারণে ) তম্ অন্ধতামিস্রম্ উপদিশন্তি ( ঐ নরককে জ্ঞানিগণ অন্ধতামিস্র বলিয়া থাকেন ) ॥ ৯ ॥

যঃ তু ইহ বৈ ( যে ব্যক্তি এই সংসারে ) "এতৎ অহম্ ইতি ইদং মম" ইতি [ মোহেন ] ("এই শরীর আমি ও এই কুটুম্বাদি আমার" এইরূপ মোহবশতঃ) ভূতদ্রোহেণ ( অপরাপর প্রাণিগণের প্রতি দ্রোহাচরণ করিয়া ) কেবলং স্বকুটুম্বম্ এব ( কেবল নিজদেহ ও কুটুম্বাদিকেই ) অনুদিনং প্রপুষ্ণাতি ( অনুদিন পোষণ করিয়া থাকে ), সঃ ( সেই ব্যক্তি ) তৎ ( নিজদেহ ও কুটুম্বাদি এই উভয়কে ) ইহ বিহায় ( ইহলোকেই পরিত্যাগ করিয়া ) তদশুভেন ( পূর্ব্বোক্ত ভূতদ্রোহরূপ অপরাধহেতু ) স্বয়ম্ এব ( নিজেই ) রৌরবে নিপততি ( রৌরব নামক নরকে নিপতিত হইয়া থাকে ) ॥ ১০ ॥

অমুনা ( ঐ পাপী ) ইহ ( ইহলোকে ) যে তু ( যাহাদিগকে ) যথা এব ( যে প্রকারে ) বিহিংসিতাঃ ( হিংসা করিয়াছিল ), তে এব জন্তবঃ ( সেই প্রাণিগণই ) রুরবঃ ভূত্বা ( রুরু হইয়া ) পরত্র ( পরলোকে ) যমযাতনাঃ উপগতং তম্ এব ( যমযাতনাপ্রাপ্ত ঐ পাপীকে ) তথা বিহিংসন্তি ( সেই

**অনুবাদ**

ব্যক্তি ছিন্নমূল বৃক্ষের ন্যায় যমদূতগণকর্ত্তৃক বলপূর্ব্বক অন্ধতামিস্রনামক নরকে নিপাতিত হইয়া থাকে ; ঐ স্থানে নিপাতিত ও যাতনাপ্রাপ্ত হইয়া পাপী বেদনায় বুদ্ধিভ্রষ্ট ও দৃষ্টিবিহীন হইয়া পড়ে ; এই কারণে ঐ নরককে জ্ঞানিগণ অন্ধতামিস্র বলিয়া থাকেন ॥ ৯ ॥

যে ব্যক্তি ইহলোকে "এই শরীর আমি ও এই কুটুম্বাদি আমার" এইরূপ মোহবশতঃ অপরাপর প্রাণিগণের উপরে দ্রোহাচরণ করিয়া কেবল নিজদেহ ও কুটুম্বাদিকেই অনুদিন পোষণ করিয়া থাকে, সেই ব্যক্তি নিজদেহ ও কুটুম্বাদিকে ইহলোকেই পরিত্যাগ করিয়া ভূতদ্রোহরূপ পাপহেতু নিজেই রৌরব নামক নরকে নিপতিত হইয়া থাকে ॥ ১০ ॥

ঐ পাপী ইহলোকে যাহাদিগকে যে প্রকার হিংসা করে, সেই প্রাণিগণই রুরু

**টীকা**

দারাদিস্বামিনম্ ॥ ৯ ॥ ইহ কর্ম্মভূমৌ এতচ্ছরীরমহমিতি ইদং কুটুম্বাদিকং মমেতি মোহেন স্বেন দেহেন সহিতং কুটুম্বমেব কেবলং প্রপুষ্ণাতি, স তদুভয়মিহৈব বিহায় তেনাশুভেন ॥ ১০ ॥ তে এব রুরবো ভূত্বেতি। রুরবঃ যাতনানিমিত্তানি সর্পাদতিক্রূরসত্ত্বানি ভূত্বেত্যর্থঃ অতিক্রূরস্য অতিভয়ঙ্করস্য

এবমেব মহারৌরবো যত্র নিপতিতং পুরুষং ক্রব্যাদা নাম রুরবস্তং ক্রব্যেণ ঘাতয়ন্তি যঃ কেবলং দেহম্ভরঃ ॥ ১২ ॥

যস্ত্বিহ বা উগ্রঃ পশূন্ পক্ষিণো বা প্রাণত উপরন্ধয়তি তমপকরুণং পুরুষাদৈরপি বিগর্হিতমমুত্র যমানুচরাঃ কুম্ভীপাকে তপ্ততৈল উপরন্ধয়ন্তি ॥ ১৩ ॥

## অন্বয়

প্রকার হিংসাই করিয়া থাকে); তস্মাৎ (সেই কারণে) [জ্ঞানিগণ ঐ নরককে] রৌরবম্ ইতি আহুঃ (রৌরব বলিয়া থাকেন)। রুরুঃ ইতি (রুরু ইহা) সর্পাৎ (সর্প হইতেও) অতিক্রূরসত্ত্বাস্য অপদেশঃ (অতিশয় ক্রুর প্রাণীর নাম)। [শ্রীধরস্বামী বলিয়াছেন ইহা ভারশৃঙ্গ নামক একজাতীয় প্রাণী] ॥১১॥

এবমেব মহারৌরবঃ (এইরূপই মহারৌরব); যঃ কেবলং দেহম্ভরঃ (যে ব্যক্তি পরদ্রোহ করিয়া কেবল নিজদেহ পোষণ করে), [যমদূতগণ তাহাকে ঐ মহারৌরবে নিপাতিত করে); যত্র (ঐ মহারৌরবে) নিপতিতং তং পুরুষং (নিপতিত সেই পাপীকে) ক্রব্যাদাঃ নাম রুরবঃ (ক্রব্যাদ নামক রুরুগণ) ক্রব্যেণ ঘাতয়ন্তি (মাংসের নিমিত্ত যাতনা দিতে থাকে) ॥ ১২ ॥

উগ্রঃ যঃ তু ইহ বৈ (যে ক্রূর ব্যক্তি ইহলোকে) প্রাণতঃ (স্বীয় প্রাণপুষ্টির নিমিত্ত) পশূন্ পক্ষিণঃ বা (সজীব পশু অথবা পক্ষিগণকে) উপরন্ধয়তি (রন্ধন করে), পুরুষাদৈঃ অপি বিগর্হিতং (রাক্ষসগণেরও নিন্দনীয়) অপকরুণং তম্ (নিষ্ঠুর সেই ব্যক্তিকে) অমুত্র (পরলোকে) যমানুচরাঃ (যমদূতগণ) কুম্ভীপাকে (কুম্ভীপাকনামক নরকে) তপ্ততৈলে উপরন্ধয়ন্তি (তপ্ততৈলে পাক করিয়া থাকে) ॥ ১৩ ॥

## অনুবাদ

হইয়া পরলোকে যমযাতনাপ্রাপ্ত ঐ পাপীকে সেই প্রকার হিংসা করিয়া থাকে; এই কারণে জ্ঞানিগণ ঐ নরককে রৌরব বলিয়া থাকেন। সর্প হইতেও অতিশয় ক্রূর ভারশৃঙ্গ নামক একজাতীয় প্রাণীকে রুরু কহে ॥ ১১ ॥

মহারৌরবও এইরূপ; যে ব্যক্তি পরদ্রোহ করিয়া কেবল নিজদেহ পোষণ করে, যমদূতগণ তাহাকে ঐ মহারৌরবে নিপাতিত করে। মহারৌরবে নিপতিত সেই পাপীকে ক্রব্যাদ নামক রুরুগণ মাংসের নিমিত্ত যাতনা দিতে থাকে ॥ ১২ ॥

যে ক্রূর ব্যক্তি ইহলোকে স্বীয় প্রাণপুষ্টির নিমিত্ত সজীব পশু অথবা পক্ষিগণকে রন্ধন করে, রাক্ষসেরাও ঐ নিষ্ঠুর ব্যক্তির নিন্দা করিয়া থাকে; পরলোকে যমদূতগণ ঐ পাপীকে কুম্ভীপাক নামক নরকে উত্তপ্ততৈলে পাক করিয়া থাকে ॥ ১৩ ॥

## টীকা

সত্ত্বস্য অপদেশঃ সংজ্ঞা ॥ ১১ ॥ যত্র মহারৌরবে ক্রব্যেণ মাংসেন নিমিত্তেন ॥ ১২ ॥ ১৩ ॥ খলে সমস্থানে ॥ ১৪ ॥ স্বধর্ম্মহা নিজধর্ম্মত্যাগী ॥ ১৫ ॥ স্বনয়ন্ রুদন্ যথা তেনোপরুদ্ধাঃ কশ্মলমুপগতাঃ

যস্ত্বিহ ব্রহ্মধ্রুক্ স কালসূত্রসংজ্ঞকে নরকেঽযুতযোজনপরিমণ্ডলে তাম্রময়ে তপ্তে খলে উপর্য্যধস্তাদগ্ন্যর্কাভ্যামভিতপ্যমানেঽভিনিবেশিতঃ ক্ষুৎপিপাসাভ্যাঞ্চ দহ্যমানান্তর্ব্বহিঃশরীর আস্তে শেতে চেষ্টতেঽবতিষ্ঠতে পরিধাবতি চ যাবন্তি পশুরোমাণি তাবদ্বর্ষসহস্রাণি ॥ ১৪ ॥

যস্ত্বিহ বৈ নিজবেদপথাদনাপদ্যপগতঃ পাষণ্ডঞ্চোপগতস্তমসিপত্রবনং প্রবেশ্য কশয়া প্রহরন্তি তত্র হাসাবিতস্ততো ধাবমান উভয়তো ধারৈস্তাল-বনাসিপত্রৈশ্ছিদ্যমানসর্ব্বাঙ্গো হা হতোঽস্মীতি পরময়া বেদনয়া মূর্চ্ছিতঃ পদে পদে নিপততি স্বধর্ম্মহা পাষণ্ডানুগমনফলং ভুঙ্‌ক্তে ॥ ১৫ ॥

**অন্বয়**

যঃ তু ইহ ( যে ব্যক্তি ইহলোকে ) ব্রহ্মধ্রুক্ ( ব্রাহ্মণের উপরে দ্রোহাচরণ করে ), সঃ ( সেই ব্যক্তি ) অযুতযোজনপরিমণ্ডলে ( অযুতযোজনবিস্তৃত ), উপর্য্যধস্তাৎ ( উপরে ও নীচে ) অগ্ন্যর্কাভ্যাম্ অভিতপ্যমানে ( সূর্য্য ও অগ্নির উত্তাপে তাপিত ), তাম্রময়ে তপ্তে খলে চ ( তাম্রময়, উত্তপ্ত ও সমতল ) কালসূত্রসংজ্ঞকে নরকে ( কালসূত্র নামক নরকে ) অভিনিবেশিতঃ ( যমদূতগণকর্ত্তৃক স্থাপিত হইয়া ) যাবন্তি পশুরোমাণি ( পশুর গাত্রে যত রোম থাকে ), তাবদ্বর্ষসহস্রাণি ( তত সহস্র বৎসর ) ক্ষুৎপিপাসাভ্যাং ( ক্ষুধা ও পিপাসায় ) দহ্যমানান্তর্বহিঃশরীরঃ ( অন্তরে ও বাহিরে দগ্ধ হইয়া ) আস্তে ( কখন উপবেশন ), শেতে ( কখন শয়ন ), চেষ্টতে ( কখন অঙ্গসঞ্চালন ), অবতিষ্ঠতে ( কখন অবস্থান ) পরিধাবতি চ ( এবং কখনও বা পর্য্যটন করিতে থাকে ) ॥ ১৪ ॥

যঃ তু ইহ বৈ ( যে ব্যক্তি ইহলোকে ) অনাপদি [ অপি ] ( কোন আপদ্ উপস্থিত না হইলেও ) নিজবেদপথাৎ অপগতঃ ( স্বেচ্ছায় স্বীয় বেদমার্গ হইতে ভ্রষ্ট হইয়া ) পাষণ্ডং চ উপগতঃ ( পাষণ্ডপথ গ্রহণ করে ), [ যমদূতগণ ] তম্ ( ঐ পাপীকে ) অসিপত্রবনং প্রবেশ্য ( অসিপত্রবন নামক নরকে প্রবেশ করাইয়া ) কশয়া প্রহরন্তি ( কশাদ্বারা প্রহার করিতে থাকে )। তত্র হ ( সেই নরকে ) অসৌ ( ঐ পাপী ) ইতস্ততঃ ধাবমানঃ ( ইতস্ততঃ ধাবমান হইলে ) উভয়তঃ ধারৈঃ তালবনাসিপত্রৈঃ ( উভয়দিকে ধারাল অসিতুল্য তালবনের পত্রের দ্বারা ) ছিদ্যমানসর্ব্বাঙ্গঃ ( তাহার সর্ব্বাঙ্গ ছিন্ন ভিন্ন হইয়া যায়, তখন সে ) "হা হতঃ অস্মি" ইতি ( "হায়! বিনষ্ট হইলাম!" এইরূপ বলিয়া ) পরময়া বেদনয়া ( পরমবেদনায় ) পদে পদে মূর্চ্ছিতঃ নিপততি ( পদে পদে মূর্চ্ছিত হইয়া নিপতিত হইতে থাকে ) ; স্বধর্ম্মহা ( এইরূপে

**অনুবাদ**

যে ব্যক্তি ইহলোকে ব্রাহ্মণের উপরে দ্রোহাচরণ করে, সেই ব্যক্তি যমদূতগণকর্ত্তৃক কালসূত্র নামক তপ্তনরকে নীত হয় ; ঐ নরক অযুতযোজন বিস্তৃত, উপরে ও নীচে সূর্য্য ও অগ্নির তাপে তাপিত, তাম্রময় ও সমতল। ক্ষুধা ও পিপাসায় অন্তরে ও বাহিরে দগ্ধ হইয়া ঐ পাপী পশুর গাত্রে যত রোম আছে, তত সহস্র বৎসর তথায় কখন উপবেশন, কখন শয়ন, কখন অঙ্গসঞ্চালন, কখন অবস্থান এবং কখনও বা পর্য্যটন করিতে থাকে ॥ ১৪ ॥

যে ব্যক্তি ইহলোকে কোন আপদ্ উপস্থিত না হইলেও স্বেচ্ছায় স্বীয় বেদমার্গ

যস্ত্বিহ বৈ রাজা রাজপুরুষো বাদণ্ড্যে দণ্ডং প্রণয়তি ব্রাহ্মণে বা শরীরদণ্ডং স পাপীয়ান্ নরকেঽমুত্র শূকরমুখে নিপততি। তত্রাতিবলৈর্নিষ্পিষ্যমাণাবয়বো যথৈবেহেক্ষুদণ্ড আর্ত্তস্বরেণ স্বনয়ন্ ক্বচিন্মূর্চ্ছিতঃ কশ্মলমুপগতো যথৈবেহাদৃষ্টদোষা উপরুদ্ধাঃ ॥ ১৬ ॥

## অন্বয়

স্বধর্ম্মত্যাগী ব্যক্তি) পাষণ্ডানুগমনফলং ভুঙ্‌ক্তে (পাষণ্ডপথে অনুগমনের ফল ভোগ করিয়া থাকে) ॥ ১৫ ॥

ইহ বৈ (ইহলোকে) যঃ তু রাজা রাজপুরুষঃ বা (যে রাজা বা রাজপুরুষ) অদণ্ডে (অদণ্ড্য অর্থাৎ নিরপরাধী ব্যক্তির উপরে) দণ্ডং প্রণয়তি (দণ্ডবিধান করে), ব্রাহ্মণে বা শরীরদণ্ডং (অথবা ব্রাহ্মণের উপরে শারীরিক দণ্ড বিধান করে), সঃ পাপীযান্ (সেই পাপিষ্ঠ ব্যক্তি) অমুত্র শূকরমুখে নরকে নিপততি (ঐ শূকরমুখ নামক নরকে নিপতিত হয়)। যথৈব ইহ অদৃষ্টদোষাঃ উপরুদ্ধাঃ (ইহলোকে নির্দ্দোষ ব্যক্তি যেমন তাহাকর্ত্তৃক দণ্ডিত হইযা মোহপ্রাপ্ত হইয়া থাকে, সেইরূপ) তত্র (ঐ নরকে) অতি বলৈঃ (অতিবলশালী যমদূতগণ) যথৈব ইহ ইক্ষুদণ্ডঃ (ইক্ষুদণ্ডের ন্যায়) নিষ্পিষ্যমাণাবয়বঃ (তাহার অবয়ব সকল নিষ্পেষিত করিলে ঐ পাপী) আর্ত্তস্বরেণ স্বনযন্ (কাতরস্বরে রোদন করিতে করিতে) ক্বচিৎ (কখন কখন) মূর্চ্ছিতঃ কশ্মলম্ উপগতঃ (মূর্চ্ছিত ও মোহপ্রাপ্ত হইযা থাকে) ॥ ১৬ ॥

## অনুবাদ

পরিত্যাগ করিয়া পাষণ্ডপথ গ্রহণ করে, যমদূতগণ ঐ পাপীকে অসিপত্রবন নামক নরকে প্রবেশ করাইয়া কশাদ্বারা প্রহার করিতে থাকে; সেই নরকে ঐ পাপী ইতস্ততঃ ধাবমান হইলে উভয়দিকে ধারাল অসিতুল্য তালবনের পত্রের দ্বারা তাহার সর্ব্বাঙ্গ ছিন্নভিন্ন হইয়া যায়; তখন সে হায়! বিনষ্ট হইলাম! এইরূপ বলিয়া পরমবেদনায় প্রতিপদে মূর্চ্ছিত হইয়া নিপতিত হইতে থাকে; এইরূপে স্বধর্ম্মত্যাগী ব্যক্তি পাষণ্ডপথে অনুগমনের ফলভোগ হইয়া থাকে ॥ ১৫ ॥

ইহলোকে যে রাজা বা রাজপুরুষ অদণ্ডনীয় অর্থাৎ নির্দ্দোষ ব্যক্তির উপরে দণ্ডবিধান করে, অথবা ব্রাহ্মণের উপরে [অপরাধী হইলেও] শারীরিক দণ্ডবিধান করে, সেই পাপিষ্ঠ ব্যক্তি ঐ শূকরমুখ নামক নরকে নিপতিত হইয়া থাকে। ইহলোকে নির্দ্দোষ ব্যক্তি যেমন তাহার দণ্ডে মূর্চ্ছিত ও মোহপ্রাপ্ত হইয়া থাকে, সেইরূপ ঐ নরকে যমদূতগণ ইক্ষুদণ্ডের ন্যায় তাহার অবয়বসমূহ নিষ্পেষিত করিলে পাপী কাতরস্বরে রোদন করিতে করিতে কখন কখন মূর্চ্ছিত ও মোহপ্রাপ্ত হইয়া থাকে ॥ ১৬ ॥

## টীকা

তদ্বৎ ॥ ১৬ ॥ ন বিবিক্তা ন জ্ঞাতা পরব্যথা যৈঃ তেষাম্, অভিদ্রুগ্ধাঃ পীড়িতাঃ বিহতা বিনষ্টা নিদ্রারূপা নির্বৃতিঃ সুখম্ যস্য সঃ ॥ ১৭ ॥ উপনতং লব্ধং বায়সৈঃ সংস্তুতঃ সমস্তেন বর্ণিতঃ যাবৎ

যস্ত্বিহ বৈ ভুতানামীশ্বরোপকল্পিতবৃত্তীনামবিবিক্তপরব্যথানাং স্বয়ং পুরুষোপকল্পিতবৃত্তির্বিবিক্তপরব্যথো ব্যথামাচরতি স পরত্রান্ধকূপে তদভিদ্রোহেণ নিপততি। তত্র হাসৌ তৈস্তৈর্জন্তুভিঃ পশুমৃগপক্ষিসরীসৃপ-মশকযূকামৎকুণমক্ষিকাদিভির্যে কে চাভিদ্রুগ্ধাস্তৈঃ সর্ব্বতোঽভিদ্রুহ্যমান-স্তমসি বিহিতনিদ্রানির্বৃতিরলব্ধাবস্থানঃ পরিক্রামতি যথা কুশরীরে জীবঃ ॥ ১৭ ॥

### অন্বয়

ইহ বৈ (ইহলোকে) যঃ তু (যে ব্যক্তি) স্বয়ং পুরুষোপকল্পিতবৃত্তিঃ (নিজে নিজের ব্রাহ্মণাদি স্বভাবানুসারে বিধিনিষেধস্বরূপ পরমেশ্বরবিহিত জীবিকা প্রাপ্ত হইয়া) বিবিক্তপরব্যথঃ (এবং অপরের দুঃখ অনুভব করিতে সমর্থ হইয়াও) ঈশ্বরোপকল্পিতবৃত্তীনাম্ (স্বয়ং ঈশ্বর যাহাদের রক্তপানাদিরূপ জীবিকা বিধান করিয়া দিয়াছেন) অবিবিক্তপরব্যথানাং (এবং যাহারা অপরের দুঃখ অবগত নহে), ভুতানাং (সেই মশকমৎকুণাদি প্রাণিগণের) ব্যথাম্ আচরতি (হিংসা করে অর্থাৎ পীড়া জন্মায়), সঃ (সেই পাপী) তদভিদ্রোহেণ (ঐ হিংসাহেতু) পরত্র (পরলোকে) অন্ধকূপে নিপততি (অন্ধকূপ নামক নরকে নিপতিত হয়)। তত্র হ অসৌ (তথায় ঐ পাপী) তৈঃ তৈঃ পশুমৃগপক্ষিসরীসৃপমশকযূকামৎকুণমক্ষি-কাদিভিঃ জন্তুভিঃ (সেই সেই পশু, মৃগ, পক্ষী, সরীসৃপ, মশক, যূক, মৎকুণ ও মক্ষিকাদি প্রাণিসমূহকর্ত্তৃক) যে কে চ অভিদ্রুগ্ধাঃ তৈঃ (অর্থাৎ যাহাদিগকে পূর্ব্বে হিংসা করিয়াছিল, তাহাদিগকর্ত্তৃক) সর্ব্বতঃ অভিদ্রুহ্যমানঃ (সকল দিক্ হইতে উৎপীড়িত হইতে থাকে) তমসি বিহতনিদ্রানির্বৃতিঃ (এবং সেই ঘোর অন্ধকারে তাহার নিদ্রাসুখ বিনষ্ট হইয়া যায়, তখন সে) কুশরীরে জীবঃ যথা (তির্য্যগাদিদেহে জীবের ভ্রমণের ন্যায়) অলব্ধাবস্থানঃ পরিক্রামতি (একত্র স্থির থাকিতে না পারিয়া পরিভ্রমণ করিতে থাকে) ১৭ ॥

### অনুবাদ

ঈশ্বর স্বয়ং মৎকুণাদি প্রাণীর রক্তপানাদিরূপ জীবিকাবিধান করিয়াছেন; তাহারা অবিবেকী বলিয়া অপরের দুঃখ বুঝিতে পারে না; কিন্তু মনুষ্য তাদৃশ নহে; তাহাদের জীবিকা নিজেদের ব্রাহ্মণাদি স্বভাবানুসারে বিধিনিষেধপূর্ব্বক শাস্ত্রে বিহিত আছে; মনুষ্য বিবেকী বলিয়া অপরের দুঃখ অনুভব করিতে পারে; অতএব যে ব্যক্তি পূর্ব্বোক্ত মৎকুণাদি প্রাণিগণের হিংসা করে অর্থাৎ পীড়া জন্মায়, সেই পাপী ব্যক্তি ঐ হিংসাহেতু পরলোকে অন্ধকূপ নামক নরকে নিপতিত হয়। ঐ পাপী পশু, মৃগ, পক্ষী, সরীসৃপ, মশক, জোঁক, মৎকুণ (ছারপোকা) ও মক্ষিকাদি যে সকল প্রাণীর প্রতি হিংসা করিয়া থাকে, তাহারা তথায় তাহাকে সকল দিক্ হইতে হিংসা করিতে থাকে; তখন সেই ঘোর অন্ধকারে তাহার নিদ্রাসুখ বিনষ্ট হইয়া যায় এবং সে তির্য্যগাদি দেহে জীবের ভ্রমণের ন্যায় একস্থানে স্থির থাকিতে না পারিয়া পরিভ্রমণ করিতে থাকে ॥ ১৭ ॥

### টীকা

তৎ যাবৎ পাপং তাবৎ কৃমিকুণ্ডে অপ্রত্তম্ অসংবিভক্তম্ অপ্রহুতং বা অত্তীতি তথা, অনির্ব্বেশম্

যস্ত্বিহ বা অসংবিভজ্যাশ্নাতি যৎ কিঞ্চনোপনতমনির্ম্মিতপঞ্চযজ্ঞো বায়সসংস্তুতঃ স পরত্র কৃমিভোজনে নরকাধমে নিপততি। তত্র শতসহস্র-যোজনে কৃমিকুণ্ডে কৃমিভূতঃ স্বযং কৃমিভিরেব ভক্ষ্যমাণঃ কৃমিভোজনো যাবৎ তদপ্রত্তাপ্রহুতাদোঽনির্ব্বেশমাত্মানং যাতয়তি ॥ ১৮ ॥

যস্ত্বিহ বৈ স্তেযেন বলাদ্বা হিরণ্যরত্নাদীনি ব্রাহ্মণস্যাপহরত্যন্যস্য বানাপদি পুরুষস্তমমুত্র রাজন্! যমপুরুষা অযস্ময়ৈরগ্নিপিণ্ডৈঃ সন্দংশৈস্ত্বচি নিষ্কুষন্তি ॥ ১৯ ॥

**অন্বয়**

যঃ তু ইহ বৈ (যে ব্যক্তি ইহলোকে) যৎ কিঞ্চন উপনতং (যাহা কিছু খাদ্যদ্রব্য লাভ হয়, তাহা) অসংবিভজ্য (অপরকে না দিয়া) অশ্নাতি (ভোজন করে) অনির্ম্মিতপঞ্চযজ্ঞঃ (এবং যে ব্যক্তি বেদাধ্যয়নরূপ ব্রহ্মযজ্ঞ, অতিথিসেবারূপ নৃযজ্ঞ, হোমকার্য্যরূপ দৈবযজ্ঞ, তর্পণরূপ পিতৃযজ্ঞ এবং প্রাণিগণকে খাদ্যপ্রদানরূপ ভূতযজ্ঞ এই পাঁচ প্রকার যজ্ঞ করে না), বায়সসংস্তুতঃ (অতএব জ্ঞানিগণ যাহাকে কাকতুল্য বলিয়া বর্ণনা করেন), সঃ (সেই ব্যক্তি) পরত্র (পরলোকে) কৃমিভোজনে নরকাধমে (কৃমিভোজন নামক হীন নরকে) নিপততি (নিপতিত হইয়া থাকে)। তত্র (তথায়) শতসহস্রযোজনে কৃমিকুণ্ডে (লক্ষযোজনবিস্তৃত কৃমিকুণ্ডে) স্বয়ং কৃমিভূতঃ (সে স্বয়ং কৃমি হইয়া) কৃমিভিঃ এব ভক্ষ্যমাণঃ (কৃমিসমূহকর্ত্তৃক ভক্ষিত হয় এবং) কৃমিভোজনঃ (নিজেও কৃমি ভোজন করিতে থাকে); অপ্রত্তাপ্রহুতাদঃ (প্রাণিগণ বা দেবতাগণকে না দিয়া ভোজনকারী ঐ পাপী) যাবৎ তৎ (এইরূপে যতকাল পাপ থাকে, ততকাল) অনির্ব্বেশম্ আত্মানং (অকৃতপ্রায়শ্চিত্ত নিজকে) যাতযতি (যাতনা দিতে থাকে) ॥ ১৮ ॥

ইহ যঃ পুরুষঃ তু বৈ (ইহলোকে যে ব্যক্তি) স্তেয়েন (চৌর্য্যবৃত্তির দ্বারা) বলাৎ বা (অথবা

**অনুবাদ**

যে ব্যক্তি ইহলোকে যাহা কিছু খাদ্যদ্রব্য লাভ হয়, তাহা অপরকে না দিয়া ভোজন করে এবং যে ব্যক্তি ব্রহ্মযজ্ঞ, নৃযজ্ঞ, দৈবযজ্ঞ, পিতৃযজ্ঞ ও ভূতযজ্ঞ এই পাঁচ প্রকার যজ্ঞ করে না, অতএব জ্ঞানিগণ যাহাকে কাকতুল্য বলিয়া থাকেন, সেই ব্যক্তি পরলোকে কৃমিভোজন নামক অধম নরকে নিপতিত হইয়া থাকে। তথায় সে লক্ষযোজন বিস্তৃত কৃমিকুণ্ডে স্বযং কৃমি হইয়া কৃমিসমূহ ভোজন করিতে থাকে এবং কৃমিসমূহও তাহাকে ভক্ষণ করিতে থাকে। প্রাণিগণ ও দেবতাগণকে না দিয়া ভোজনকারী ঐ পাপী এইরূপে যতকাল পাপ থাকে, ততকাল অকৃতপ্রায়শ্চিত্ত নিজকে যাতনা দিতে থাকে ॥ ১৮ ॥

হে রাজন্! ইহলোকে যে ব্যক্তি চৌর্য্যবৃত্তির দ্বারা অথবা বলপ্রয়োগে ব্রাহ্মণের স্বর্ণ ও রত্নাদি অপহরণ করে এবং বিপদ্ উপস্থিত না হইলেও ব্রাহ্মণেতর জাতির স্বর্ণাদি অপহরণ করে, পরলোকে যমদূতগণ লৌহময় অগ্নিপিণ্ড এবং সাড়াশির দ্বারা সেই ব্যক্তির চর্ম্ম ছিন্নভিন্ন করিয়া ফেলে ॥ ১৯ ॥

যস্ত্বিহ বা অগম্যাং স্ত্রিয়ং পুরুষোঽগম্যং বা পুরুষং যোষিদভিগচ্ছতি তাবমুত্র কশয়া তাড়য়ন্তস্তিগ্ময়া শূর্ম্ম্যা লোহময্যা পুরুষমালিঙ্গয়ন্তি স্ত্রিয়ঞ্চ পুরুষরূপয়া শূর্ম্ম্যা ॥ ২০ ॥

যস্ত্বিহ বৈ সর্ব্বাভিগমস্তমমুত্র নিরয়ে বর্ত্তমানং বজ্রকণ্টকশাল্মলীমারোপ্য নিষ্কর্ষন্তি ॥ ২১ ॥

**অন্বয়**

বলপ্রয়োগে ) ব্রাহ্মণস্য হিরণ্যরত্নাদীনি অপহরতি ( ব্রাহ্মণের স্বর্ণ ও রত্নাদি অপহরণ করে ) অনাপদি বা অন্যস্য ( এবং বিপদ্ উপস্থিত না হইলেও ব্রাহ্মণেতর জাতির স্বর্ণাদি অপহরণ করে ), রাজন্! ( হে মহারাজ! ) অমুত্র ( পরলোকে ) যমপুরুষাঃ ( যমদূতগণ ) অয়স্ময়ৈঃ অগ্নিপিণ্ডৈঃ ( লৌহময় অগ্নিপিণ্ড ) সন্দংশৈঃ ( ও সাঁড়াশি [ চিম্‌টা ) দ্বারা ) তম্ ত্বচি নিষ্কুষন্তি ( তাহার চর্ম্ম ছিন্ন ভিন্ন করিতে থাকে ) ॥ ১৯ ॥

ইহ ( ইহলোকে ) যঃ পুরুষঃ তু বৈ ( যে পুরুষ ) অগম্যাং স্ত্রিয়ং ( অগম্যা স্ত্রীতে ) বা ( অথবা ) যোষিৎ ( যে স্ত্রী ) অগম্যং পুরুষম্ অভিগচ্ছতি ( অগম্য পুরুষে উপগত হয় ), অমুত্র ( পরলোকে ) [ যমদূতগণ ] কশয়া ( কশাদ্বারা ) তৌ তাড়য়ন্তঃ ( ঐ পুরুষ ও স্ত্রীকে আঘাত করিতে করিতে ) তিগ্ময়া লোহময্যা শূর্ম্ম্যা ( উত্তপ্ত লৌহময়ী নারীপ্রতিমার সহিত ) পুরুষম্ আলিঙ্গয়ন্তি ( পুরুষকে আলিঙ্গন করায় ) পুরুষরূপয়া শূর্ম্ম্যা স্ত্রিয়ং চ ( এবং উত্তপ্ত লৌহময়ী পুরুষপ্রতিমার সহিত স্ত্রীকে আলিঙ্গন করায় ) ॥ ২০ ॥

ইহ যঃ তু বৈ ( ইহলোকে যে ব্যক্তি ) সর্ব্বাভিগমঃ ( পশু প্রভৃতিতে উপগত হয় ), অমুত্র ( পরলোকে ) নিরয়ে বর্ত্তমানং তম্ ( বজ্রকণ্টকশাল্মলী নামক নরকে নিপতিত ঐ পাপীকে ) [ যমদূতগণ ] বজ্রকণ্টকশাল্মলীম্ আরোপ্য ( বজ্রকণ্টকশাল্মলী বৃক্ষে স্থাপিত করিয়া ) নিষ্কর্ষন্তি ( ঘর্ষণ করিতে থাকে ) ॥ ২১ ॥

**অনুবাদ**

ইহলোকে যে পুরুষ অগম্যা স্ত্রীতে গমন করে, অথবা যে নারী অগম্য পুরুষে উপগত হয়, পরলোকে যমদূতগণ ঐ পুরুষ ও স্ত্রীকে কশাদ্বারা আঘাত করিতে করিতে উত্তপ্ত লৌহময়ী নারীপ্রতিমার সহিত পুরুষকে এবং উত্তপ্ত লৌহময়ী পুরুষপ্রতিমার সহিত স্ত্রীকে আলিঙ্গন করাইয়া থাকে ॥ ২০ ॥

ইহলোকে যে ব্যক্তি পশু প্রভৃতিতে উপগত হয়, পরলোকে ঐ পাপী বজ্রকণ্টকশাল্মলী নামক নরকে নিপতিত হইয়া থাকে। তথায় যমদূতগণ ঐ পাপীকে বজ্রকণ্টকশাল্মলী বৃক্ষে আরোপিত করিয়া ঘর্ষণ করিতে থাকে ॥ ২১ ॥

**টীকা**

অকৃতপ্রায়শ্চিত্তমাত্মানং যাতয়তে ॥ ১৮ ॥ নিষ্কুষন্তি ছিন্দন্তি ॥ ১৯ ॥ শূর্ম্ম্যা প্রতিময়া ॥ ২০ ॥ সর্ব্বাভিগমঃ পশ্বাদ্যুপগন্তা ॥ ২১ ॥ ২২ ॥ পশুচর্য্যাং পশুবৎস্বেচ্ছাচারম্ ॥ ২৩ ॥ অতীর্থে শাস্ত্রোক্ত-

যে ত্বিহ বৈ রাজন্যা রাজপুরুষা বা পাষণ্ডা ধর্ম্মসেতূন্ ভিন্দন্তি তে সম্পরেত্য বৈতরণ্যাং নিপতন্তি ভিন্নমর্য্যাদাস্তস্যাং নিরয়পরিখাভুতায়াং নদ্যাং যাদোগণৈরিতস্ততো ভক্ষ্যমাণা আত্মনা ন বিযুজ্যমানাশ্চাসুভিরুহ্য-মানাঃ স্বাঘেন কর্ম্মপাকমনুস্মরন্তো বিণ্মূত্রপূয়শোণিতকেশনখাস্থিমেদো-মাংসবসাবাহিন্যামুপতপ্যন্তে ॥ ২২ ॥

যে ত্বিহ বৈ বৃষলীপতয়ো নষ্টশৌচাচারনিয়মাস্ত্যক্তলজ্জাঃ পশুচর্য্যাং চরন্তি তে চাপি প্রেত্য পূয়-বিণ্মূত্র-শ্লেষ্ম-লালাপূর্ণার্ণবে নিপতন্তি তদে-বাতিবীভৎসিতমশ্নন্তি ॥ ২৩ ॥

**অন্বয়**

ইহ বৈ যে তু পাষণ্ডাঃ রাজন্যাঃ রাজপুরুষাঃ বা ( ইহলোকে যে সকল পাষণ্ড রাজা বা রাজপুরুষ ) ধর্ম্মসেতূন্ ( সনাতন বৈদিক ধর্ম্মমর্য্যাদা ) ভিন্দন্তি ( লঙ্ঘন করে ), তে সম্পরেত্য ( তাহারা মৃত্যুর পরে ) বৈতরণ্যাং নিপতন্তি ( বৈতরণীতে নিপতিত হয় ); নিরয়পরিখাভুতায়াং তস্যাং নদ্যাং ( নরকের পরিখাস্থানীয় ঐ নদীতে ) ভিন্নমর্য্যাদাঃ ( ধর্ম্মমর্য্যাদালঙ্ঘনকারী সেই পাপী ) ইতস্ততঃ যাদোগণৈঃ ভক্ষ্যমাণাঃ ( চারিদিক্ হইতে জলজন্তুগণকর্ত্তৃক ভক্ষিত হইয়াও ) আত্মনা ন বিযুজ্যমানাঃ ( প্রাণপরিত্যাগ করে না ), অসুভিঃ চ উহ্যমানাঃ ( পরন্তু প্রাণধারণ করিয়া ) স্বাঘেন কর্ম্মপাকম্ অনুস্মরন্তঃ ( স্বীয় পাপে অর্জ্জিত কর্ম্মফল স্মরণ করিতে থাকে এবং ) পূয়বিণ্মূত্রশোণিতকেশনখাস্থিমেদোমাংসবসাবাহিন্যাম্ ( পূয, বিষ্ঠা, মূত্র, রক্ত, কেশ, নখ, অস্থি, মেদ, মাংস ও বসাবাহিনী ঐ নদীতে ) [ পতিত হইয়া ] উপতপ্যন্তে ( পরিতপ্ত হইতে থাকে ) ॥ ২২ ॥

ইহ বৈ ( ইহলোকে ) যে তু ( যাহারা ) বৃষলীপতয়ঃ ( শূদ্রা নারীর পতি হইয়া ) নষ্টশৌচাচারনিয়মাঃ ( স্বীয় শৌচ, আচার ও নিয়ম বিনষ্ট ) ত্যক্তলজ্জাঃ ( এবং লজ্জা পরিত্যাগ করিয়া ) পশুচর্য্যাং চরন্তি ( পশুর ন্যায় স্বেচ্ছাচার করে ), তে চ অপি ( তাহারাও ) প্রেত্য ( মৃত্যুর পরে ) পূয়বিণ্মূত্রশ্লেষ্মলালা-পূর্ণার্ণবে নিপতন্তি ( পূয, বিষ্ঠা, মূত্র, শ্লেষ্মা ও লালাপূর্ণ সমুদ্রে নিপতিত হইয়া থাকে ) তদেব অতিবীভৎসিতম্ অশ্নন্তি ( এবং সেই সকল অতি বীভৎস দ্রব্য ভোজন করিতে থাকে ) ॥ ২৩ ॥

**অনুবাদ**

ইহলোকে যে সকল পাষণ্ড রাজা বা রাজপুরুষ বৈদিক ধর্ম্মমর্য্যাদা উল্লঙ্ঘন করে, তাহারা মৃত্যুর পরে বৈতরণীতে নিপতিত হয়। উহা নরকসমূহের পরিখাস্থানীয়; তথায় ধর্ম্মমর্য্যাদা-লঙ্ঘনকারী ঐ পাপীকে চারিদিক্ হইতে জলজন্তুগণ ভক্ষণ করিতে থাকে; তথাপি সে প্রাণত্যাগ করে না, পরন্তু প্রাণধারণ করিয়া স্বীয় পাপকর্ম্মের ফল স্মরণ করিতে থাকে এবং বিষ্ঠা, মূত্র, পূয, রক্ত, কেশ, নখ, অস্থি, মেদ, মাংস ও বসাবাহিনী ঐ নদীতে পতিত হইয়া পরিতপ্ত হইতে থাকে ॥ ২২ ॥

ইহলোকে যাহারা শূদ্রার পতি হইয়া স্বীয় শৌচ, আচার, নিয়ম ও লজ্জা পরিত্যাগ করিয়া পশুর ন্যায় স্বেচ্ছাচার করে, তাহারাও মৃত্যুর পরে পূয, বিষ্ঠা, মূত্র, শ্লেষ্মা ও

যে ত্বিহ বৈ শ্বগর্দ্দভপতয়ো ব্রাহ্মণাদয়ো মৃগয়াবিহারা অতীর্থে চ মৃগান্ নিঘ্নন্তি তানপি সম্পরেতাঁল্লক্ষ্যভূতান্ যমপুরুষা ইষুভির্ব্বিধ্যন্তি ॥২৪॥

যে ত্বিহ বৈ দাম্ভিকা দম্ভযজ্ঞেষু পশূন্ বিশসন্তি তানমুষ্মিন্ লোকে বৈশসে নরকে পতিতান্ নিরয়পতয়ো যাতয়িত্বা বিশসন্তি ॥ ২৫ ॥

যস্ত্বিহ বৈ সবর্ণাং ভার্য্যাং দ্বিজো রেতঃ পায়য়তি কামমোহিতস্তং পাপকৃতমমুত্র রেতঃকুল্যায়াং পাতয়িত্বা রেতঃ সম্পায়য়ন্তি ॥ ২৬ ॥

**অন্বয়**

ইহ বৈ ( ইহলোকে ) যে তু শ্বগর্দ্দভপতয়ঃ ব্রাহ্মণাদয়ঃ ( যে সকল ব্রাহ্মণাদি কুকুর ও গর্দ্দভ পালন করিয়া ) [ উহাদের সাহায্যে ] মৃগয়াবিহারাঃ ( মৃগয়াবিহার করতঃ ) অতীর্থে চ মৃগান্ নিঘ্নন্তি ( যে স্থলে পশুবধ শাস্ত্রে বিহিত হয় নাই, সেই স্থলে পশুসমূহকে বধ করে), সম্পরেতান্ লক্ষ্যভূতান্ তান্ অপি ( মরিয়া গেলে অর্থাৎ পরলোকে তাহাদিগকে লক্ষ্য করিয়া ) যমপুরুষাঃ ( যমদূতগণ ) ইষুভিঃ বিধ্যন্তি ( বাণদ্বারা বিদ্ধ করিয়া থাকে ) ॥ ২৪ ॥

ইহ বৈ যে তু দাম্ভিকাঃ ( ইহলোকে যে সকল দাম্ভিক ব্যক্তি ) দম্ভযজ্ঞেষু ( দম্ভ প্রকাশের নিমিত্ত যজ্ঞে ) পশূন্ বিশসন্তি ( পশুগণকে বিনাশ করে ), অমুষ্মিন্ লোকে ( পরলোকে ) নিরয়পতয়ঃ ( যমদূতগণ ) বৈশসে নরকে পতিতান্ তান্ ( বিশসন নামক নরকে পতিত ঐ পাপিগণকে ) যাতয়িত্বা ( যাতনা দিয়া ) বিশসন্তি ( হিংসা করিতে থাকে ) ॥ ২৫ ॥

ইহ বৈ যঃ তু দ্বিজঃ ( ইহলোকে যে দ্বিজ ) কামমোহিতঃ ( কামমোহিত হইয়া ) সবর্ণাং ভার্য্যাং ( সবর্ণা ভার্য্যাকে ) রেতঃ পায়য়তি ( শুক্র পান করায় ), [ যমদূতগণ ] অমুত্র ( পরলোকে ) পাপকৃতং তং ( পাপকারী ঐ ব্যক্তিকে ) রেতঃকুল্যায়াং ( শুক্রনদীতে ) পাতয়িত্বা ( পাতিত করিয়া ) রেতঃ সম্পায়য়ন্তি ( শুক্র পান করাইয়া থাকে ) ॥ ২৬ ॥

**অনুবাদ**

লালাপূর্ণ সমুদ্রে নিপতিত হইয়া থাকে এবং সেই সকল অতিবীভৎস দ্রব্য ভোজন করিতে থাকে ॥ ২৩ ॥

ইহলোকে যে সকল ব্রাহ্মণ প্রভৃতি কুকুর ও গর্দ্দভ পালন করিয়া উহাদের সাহায্যে মৃগয়া করতঃ যে স্থলে পশুবধ শাস্ত্রে বিহিত হয় নাই, সেই স্থলে পশুগণকে বধ করে, পরলোকে তাহাদিগকে লক্ষ্য করিয়া যমদূতগণ বাণদ্বারা বিদ্ধ করিয়া থাকে ॥ ২৪ ॥

ইহলোকে যে সকল দাম্ভিক ব্যক্তি দম্ভপ্রকাশের নিমিত্ত যজ্ঞ করিয়া তাহাতে পশুগণকে বিনাশ করে, পরলোকে তাহারা বিশসন নামক নরকে নিপতিত হয়; তথায় যমদূতগণ তাহাদিগকে যাতনা দিয়া হিংসা করিতে থাকে ॥ ২৫ ॥

ইহলোকে যে দ্বিজ কামমোহিত হইয়া সবর্ণা ভার্য্যাকে শুক্র পান করায়, যমদূতগণ

**টীকা**

প্রকারাদন্যত্র ইষুভির্বিধ্যন্তি প্রাণরোধং কুর্ব্বন্তীত্যর্থঃ ॥ ২৪ ॥ ২৫ ॥ লালাভক্ষমাহ—যস্ত্বিহেতি ॥২৬॥

যে ত্বিহ বৈ দস্যবোঽগ্নিদা গরদা গ্রামান্ সার্থান্ বা বিলুম্পন্তি রাজানো রাজভটা বা তাংশ্চাপি হি পরেতান্ যমদূতা বজ্রদংষ্ট্রাঃ শ্বানঃ সপ্তশতানি বিংশতিশ্চ সরভসং খাদন্তি ।। ২৭ ।।

যস্ত্বিহ বা অনৃতং বদতি সাক্ষ্যে দ্রব্যবিনিময়ে দানে বা কথঞ্চিৎ স বৈ প্রেত্য নরকেঽবীচিমত্যধঃশিরা নিরবকাশে যোজনশতোচ্ছ্রায়াদ্গিরিমূর্দ্ধ্নঃ সম্পাত্যতে। যত্র জলমিব স্থলমশ্মপৃষ্ঠমবভাসতে তদবীচিমৎ তিলশো বিশীর্য্যমাণশরীরো ন ম্রিয়মাণঃ পুনরারোপিতো নিপততি ।। ২৮ ।।

**অন্বয়**

ইহ বৈ (ইহলোকে) যে তু দস্যবঃ (যে সকল দস্যু) রাজানঃ রাজভটাঃ বা (অথবা রাজা কিম্বা রাজপুরুষ) অগ্নিদাঃ গরদাঃ (অগ্নি ও বিষ প্রদান করিয়া) গ্রামান্ সার্থান্ বা (গ্রাম অথবা বণিক্-সমূহকে) বিলুম্পন্তি (লুণ্ঠন করে), সপ্তশতানি বিংশতিঃ চ (সপ্তশত বিংশতিঃ সংখ্যক) বজ্রদংষ্ট্রাঃ শ্বানঃ যমদূতাঃ (করালদন্তধারী কুক্কুররূপী যমদূতগণ) পরেতান্ তান্ চ অপি (পরলোকে তাহাদিগকে) সরভসং খাদন্তি হি (অতি উৎসাহে ভক্ষণ করিয়া থাকে) ।। ২৭ ।।

ইহ বৈ যঃ তু (ইহলোকে যে ব্যক্তি) সাক্ষ্যে (সাক্ষ্যদানসময়ে), দ্রব্যবিনিময়ে (ক্রয়-বিক্রয়সময়ে) দানে বা (অথবা দানকালে) কথঞ্চিৎ অনৃতং বদতি (কোনও প্রকার মিথ্যা বলে), প্রেত্য সঃ বৈ (পরলোকে সেই ব্যক্তিকে) [যমদূতগণ] যোজনশতোচ্ছ্রায়াৎ গিরিমূর্দ্ধ্নঃ (শত-যোজন উন্নত গিরিশিখর হইতে) অধঃশিরাঃ (অধোমুখ করিয়া) নিরবকাশে অবীচিমতি নরকে (নিরালম্বন অবীচিনামক নরকে) সম্পাত্যতে (নিপাতিত করিয়া থাকে)। যত্র (যেখানে) অশ্মপৃষ্ঠম্ (পাষাণ-পৃষ্ঠস্থ) অবীচিমৎ (তরঙ্গবিহীন) স্থলম্ (স্থল) জলম্ ইব অবভাসতে (জলের ন্যায় প্রকাশমান হয়), তৎ (তাহাই) [অবীচি নামক নরক]; [উহাতে নিপতিত হইলে] তিলশঃ বিশীর্য্যমাণশরীরঃ (পাপীর দেহ তিল তিল পরিমাণে চূর্ণবিচূর্ণ হইয়া যায়, কিন্তু পাপী) ন ম্রিয়মাণঃ (তাহাতে মরে না এবং) পুনঃ আরোপিতঃ নিপততি (পুনরায় যমদূতগণকর্ত্তৃক পর্ব্বতশিখরে আরোপিত হইয়া তথায় নিপতিত হয়) ।। ২৮ ।।

**অনুবাদ**

পরলোকে ঐ পাপকারী ব্যক্তিকে শুক্রনদীতে নিপাতিত করিয়া শুক্র পান করাইয়া থাকে ॥ ২৬ ॥

ইহলোকে যে সকল দস্যু অথবা রাজা কিম্বা রাজপুরুষ অগ্নি ও বিষ প্রদান করিয়া গ্রাম ও বণিকসমূহকে লুণ্ঠন করে, সপ্তশত বিংশতিসংখ্যক করালদন্তধারী কুক্কুররূপী যমদূতগণ পরলোকে তাহাদিগকে অতি উৎসাহে ভক্ষণ করিয়া থাকে ॥ ২৭ ॥

ইহলোকে যে ব্যক্তি সাক্ষ্য দান সময়ে অথবা ক্রয়বিক্রয় সময়ে কিম্বা দানকালে কোন প্রকার মিথ্যা বলে, যমদূতগণ পরলোকে সেই ব্যক্তিকে শতযোজন উন্নত পর্ব্বতশিখর হইতে অধোমুখ করিয়া নিরালম্বন অবীচি নামক নরকে নিপাতিত করিয়া থাকে। যেখানে

যস্ত্বিহ বৈ বিপ্রো রাজন্যো বৈশ্যো বা সোমপীথস্তৎকলত্রং বা সুরাং ব্রতস্থো বা পিবতি প্রমাদতস্তেষাং নিরয়ং নীতানামুরসি পদাক্রম্যাস্যে বহ্নিনা দ্রবমাণং কার্ষ্ণায়সং নিষিঞ্চন্তি ॥ ২৯ ॥

অথ চ যস্ত্বিহ বা আত্মসম্ভাবনেন স্বয়মধমো জন্মতপোবিদ্যাচারবর্ণাশ্রমবতো বরীয়সো ন বহু মন্যেত স মৃতক এব মৃত্বা ক্ষারকর্দ্দমে নিরয়ে অবাক্‌শিরা নিপাতিতো দুরন্তযাতনা হ্যশ্নুতে ॥ ৩০ ॥

**অন্বয়**

ইহ বৈ ( ইহলোকে ) যঃ তু সোমপীথঃ বিপ্রঃ ( যে সোমপায়ী ব্রাহ্মণ ) তৎকলত্রং বা ( অথবা তাহার পত্নী ) ব্রতস্থঃ রাজন্যো বা ( কিম্বা ব্রতধারী কোন ক্ষত্রিয় ) বৈশ্যঃ বা ( অথবা ব্রতধারী কোন বৈশ্য ) প্রমাদতঃ ( প্রমাদবশতঃ ) সুরাং পিবতি ( সুরা পান করে ), [ যমদূতগণ ] নিরয়ং নীতানাং তেষাম্ ( তাহাদিগকে অয়ঃপান নামক নরকে আনয়ন করিয়া তাহাদের ) উরসি পদা আক্রম্য ( বক্ষঃস্থলে পদদ্বারা আক্রমণ করতঃ ) আস্যে ( তাহাদের মুখে ) বহ্নিনা দ্রবমাণং কার্ষ্ণায়সং ( অগ্নিদ্বারা দ্রবীভূত লৌহ ) নিসিঞ্চন্তি ( ঢালিয়া দেয় ) ॥ ২৯ ॥

অথ চ ( একবিংশতি নরকের কথা বলা হইয়াছে, এক্ষণে অপর সপ্ত নরক বর্ণনা করা হইতেছে ] ইহ বৈ যঃ তু ( ইহলোকে যে ব্যক্তি ) স্বয়ম্ অধমঃ ( স্বয়ং অধম হইয়া ) আত্মসম্ভাবনেন ( "আমিই জ্ঞানী ও মহান্" এইরূপ অহঙ্কারে ) জন্মতপোবিদ্যাচারবর্ণাশ্রমবতঃ বরীয়সঃ ( জন্ম, তপস্যা, বিদ্যা, আচার, বর্ণ ও আশ্রমবিষয়ে জ্যেষ্ঠতর ব্যক্তিগণকে ) ন বহু মন্যেত ( সম্মান করে না ), মৃতকঃ এব সঃ ( সেই জীবন্মৃত ব্যক্তি ) মৃত্বা ( মৃত্যুর পরে ) ক্ষারকর্দ্দমে নিরয়ে ( ক্ষারকর্দ্দম নামক নরকে ) অবাক্‌শিরাঃ নিপাতিতঃ ( অধোমুখে নিপাতিত হইয়া ) দুরন্তযাতনাঃ হি অশ্নুতে ( দুরন্ত যাতনা ভোগ করিতে থাকে ) ॥ ৩০ ॥

**অনুবাদ**

পাষাণপৃষ্ঠস্থ তরঙ্গবিহীন স্থলভাগ জলের ন্যায় প্রতীয়মান হয়, তাহাই অবীচি নামক নরক; উহাতে নিপতিত হইলে পাপীর দেহ তিল তিল পরিমাণে চূর্ণ-বিচূর্ণ হইয়া যায়; তাহাতে কিন্তু পাপী মরে না, পরন্তু পুনরায় যমদূতগণ তাহাকে পর্ব্বতশিখরে আরোপিত করিয়া নিপাতিত করিয়া থাকে ॥ ২৮ ॥

ইহলোকে যে সোমপায়ী ব্রাহ্মণ অথবা তাহার পত্নী, কিম্বা ব্রতধারী কোন ক্ষত্রিয়, অথবা ব্রতধারী কোন বৈশ্য প্রমাদবশতঃ সুরাপান করে, যমদূতগণ তাহাদিগকে অয়ঃপান নামক নরকে আনয়ন করিয়া বক্ষঃস্থলে পদদ্বারা আক্রমণ করতঃ তাহাদের মুখে অগ্নিদ্বারা দ্রবীভূত লৌহ ঢালিয়া দেয় ॥ ২৯ ॥

[ একবিংশতি নরকের কথা বলা হইয়াছে; এক্ষণে অপর সপ্ত নরকের বিষয়

**টীকা**

সরভসং সসম্ভ্রমম্ ॥ ২৭ ॥ বীচিস্তরঙ্গস্তদ্রহিতত্বাৎ অবীচিমৎ স্থলং তদেব অবীচিসংজ্ঞো নরকঃ ॥ ২৮ ॥ সোমপীথঃ সোমস্য পীতং পানং যস্য সঃ এবম্ভূতো যো বিপ্রস্তৎ কলত্রং বা সুরাং পিবতি, অন্যোঽপি বা ব্রতস্থো রাজন্যো বৈশ্যোঽপি বা ইত্যন্বয়ঃ। তয়োঃ সোমস্থানে ফলচমসবিধানাৎ

যে ত্বিহ বৈ পুরুষাঃ পুরুষমেধেন যজন্তে যাশ্চ স্ত্রিয়ো নৃপশূন্ খাদন্তি তাংশ্চ তাশ্চ তে পশব ইব নিহতা যমসদনে যাতয়ন্তো রক্ষোগণাঃ সৌনিকা ইব স্বধিতিনাবদায়াসৃক্ পিবন্তি নৃত্যন্তি গায়ন্তি চ হৃষ্যমাণা যথেহ পুরুষাদাঃ ॥ ৩১ ॥

যে ত্বিহ বা অনাগসোঽরণ্যে গ্রামে বা বৈস্রম্ভকৈরুপশ্রিতানুপবিস্রম্ভ্য জিজীবিষূন্ শূলসূত্রাদিষু প্রোতান্ ক্রীড়নকতয়া যাতয়ন্তি তেঽপি চ প্রেত্য যমযাতনাসু শূলাদিষু প্রোতাত্মানঃ ক্ষুৎতৃড়্ভ্যাঞ্চাভিহতাঃ কঙ্কবটাদিভিশ্চেতস্ততস্তিগ্মতুণ্ডৈরাহন্যমানা আত্মশমলং স্মরন্তি ॥ ৩২ ॥

**অন্বয়**

ইহ বৈ (ইহলোকে) যে তু পুরুষাঃ (যে সকল পুরুষ) পুরুষমেধেন যজন্তে (নরবলি দিয়া ভৈরবাদির যজনা করে), যাঃ চ স্ত্রিয়ঃ (আর যে সকল স্ত্রী) নৃপশূন্ খাদন্তি (নরমাংস ভক্ষণ করে), পশবঃ ইব নিহতাঃ তে (ইহলোকে পশুর ন্যায় নিহত সেই পুরুষগণ) যমসদনে রক্ষোগণাঃ (যমালয়ে রাক্ষস হইয়া) তান্ চ তাঃ চ (সেই পুরুষগণ ও স্ত্রীগণকে) যাতয়ন্তঃ (যাতনা দিতে থাকে এবং) সৌনিকাঃ ইব (মাংসবিক্রয়ীর ন্যায়) স্বধিতিনা (কুঠারের দ্বারা) অবদায় (খণ্ড খণ্ড করিয়া) যথা ইহ পুরুষাদাঃ (নরমাংসভোজী উক্ত পুরুষগণের ন্যায়) অসৃক্ পিবন্তি (রক্ত পান করে) হৃষ্যমাণাঃ (এবং আনন্দিত হইয়া) নৃত্যন্তি গায়ন্তি চ (নৃত্য ও গান করিতে থাকে) ॥ ৩১ ॥

ইহ বৈ যে তু (ইহলোকে যে সকল ব্যক্তি) অরণ্যে গ্রামে বা (অরণ্যে বা গ্রামে) জিজীবিষূন

**অনুবাদ**

বলিতেছেন]—ইহলোকে যে ব্যক্তি স্বয়ং অধম হইয়া "আমিই জ্ঞানী ও মহান্" এইরূপ অহঙ্কারে জন্ম, তপস্যা, বিদ্যা, আচার, বর্ণ ও আশ্রমে জ্যেষ্ঠতর ব্যক্তিগণকে সম্মান করে না, সেই জীবন্মৃত ব্যক্তি মৃত্যুর পরে ক্ষারকর্দ্দম নামক নরকে অধোমুখে নিপতিত হইয়া দুরন্ত যাতনা ভোগ করিতে থাকে ॥ ৩০ ॥

ইহলোকে যে সকল পুরুষ নরবলি দিয়া ভৈরবাদির যজনা করে, আর যে সকল স্ত্রী নরমাংস ভক্ষণ করে, ইহলোকে নিহত সেই পুরুষগণ যমালয়ে রাক্ষস হইয়া গমন করে এবং তাহাদের হিংসাকারী ঐ পুরুষ ও স্ত্রীগণকে যাতনা দিতে থাকে এবং তাহারা যেমন হিংসা করিয়া আনন্দ করিয়াছিল, সেইরূপ উক্ত রাক্ষসগণও মাংসবিক্রয়ীর ন্যায় তাহাদিগকে কুঠারের দ্বারা খণ্ড খণ্ড করিয়া রক্ত পান করে এবং আনন্দিত হইয়া নৃত্য ও গান করিতে থাকে ॥ ৩১ ॥

পশুপক্ষিগণ গ্রামে বা অরণ্যে বাঁচিয়া থাকিতে ইচ্ছা করে; ইহলোকে যে সকল ব্যক্তি

**টীকা**

সোমপাননিষেধাচ্চ তথা চ শ্রুতিঃ—"ন্যগ্রোধস্তিরাহৃত্য তাঃ সম্পিষ্য দধিন্যুপসৃজ্য তমস্মৈ ভক্ষ্যং সম্প্রযচ্ছেৎ ন সোমম্" ইতি ব্রাহ্মণস্তু অব্রতস্যাপি সুরাপাননিষেধ আদিপর্ব্বণি—"যো ব্রাহ্মণোঽদ্য-

যে ত্বিহ বৈ ভুতান্যুদ্বেজয়ন্তি নরা উল্বণস্বভাবা যথা দন্দশূকাস্তেহপি প্রেত্য নরকে দন্দশূকাখ্যে নিপতন্তি যত্র নৃপ ! দন্দশূকাঃ পঞ্চমুখাঃ সপ্তমুখা উপস্পৃশ্য গ্রসন্তি যথা বিলেশয়ান্ ॥ ৩৩ ॥

**অন্বয়**

( বাঁচিয়া থাকিতে অভিলাষী পশুপক্ষিগণকে ) বৈস্রম্ভকৈঃ উপবিস্রভ্য ( বিশ্বাসোপায়ের অর্থাৎ প্রলোভনের দ্বারা বিশ্বাস উৎপাদন করিয়া ) উপশ্রিতান্ অনাগসঃ ( সমীপে আগত নিরপরাধী সেই সকল পশুপক্ষীকে ) শূলসূত্রাদিষু প্রোতান্ ( শূল বা সূত্রে বিদ্ধ করিয়া ) ক্রীড়নকতয়া ( খেলার সামগ্রীরূপে ) যাতয়ন্তি ( যাতনা দেয়), তে অপি চ প্রেত্য ( তাহারাও মরিয়া ) যমযাতনাসু শূলাদিষু প্রোতাত্মানঃ ( যমযাতনারূপ শূলাদিতে বিদ্ধ ), ক্ষুত্তৃড্‌ভ্যাং চ অভিহতাঃ ( ক্ষুধাতৃষ্ণায় কাতর ) কঙ্কবটাদিভিঃ চ ( এবং কঙ্ক ও বটাদিপক্ষীকর্ত্তৃক ) ইতস্ততঃ ( চারিদিক্ হইতে ) তিগ্মতুণ্ডৈঃ আহন্যমানাঃ ( তীক্ষ্ণ তুণ্ডদ্বারা আহত হইয়া ) আত্মশমলং স্মরন্তি ( নিজের পাপ স্মরণ করিতে থাকে ) ॥ ৩২ ॥

ইহ বৈ ( ইহলোকে ) যে তু উল্বণস্বভাবাঃ নরাঃ ( যে সকল উগ্রস্বভাব মনুষ্য ) দন্দশূকাঃ যথা ( সর্পাদির ন্যায় ) ভুতানি উদ্বেজয়ন্তি ( প্রাণিগণের উদ্বেগ উৎপাদন করে ), তে অপি ( তাহারাও ) প্রেত্য ( মরিয়া ) দন্দশূকাখ্যে নরকে নিপতন্তি ( দন্দশূক নামক নরকে নিপতিত হয় ); নৃপ ! ( হে মহারাজ পরীক্ষিৎ ! ) যত্র ( ঐ নরকে ) পঞ্চমুখাঃ সপ্তমুখাঃ দন্দশূকাঃ ( পঞ্চমুখ ও সপ্তমুখ সর্পগণ ) যথা বিলেশয়ান্ ( মূষিকের ন্যায় ) [ তাহাদিগকে ] উপস্পৃশ্য ( আক্রমণ করিয়া ) গ্রসন্তি ( গ্রাস করে ) ॥ ৩৩ ॥

**অনুবাদ**

প্রলোভনের দ্বারা তাহাদের বিশ্বাস উৎপাদন করিয়া নিকটে আগমন করিলে নিরপরাধী ঐ পশুপক্ষিগণকে শূল বা সূত্রে বিদ্ধ করিয়া থাকে এবং খেলার সামগ্রীরূপে তাহাদিগকে যাতনা দেয়, সেই সকল ব্যক্তিও মরিয়া যমযাতনারূপ শূলাদিতে বিদ্ধ হয় এবং ক্ষুধাতৃষ্ণায় কাতর ও কঙ্কবটাদিপক্ষীকর্ত্তৃক চারিদিক্ হইতে তীক্ষ্ণতুণ্ডের দ্বারা আহত হইয়া নিজের পাপ স্মরণ করিতে থাকে ॥ ৩২ ॥

ইহলোকে যে সকল উগ্রস্বভাব মনুষ্য সর্পাদির ন্যায় প্রাণিগণের উদ্বেগ উৎপাদন করে, তাহারাও মরিয়া দন্দশূক নামক নরকে নিপতিত হয় ; হে মহারাজ পরীক্ষিৎ ! ঐ নরকে পঞ্চমুখ ও সপ্তমুখ সর্পগণ মূষিকের ন্যায় তাহাদিগকে আক্রমণ করিয়া গ্রাস করিয়া থাকে ॥ ৩৩ ॥

**টীকা**

প্রভৃতীহ কশ্চিন্মোহাৎ সুরাং পাস্যতি মন্দবুদ্ধিঃ। অপেতধর্ম্মো ব্রহ্মহা চৈব স স্যাদস্মিন্ লোকে গর্হিতঃ স্যাৎ পরে চ" ইতি ॥ ২৯ ॥ একবিংশতিনরকানুক্ত্বা সপ্ত নরকানাহ—অথেত্যাদিনা ॥ ৩০ ॥ রক্ষোগণভোজনমাহ—যে ইতি। যথেহ যে পুরুষাঃ পুরুষাদাঃ সন্তঃ মেধেন হিংসয়া ভৈরবাদীন্ যজন্তে, সৌনিকা ইব নৃপশূন্ যাশ্চ স্ত্রিয়ঃ খাদন্তি, তান্ তাশ্চ তে চ তে পশবঃ রক্ষোগণা ভূত্বা যাতয়ন্তঃ অসৃক্ পিবন্তি ॥ ৩১ ॥ বৈস্রম্ভকৈঃ বিশ্বাসোপায়ৈঃ ॥ ৩২ ॥ বিলেশয়ান্ মূষিকান্

যে ত্বিহ বা অন্ধাবটকুশূলগুহাদিষু ভূতানি নিরুন্ধন্তি তথামূত্র তেষ্বেবো-পবেশ্য সগরেণ বহ্নিনা ধূমেন নিরুন্ধন্তি ॥ ৩৪ ॥

যস্ত্বিহ বা অতিথীনভ্যাগতান্ বা গৃহপতিরসকৃদুপগতমন্যুর্দিধক্ষুরিব পাপেন চক্ষুষা নিরীক্ষতে তস্য চাপি নিরয়ে পাপদৃষ্টেরক্ষিণী বজ্রতুণ্ডা গৃধ্রকঙ্ককাকবটাদয়ঃ প্রসহ্যোরুবলাদুৎপাটয়ন্তি ॥ ৩৫ ॥

**অন্বয়**

ইহ বৈ ( ইহলোকে ) যে তু ( যে সকল ব্যক্তি ) ভূতানি ( ভূতগণকে ) অন্ধাবটকুশূলগুহাদিষু ( অন্ধাবট—বায়ুবিহীন গর্ত্ত, কুশূল—শস্যের গোলা ও গুহাদিতে ) নিরুন্ধন্তি ( নিরুদ্ধ করিয়া রাখে ), তথা অমুত্র ( পরলোকে ) [ যমদূতগণ তাহাদিগকে ] তেষু এব উপবেশ্য ( সেই সকল গর্ত্তেই প্রবেশ করাইয়া ) সগরেণ বহ্নিনা ধূমেন ( বিষের সহিত অগ্নি ও ধূমে ) নিরুন্ধন্তি ( নিরুদ্ধ করিয়া যাতনা দেয় ) ॥ ৩৪ ॥

ইহ বৈ ( ইহলোকে ) যঃ তু গৃহপতিঃ ( যে গৃহস্বামী ) অতিথীন্ অভ্যাগতান্ বা ( অতিথি বা অভ্যাগতের প্রতি ) [ সমাগত অপরিচিত ব্যক্তিকে অতিথি এবং সমাগত পরিচিত ব্যক্তিকে অভ্যাগত কহে ] উপগতমন্যুঃ ( ক্রুদ্ধ হইয়া ) দিধক্ষুঃ ইব ( দগ্ধ করিতে ইচ্ছা করিয়াই যেন ) অসকৃৎ পাপেন চক্ষুষা ( পুনঃ পুনঃ কুটিল দৃষ্টির দ্বারা ) নিরীক্ষতে ( নিরীক্ষণ করে ), নিরয়ে ( পর্য্যাবর্ত্তন নামক নরকে ) বজ্রতুণ্ডাঃ গৃধ্রকঙ্ককাকবটাদয়ঃ ( বজ্রতুল্য তুণ্ড অর্থাৎ ঠোঁটবিশিষ্ট গৃধ্র, কঙ্ক, কাক ও বটাদি পক্ষিগণ ) তস্য পাপদৃষ্টেঃ অক্ষিণী চ অপি ( সেই পাপদৃষ্টি গৃহস্বামীর চক্ষুদ্বয় ) প্রসহ্য উরুবলাৎ উৎপাটয়ন্তি ( মহাবলে আক্রমণ করিয়া উৎপাটন করিয়া থাকে ) ॥ ৩৫ ॥

**অনুবাদ**

ইহলোকে প্রাণিগণকে যে সকল ব্যক্তি অন্ধাবট ( বায়ুবিহীন গর্ত্ত ), কুশূল ( শস্যের গোলা ) ও গুহাদিতে নিবদ্ধ করিয়া রাখে, পরলোকে যমদূতগণ তাহাদিগকে সেই সকল গর্ত্তেই প্রবেশ করাইয়া সবিষ অগ্নি ও ধূমে নিরুদ্ধ করিয়া যাতনা দিয়া থাকে ॥ ৩৪ ॥

ইহলোকে যে গৃহস্বামী অতিথি বা অভ্যাগতের প্রতি ক্রুদ্ধ হইয়া তাহাদিগকে দগ্ধ করিতে ইচ্ছা করিয়াই যেন পুনঃ পুনঃ কুটিল দৃষ্টির দ্বারা নিরীক্ষণ করিয়া থাকে, পরলোকে সেই গৃহস্বামী পর্য্যাবর্ত্তন নামক নরকে নিপতিত হয়; তখন বজ্রতুল্য তুণ্ডবিশিষ্ট গৃধ্র, কঙ্ক, কাক ও বটাদি পক্ষিগণ সেই পাপদৃষ্টি গৃহস্বামীর নয়নদ্বয় আক্রমণ করিয়া মহাবলে উৎপাটন করিয়া ফেলে ॥ ৩৫ ॥

**টীকা**

॥ ৩৩ ॥ ৩৪ ॥ পর্য্যাবর্ত্তনমাহ—অজ্ঞাতপূর্ব্বা অতিথয়ঃ, জ্ঞাতপূর্ব্বাঃ অভ্যাগতাঃ ॥ ৩৫ ॥ তস্যার্থস্য উৎপাদনাদিভিঃ শমলং পাপং গৃহ্লাতীতি তথা ॥ ৩৬ ॥ তথৈব ধর্ম্মতারতম্যতঃ ইতরত্র স্বর্গাদৌ পুনর্ভবে পুনর্জন্মনি উভয়োঃ ধর্ম্মাধর্ম্ময়োঃ শেষাভ্যাম্ ॥ ৩৭ ॥ আদৌ দ্বিতীয়ে স্কন্ধে “বৈশ্বানরং যাতি

যস্ত্বিহ বা আঢ্যাভিমতিরহঙ্কৃতিস্তির্য্যক্প্রেক্ষণঃ সর্ব্বতোঽভিবিশঙ্কী ব্যয় বিনাশ-চিন্তয়া পরিশুষ্যমাণহৃদয়বদনো নির্ব্বৃতিমনবগতো গ্রহ ইবার্থমভি-রক্ষতি স চাপি প্রেত্য তদুৎপাদনোৎকর্ষণরক্ষণশমলগ্রহঃ সূচীমুখে নরকে নিপততি। যত্র হ বিত্তগ্রহং পাপপুরুষং ধর্ম্মরাজপুরুষা বায়কা ইব সর্ব্বতোঽঙ্গেষু সূত্রৈঃ পরিবয়ন্তি ॥ ৩৬ ॥

এবম্বিধা নরকা যমালয়ে সন্তি শতশঃ সহস্রশস্তেষু সর্ব্বেষু চ সর্ব্ব এবাধর্ম্মবর্ত্তিনো যে কেচিদিহোদিতা অনুদিতাশ্চাবনিপতে! পর্য্যায়েণ বিশন্তি। তথৈব ধর্ম্মানুবর্ত্তিন ইতরত্র ইহ তু পুনর্ভবে তে উভয়শেষাভ্যাং নির্ব্বিশন্তি ॥ ৩৭ ॥

### অন্বয়

ইহ বৈ ( ইহলোকে ) যঃ তু ( যে ব্যক্তি ) আঢ্যাভিমতিঃ ( ধনগর্ব্বিত ), অহঙ্কৃতিঃ ( ও অহঙ্কারী হইয়া ) তির্য্যক্প্রেক্ষণঃ ( কুটিল দৃষ্টিসম্পন্ন হয় ) সর্ব্বতঃ অভিবিশঙ্কী ( ও গুরুজনাদিও ধনাদি অপহরণ করিতে পারে, এইরূপ আশঙ্কা করে ) ব্যয়বিনাশচিন্তয়া পরিশুষ্যমানহৃদয়বদনঃ ( এবং ধনব্যয় ও ধননাশের চিন্তায় যাহার হৃদয় ও মুখ শুকাইয়া যায় এইরূপে যে ব্যক্তি) নির্বৃতিম্ অনবগতঃ ( শান্তিসুখ লাভ করিতে না পারিয়া ) গ্রহঃ ইব ( যক্ষের ন্যায় ) অর্থম্ অভিরক্ষতি ( ধন রক্ষা করিতে থাকে ), সঃ চ অপি তদুৎপাদনোৎকর্ষণরক্ষণশমলগ্রহঃ ( ধনের অর্জ্জন, বর্দ্ধন ও রক্ষণের দ্বারা পাপভাগী ঐ ব্যক্তিও ) প্রেত্য ( মৃত্যুর পরে ) সূচীমুখে নরকে নিপততি ( সূচীমুখ নামক নরকে নিপতিত হইয়া থাকে ) ; যত্র হ ( তথায় ) ধর্ম্মরাজপুরুষাঃ ( যমদূতগণ ) বায়কাঃ ইব ( তন্তুবায়াদির ন্যায় ) বিত্তগ্রহং পাপপুরুষং ( ধনগ্রাহী ঐ পাপী পুরুষকে ) সর্ব্বতঃ অঙ্গেষু সূত্রৈঃ পরিবয়ন্তি ( সর্ব্বাঙ্গে বিদ্ধ করিয়া সূত্রের দ্বারা বয়ন করে ) ॥ ৩৬ ॥

অবনিপতে! ( হে মহারাজ ! ) যমালয়ে এবম্বিধাঃ নরকাঃ ( যমালয়ে এতাদৃশ নরক ) শতশঃ

### অনুবাদ

ইহলোকে যে ব্যক্তি ধনগর্ব্বিত ও অহঙ্কারী হইয়া কুটিল দৃষ্টিসম্পন্ন হয়, গুরুজনাদিও ধন অপহরণ করিতে পারে, এইরূপ আশঙ্কা করে এবং ধনব্যয় ও ধননাশের চিন্তায় যাহার হৃদয় ও মুখ শুকাইয়া যায়, এইরূপে যে ব্যক্তি শান্তিসুখ হইতে বঞ্চিত হইয়া যক্ষের ন্যায় কেবল ধন রক্ষা করিতে থাকে, ধনের অর্জ্জন, বর্দ্ধন ও রক্ষণের দ্বারা পাপ-ভাগী ঐ ব্যক্তি মৃত্যুর পরে সূচীমুখ নামক নরকে নিপতিত হইয়া থাকে। তথায় যমদূতগণ তন্তুবায়ের ন্যায় ধনগ্রাহী ঐ পাপী পুরুষের সর্ব্বাঙ্গে সূত্রের দ্বারা বিদ্ধ করিয়া বয়ন করে ॥ ৩৬ ॥

হে মহারাজ! যমালয়ে এতাদৃশ নরক শত সহস্র বিদ্যমান রহিয়াছে। যে সকল অধর্ম্মাচারীর কথা এখানে বলা হইল এবং যাহাদের কথা বলা হইল না, তাহারা

নিবৃত্তিলক্ষণমার্গ আদাবেব ব্যাখ্যাতঃ। এতাবানেবাণ্ডকোষো যশ্চতুর্দ্দশধা পুরাণেষু বিকল্পিত উদ্গায়তে। যত্তদ্ভগবতো নারায়ণস্য সাক্ষান্মহাপুরুষস্য স্থবিষ্ঠং রূপমাত্মমায়াগুণময়মনুবর্ণিতমাদৃতঃ পঠতি শৃণোতি শ্রাবয়তি স উপগেয়ং ভগবতঃ পরমাত্মনোঽগ্রাহ্যমপি শ্রদ্ধাভক্তি-বিশুদ্ধবুদ্ধির্বেদ ॥ ৩৮ ॥

**অন্বয়**

সহস্রশঃ সন্তি (শতসহস্র বিদ্যমান রহিয়াছে); যে কেচিৎ অধর্ম্মবর্ত্তিনঃ (যে সকল অধর্ম্মাচারীর কথা) ইহ (এখানে) উদিতাঃ (বলা হইল) অনুদিতাঃ চ (এবং যাহাদের কথা এখানে বলা হইল না), সর্ব্বে এব (তাহারা সকলেই) পর্য্যায়েণ (পর্য্যায়ক্রমে) তেষু সর্ব্বেষু চ বিশন্তি (ঐ সকল নরকে প্রবেশ করিয়া থাকে)। তথৈব ধর্ম্মানুবর্ত্তিনঃ ইতরত্র [বিশন্তি] (সেইরূপ ধর্ম্মানুবর্ত্তী জনগণ ধর্ম্মের তারতম্যানুসারে স্বর্গাদি লোকে গমন করিয়া থাকে)। তে (যাহারা পরলোকে ধর্ম্ম ও অধর্ম্মের ফলভোগ করে, তাহারা) উভয়শেষাভ্যাং (ঐ ধর্ম্ম ও অধর্ম্মের ফল ভোগ করিয়া যে অবশিষ্ট ধর্ম্ম ও অধর্ম্ম থাকে, তাহার ফলে) পুনর্ভবে (পুনর্জ্জন্মে) ইহ তু নির্ব্বিশন্তি (এই মর্ত্ত্যলোকে প্রবেশ করিয়া থাকে) ॥ ৩৭ ॥

নিবৃত্তিলক্ষণমার্গঃ আদৌ এব ব্যাখ্যাতঃ (নিবৃত্তিমার্গ পূর্ব্বে দ্বিতীয়স্কন্ধে বর্ণিত হইয়াছে)। পুরাণেষু (পুরাণসমূহে) যঃ অণ্ডকোষঃ (ব্রহ্মাণ্ড) এতাবান্ এব (এইরূপই) চতুর্দ্দশধা বিকল্পিতঃ উদ্গীয়তে (চতুর্দ্দশ ভাগে বিভক্ত বলিয়া কীর্ত্তিত হইয়াছে)। [হে মহারাজ!] সাক্ষাৎ-মহাপুরুষস্য (সাক্ষাৎ পরমপুরুষ) ভগবতঃ নারায়ণস্য (ভগবান্ নারায়ণের) আত্মমায়াগুণময়ং (স্বীয় প্রকৃতির গুণসমূহের দ্বারা বিরচিত) যৎ স্থবিষ্ঠং রূপম্ (যে স্থূলরূপ) অনুবর্ণিতম্ (আমি আপনার নিকটে বর্ণনা করিলাম), [যঃ] আদৃতঃ (যিনি পরমাদরে) তৎ (তাহা) পঠতি, শৃণোতি, শ্রাবয়তি (পাঠ করেন, শ্রবণ করেন এবং অপরকে শ্রবণ করান), সঃ (তিনি) শ্রদ্ধাভক্তিবিশুদ্ধবুদ্ধিঃ (শ্রদ্ধা ও ভক্তিদ্বারা বিশুদ্ধ বুদ্ধি প্রাপ্ত হইয়া) উপগেয়ং (উপনিষদ্‌বর্ণিত) ভগবতঃ পরমাত্মনঃ (ভগবান্ পরমাত্মার) অগ্রাহ্যম্ অপি বেদ (সূক্ষ্মরূপও উপলব্ধি করিতে পারেন) ॥ ৩৮ ॥

**অনুবাদ**

সকলেই পর্য্যায়ক্রমে ঐ সকল নরকে প্রবেশ করিয়া থাকে। অধর্ম্মাচারীর ন্যায় ধর্ম্মানুবর্ত্তী জনগণও ধর্ম্মের তারতম্যানুসারে স্বর্গাদি লোকে গমন করিয়া থাকে। ঐ ধর্ম্ম ও অধর্ম্মের ফল ভোগ করিয়া যাহা অবশিষ্ট থাকে, তাহাদ্বারা তাহারা পুনর্জ্জন্মে এই মর্ত্ত্যলোকে প্রবেশ করিয়া থাকে ॥ ৩৭ ॥

নিবৃত্তিমার্গ পূর্ব্বে দ্বিতীয়স্কন্ধে বর্ণিত হইয়াছে। পুরাণসমূহে ব্রহ্মাণ্ডকোষ এইরূপ চতুর্দ্দশ ভাগে বিভক্ত বলিয়া বর্ণিত হইয়াছে। হে মহারাজ! সাক্ষাৎ পরম-পুরুষ ভগবান্ নারায়ণের স্বীয় মায়াগুণময় অর্থাৎ প্রকৃতিগুণের পরিণামস্বরূপ এই যে স্থূল রূপ আমি আপনার নিকট বর্ণনা করিলাম, যিনি পরমাদরে তাহা পাঠ করেন, শ্রবণ করেন এবং অপরকে শ্রবণ করান, তিনি শ্রদ্ধা ও ভক্তিদ্বারা বিশুদ্ধবুদ্ধি লাভ করিয়া উপনিষদ্-বর্ণিত ভগবান্ পরমাত্মার সূক্ষ্মরূপও উপলব্ধি করিতে পারেন ॥ ৩৮ ॥

শ্রুত্বা যথা স্থূলসূক্ষ্মরূপং ভগবতো যতিঃ।
স্থূলে নির্জ্জিতমাত্মানং শনৈঃ সূক্ষ্মং ধিয়া নয়েদিতি ॥ ৩৯ ॥
ভূদ্বীপবর্ষসরিদদ্রিনভঃসমুদ্র-পাতালদিঙ্নরকভাগণলোকসংস্থা।
গীতা ময়া তব নৃপাদ্ভুতমীশ্বরস্য স্থূলং বপুঃ সকলজীবনিকায়ধাম ॥ ৪০ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং পঞ্চমস্কন্ধে নরকবর্ণনং নাম ষড়্বিংশোঽধ্যায়ঃ ॥ ২৬ ॥

**অন্বয়**

যতিঃ ( যোগী ) ভগবতঃ ( ভগবানের ) স্থূলসূক্ষ্মরূপং ( স্থূল ও সূক্ষ্ম রূপ ) যথা শ্রুত্বা ( যথাযথরূপে শ্রবণ করিয়া ) স্থূলে নির্জ্জিতম্ আত্মানং ( প্রথমে স্থূল রূপে মনকে জয় করিয়া ঐ মনকে ) ধিয়া (বুদ্ধিদ্বারা ) শনৈঃ ( ধীরে ধীরে ) সূক্ষ্মং নয়েৎ ইতি ( সূক্ষ্ম রূপে লইয়া যাইবেন অর্থাৎ মন সূক্ষ্মরূপে সমাহিত করিবেন ) ॥ ৩৯ ॥

নৃপ! ( হে মহারাজ পরীক্ষিৎ! ) ভূদ্বীপবর্ষসরিদদ্রিনভঃসমুদ্রপাতালদিঙ্নরকভাগণলোকসংস্থা ( ভূমণ্ডলের দ্বীপ, বর্ষ, নদী, পর্ব্বত, আকাশ, সমুদ্র, পাতাল, দিক্, নরক ও গ্রহনক্ষত্রাদি লোকরচনা ) ময়া তব গীতা ( আমি আপনার নিকটে কীর্ত্তন করিলাম ); [ ইহাই ] ঈশ্বরস্য অদ্ভুতং স্থূলং বপুঃ ( ঈশ্বরের অদ্ভুত স্থূল দেহ ) সকলজীবনিকায়ধাম ( এবং নিখিল জীবের ধাম অর্থাৎ আশ্রয় ) ॥ ৪০ ॥

**অনুবাদ**

যোগী ভগবানের স্থূল ও সূক্ষ্ম রূপ যথাযথরূপে শ্রবণ করিয়া প্রথমে স্থূল রূপে মনকে জয় করিবেন অর্থাৎ মন সমাহিত করিবেন; স্থূলরূপে মন সমাহিত হইলে পরে ঐ মনকে বুদ্ধিদ্বারা ধীরে ধীরে সূক্ষ্মরূপে লইয়া যাইবেন অর্থাৎ সূক্ষ্মরূপে মন সমাহিত করিবেন ॥ ৩৯ ॥

হে মহারাজ পরীক্ষিৎ! ভূমণ্ডলের দ্বীপ, বর্ষ, নদী, পর্ব্বত, আকাশ, সমুদ্র, পাতাল, দিক্, নরক ও গ্রহনক্ষত্রাদি লোকরচনা আমি আপনার নিকটে বর্ণনা করিলাম; ইহাই ঈশ্বরের অদ্ভুত স্থূল দেহ এবং নিখিল জীবের ধাম অর্থাৎ আশ্রয় ॥ ৪০ ॥

ষড়্বিংশ অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ২৬ ॥

**টীকা**

বিহায়সা গতঃ" ইত্যাদিনা ভূদ্বীপাদিময়ভগবদ্রূপশ্রবণাদিফলং দর্শয়ন্ উক্তার্থমুপসংহরতি—যৎতদিত্যাদিনা। উপগেয়ং শাস্ত্রগম্যমপি রূপং বেদ ॥ ৩৮ ॥ ৩৯ ॥ কথম্ভূতা ভূদ্বীপাদিসংস্থা ঈশ্বরস্য স্থূলং বপুঃ ॥ ৪০ ॥

ইতি শ্রীমদ্ভগবন্নিম্বার্কচরণচিন্তকশুকসুধীপ্রণীতে পঞ্চমস্কন্ধীয়ে শ্রীমদ্ভাগবত-সিদ্ধান্তপ্রদীপে ষড়্বিংশাধ্যায়ার্থপ্রকাশঃ ॥ ২৬ ॥

সমাপ্তেয়ং পঞ্চমস্কন্ধব্যাখ্যা ॥ ৫ ॥

---

# শ্রীমদ্ভাগবতম্

মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

শ্রীমচ্ছুকদেবকৃতসিদ্ধান্তপ্রদীপটীকয়া সহিতম্

## পঞ্চমঃ স্কন্ধঃ

শ্রীবৃন্দাবনস্থ ব্রজবিদেহি মহন্ত-

অষ্টোত্তরশতশ্রীক স্বামি ধনঞ্জয়দাস তর্ক-তর্ক-ব্যাকরণতীর্থেন

শিবপুরস্থ নিম্বার্কাশ্রম-সম্পাদক

শ্রীমতা নৃসিংহদাস বসুনা চ

সম্পাদিতম্

পণ্ডিতপ্রবরেণ শ্রীমতা বিনোদবিহারি কাব্য-ব্যাকরণ-

সাংখ্য-বেদান্তোপনিষত্তীর্থেন

অনুদিতম্

কলিকাতা, কলেজস্কোয়ারস্থ পঞ্চদশসংখ্যক-ভবনে

চক্রবর্ত্তী, চাটার্জ্জি এণ্ড কোং লিমিটেড্ নামধেয়-

পুস্তকবিপণ্যাং প্রাপ্তব্যম্

১৩৪৫ বঙ্গাব্দে

# সূচীপত্র

—o—

## পঞ্চম স্কন্ধ

—o—

পঞ্চম স্কন্ধের মোট শ্লোকসংখ্যা ৬৬৭

# শ্রীমদ্ভাগবতম্

## ষষ্ঠঃ স্কন্ধঃ

### প্রথমোঽধ্যায়ঃ

শ্রীপরীক্ষিদুবাচ

নিবৃত্তিমার্গঃ কথিত আদৌ ভগবতা যথা।

ক্রমযোগোপলব্ধেন ব্রহ্মণা যদসংসৃতিঃ॥ ১॥

**অন্বয়**

[ দ্বিতীয়স্কন্ধের দশম অধ্যায়ে এই গ্রন্থের প্রতিপাদ্য সর্গাদি দশটি বিষয়ের উল্লেখ করা হইয়াছে; তন্মধ্যে সর্গ, বিসর্গ ও স্থানের কথা যথাক্রমে ৩য়, ৪র্থ ও ৫ম স্কন্ধে বলা হইয়াছে। এক্ষণে এই ষষ্ঠস্কন্ধে অজামিল প্রভৃতির উপাখ্যানের দ্বারা পোষণ অর্থাৎ ভক্তগণের প্রতি ভগবদনুগ্রহ বর্ণনা করিতেছেন। এই স্কন্ধে উনবিংশ অধ্যায়; তন্মধ্যে প্রথমতঃ তিনটি অধ্যায়ে অজামিলের, তৎপরে ছয়টি অধ্যায়ে বিশ্বরূপের, তৎপরে আটটি অধ্যায়ে বৃত্রাসুরের এবং সর্ব্বশেষে দুইটি অধ্যায়ে মরুদ্‌গণের কথা বর্ণনা করিতেছেন। এক্ষণে পরীক্ষিৎ শুকদেবের মুখে নরকবৃত্তান্ত শ্রবণ করিয়া নরকত্রাণের উপায় জিজ্ঞাসা করিবার নিমিত্ত পূর্ব্বে যে যে বিষয় শ্রবণ করিয়াছেন, তাহারই উল্লেখ করিতেছেন ] শ্রীপরীক্ষিৎ উবাচ (মহারাজ পরীক্ষিৎ বলিলেন) [ হে ব্রহ্মন্! ] যৎ ক্রমযোগোপলব্ধেন (পূর্ব্ব পূর্ব্ব পুণ্যার্জ্জিত শুভজন্ম, তীর্থবাস ও সৎসঙ্গাদিযোগে অনুষ্ঠিত যাহার দ্বারা) অসংসৃতিঃ (মুক্তি হইয়া থাকে), ব্রহ্মণা ভগবতা (ব্রাহ্মণদেহধারী ভগবান্ আপনি) আদৌ (পূর্ব্বে) [ সঃ ] নিবৃত্তিমার্গঃ (সেই নিবৃত্তিমার্গ অর্থাৎ মোক্ষধর্ম্ম) যথা (যথাযথরূপে) কথিতঃ (বর্ণনা করিয়াছেন)॥ ১॥

**অনুবাদ**

[ এই ষষ্ঠস্কন্ধে অজামিল প্রভৃতি উপাখ্যানের দ্বারা পোষণ অর্থাৎ ভক্তগণের প্রতি ভগবদনুগ্রহ বর্ণনা করিতেছেন। এক্ষণে মহারাজ পরীক্ষিৎ নরকবৃত্তান্ত শ্রবণ করিয়া নরকত্রাণের উপায় জিজ্ঞাসা করিবার নিমিত্ত পূর্ব্বে যে যে বিষয় শ্রবণ করিয়াছেন, তাহারই উল্লেখ করিতেছেন ]—মহারাজ পরীক্ষিৎ বলিলেন—হে ব্রহ্মন্! পূর্ব্ব পূর্ব্ব পুণ্যার্জ্জিত শুভজন্ম, তীর্থবাস ও সৎসঙ্গাদিযোগে অনুষ্ঠিত যে ধর্ম্মের দ্বারা মুক্তি হইয়া থাকে, ব্রাহ্মণদেহধারী ভগবান্ আপনি পূর্ব্বে সেই মোক্ষধর্ম্ম যথাযথরূপে বর্ণনা করিয়াছেন॥ ১॥

**টীকা**

• শ্রীভগবন্নিম্বার্কায় নমঃ॥ শ্রীহংসাদীন্ গুরূন্ নত্বা ষষ্ঠে সিদ্ধান্তদ্যোতকঃ। একোনবিংশদধ্যায়যুতো দীপো বিরচ্যতে॥ ১॥ পোষণং বিষ্ণুনামাদিসৎসংসর্গবতামপি। অজামিলাদ্যুপাখ্যানৈঃ ক্রমাদিহ নিরূপ্যতে॥ ২॥ পাপফলান্ নরকান্ শ্রুত্বা কৃতপাপানাং হিতায় তন্নিস্তারং প্রষ্টুং গুরুমুখাচ্ছ্রুত-

প্রবৃত্তিলক্ষণশ্চৈব ত্রৈগুণ্যবিষয়ো মুনে ! ।
যোঽসাবলীনপ্রকৃতের্গুণসর্গঃ পুনঃ পুনঃ ॥ ২ ॥
অধর্ম্মলক্ষণা নানা নরকাশ্চানুবর্ণিতাঃ ।
মন্বন্তরশ্চ ব্যাখ্যাত আদ্যঃ স্বায়ম্ভুবো যতঃ ॥ ৩ ॥

### অন্বয়

মুনে ! ( হে ব্রহ্মন্ ! ) অলীনপ্রকৃতেঃ ( আর সাংসারিক স্বভাবসম্পন্ন সকামী জীবের ) পুনঃ পুনঃ গুণসর্গঃ ( রাগাদির দ্বারা জন্মমরণপ্রবাহ যাহা হইতে চলিতে থাকে ) ত্রৈগুণ্যবিষয়ঃ ( এবং ঐহিক ও পারলৌকিক সুখই যাহার ফল ), যঃ অসৌ প্রবৃত্তিলক্ষণঃ চ এব [ কথিতঃ ] ( সেই প্রবৃত্তিলক্ষণ অর্থাৎ ধর্ম্মাদি পুরুষার্থত্রয়লাভের উপায়স্বরূপ ধর্ম্মও আপনি বর্ণনা করিয়াছেন ) ॥ ২ ॥

অধর্ম্মলক্ষণাঃ নানা নরকাঃ চ অনুবর্ণিতাঃ ( অধর্ম্মের ফল যাহাতে ভোগ হয়, তাদৃশ নানাবিধ নরকসমূহও আপনি বর্ণনা করিয়াছেন ); যতঃ ( যাহাতে ) স্বায়ম্ভুবঃ [ ব্যাখ্যাতঃ ] ( স্বায়ম্ভুব মনুর কথা বলা হইয়াছে ), [ সঃ ] আদ্যঃ মন্বন্তরঃ চ ব্যাখ্যাতঃ ( সেই প্রথম মন্বন্তর অর্থাৎ মনু, দেবতা, মনুপুত্র, ইন্দ্র, সপ্তর্ষি ও বিষ্ণুর অংশাবতার এই ছয়টি বিষয় আপনি বর্ণনা করিয়াছেন ); [ চতুর্থস্কন্ধের প্রথম

### অনুবাদ

হে ব্রহ্মন্ ! সাংসারিক স্বভাবসম্পন্ন বুভুক্ষু জীবের জন্মমরণপ্রবাহ যাহা হইতে চলিতে থাকে এবং ঐহিক ও পারলৌকিক সুখই যাহার ফল, সেই প্রবৃত্তিলক্ষণ ধর্ম্ম অর্থাৎ ধর্ম্মাদি পুরুষার্থত্রয়ের উপায়স্বরূপ ধর্ম্মও আপনি বর্ণনা করিয়াছেন ॥ ২ ॥

অধর্ম্মের ফল যাহাতে ভোগ হয়, তাদৃশ নানাবিধ নরকসমূহও আপনি বর্ণনা করিয়াছেন ; যাহাতে স্বায়ম্ভুব মনুর কথা বলা হইয়াছে, সেই প্রথম মন্বন্তরও [ চতুর্থস্কন্ধের প্রথম অধ্যায়ের ৮ম ৯ম শ্লোক দ্রষ্টব্য ] আপনি বর্ণনা করিয়াছেন ; প্রিয়ব্রত ও উত্তানপাদের বংশ

### টীকা

মনুবদতি—নিবৃত্তিমার্গ ইত্যাদিনা। নিবৃত্তিমার্গঃ ঐহিকামুষ্মিকলোকপ্রাপককর্ম্মানুষ্ঠানাদিভ্যো যা নিবৃত্তিঃ, তৎপূর্ব্বকঃ মোক্ষধর্ম্মঃ "তস্মাদ্ভারত ! সর্ব্বাত্মা ভগবান্ হরিরীশ্বরঃ। শ্রোতব্যঃ কীর্ত্তিতব্যশ্চ স্মর্ত্তব্যশ্চেচ্ছতাভয়ম্" ইত্যাদিনা আদৌ তত্র তত্র মুমুক্ষূপাদেয়ত্বেন যথা যথাবৎ কথিতঃ, যৎ যেন ক্রমযোগোপলব্ধেন পূর্ব্বপুণ্যার্জ্জিতশুভজন্মতীর্থবাসসৎসঙ্গাদিক্রমযোগাল্লব্ধেন প্রাপ্তেন অনুষ্ঠিতেন অসংসৃতির্মুক্তিঃ, স চান্যেন বক্তুমশক্য ইতি সূচয়িতুমাহ—ব্রহ্মণা ব্রাহ্মণদেহধারিণা ভগবতা ত্বয়া ইত্যর্থঃ॥ ১ ॥ প্রবৃত্তিলক্ষণশ্চ ঐহিকামুষ্মিকলোকপ্রাপককর্ম্মানুষ্ঠানাদৌ প্রবৃত্তিরেব লক্ষণং স্বরূপং যস্য সঃ পুরুষার্থত্রয়সাধনরূপো ধর্ম্মঃ বুভুক্ষূপাদেয়তয়া "শ্রোতব্যাদীনি রাজেন্দ্র ! নৃণাং সন্তি সহস্রশঃ। অপশ্যতামাত্মতত্ত্বং গৃহেষু গৃহমেধিনাম্" ইত্যাদিনা পুনঃ পুনস্ত্বয়া কথিতঃ ; ত্রৈগুণ্যমৈহিকামুষ্মিকসুখং তদেব বিষয়ঃ ফলং যস্য সঃ, ন লীনা প্রকৃতিঃ সাংসারিকঃ স্বভাবো যস্য তস্য বুভুক্ষোঃ গুণৈঃ রাগাদিভিঃ সর্গো জন্ম তদুপলক্ষিতো জন্মমরণপ্রবাহো যতঃ, ইমৌ শ্লোকৌ কৈশ্চিৎ অর্চ্চিরাদিমার্গদ্বয়পরত্বেন ব্যাখ্যাতৌ, তদযুক্তম্, নিবৃত্তিপ্রবৃত্তিধর্ম্ময়োঃ আদৌ স্কন্ধচতুষ্টয়েঽপি বর্ণিতয়োরনুবাদসম্ভবমার্গদ্বয়মাত্রানুবাদানৌচিত্যাৎ মার্গদ্বয়স্য তত্রৈব অন্তর্ভাবাচ্চ ॥ ২ ॥ অধর্ম্মস্য লক্ষণং ফলং যেষু তে, আদ্যঃ মন্বন্তরঃ

প্রিয়ব্রতোত্তানপদোর্ব্বংশস্তচ্চরিতানি চ।
দ্বীপবর্ষসমুদ্রাদ্রি-নদ্যুদ্যানবনস্পতীন্ ॥ ৪ ॥
ধরামণ্ডলসংস্থানং ভাগলক্ষণমানতঃ।
জ্যোতিষাং বিবরাণাঞ্চ যথেদমসৃজদ্বিভুঃ ॥ ৫ ॥
অধুনেহ মহাভাগ! যথৈব নরকান্নরঃ।
নানোগ্রযাতনান্ নেয়াৎ তন্মে ব্যাখ্যাতুমর্হসি ॥ ৬ ॥

**অন্বয়**

অধ্যায়ের অষ্টম ও নবম শ্লোক দ্রষ্টব্য]। প্রিয়ব্রতোত্তানপদোঃ (প্রিয়ব্রত ও উত্তানপাদের) বংশঃ তচ্চরিতানি চ ব্যাখ্যাতানি (বংশ ও তাঁহাদের চরিত্র বর্ণনা করিয়াছেন) ভাগলক্ষণমানতঃ (এবং বিভাগ, লক্ষণ ও পরিমাণ অনুসারে) দ্বীপবর্ষসমুদ্রাদ্রিনদ্যুদ্যানবনস্পতীন্ (দ্বীপ, বর্ষ, সমুদ্র, পর্ব্বত, নদী উদ্যান, বৃক্ষ), ধরামণ্ডলসংস্থানং (পৃথিবীমণ্ডলের সংস্থান), জ্যোতিষাং বিবরাণাং চ [সংস্থানম্] (জ্যোতির্গণের সংস্থান, অতলাদি অধোলোকের সংস্থান) ইদং (ও এই ব্রহ্মাণ্ড) বিভুঃ যথা অসৃজৎ (ভগবান্ যে প্রকারে সৃষ্টি করিয়াছেন), [তথা ত্বম্ উক্তবান্] (সেই প্রকারে আপনি বর্ণনা করিয়াছেন) ॥ ৩ ॥ ৪ ॥ ৫ ॥

মহাভাগ! (হে সৌভাগ্যশালিন্!) ইহ (এই সংসারে) নরঃ (মানবগণ) যথা (যে উপায়ে) নানোগ্রযাতনান্ নরকান্ (পূর্ব্বোক্ত নানাবিধ দুঃসহ যাতনাপূর্ণ নরকে) ন ইয়াৎ (গমন না করে), তৎ এব (তাহাই) অধুনা (এক্ষণে) [আপনি] মে (আমাকে) ব্যাখ্যাতুম্ অর্হসি (উপদেশ করুন) ॥ ৬ ॥

**অনুবাদ**

ও তাঁহাদের চরিত্র আপনি বর্ণনা করিয়াছেন এবং বিভাগ, লক্ষণ ও পরিমাণ অনুসারে দ্বীপ, বর্ষ, সমুদ্র, পর্ব্বত, নদী, উদ্যান, বৃক্ষ, পৃথিবীমণ্ডলের, জ্যোতির্গণের ও অধোলোকের সংস্থান ও এই ব্রহ্মাণ্ড ভগবান্ যেমন যেমন সৃষ্টি করিয়াছেন, তদনুরূপ আপনি বর্ণনা করিলেন ॥৩॥৪॥৫॥

হে মহাভাগ! এই সংসারে যে উপায় অবলম্বন করিলে মানবগণের পূর্ব্বোক্ত নানাবিধ দুঃসহ যাতনাপূর্ণ নরকে গমন করিতে না হয়, তাহাই এক্ষণে আপনি আমাকে উপদেশ করুন ॥ ৬ ॥

**টীকা**

মন্বাদিষট্‌করূপঃ ব্যাখ্যাতঃ, যতো যস্মিন্ মনুশ্চ স্বায়ম্ভুবো ব্যাখ্যাতঃ, প্রিয়ব্রতোত্তানপদোর্ব্বংশস্তচ্চরিতানি চ ব্যাখ্যাতানি; দ্বীপাদীন্ ভাগতো লক্ষণতো মানতশ্চ ধরামণ্ডলস্য সংস্থানং জ্যোতিষাং বিবরাণাং চ সংস্থানম্ ইদং ব্রহ্মাণ্ডং যথা বিভুর্বিষ্ণুঃ অসৃজৎ তথা চ ত্বমুক্তবানিতি সার্দ্ধশ্লোকান্বয়ঃ ॥ ৩ ॥ ৪ ॥ ৫ ॥ নানা বহুপ্রকারা উগ্রাঃ দুঃসহা যাতনাঃ পীড়া যেষু তান্ নেয়াৎ ন গচ্ছেৎ, যথা যেন প্রযত্নেন তন্মে মহ্যং ব্যাখ্যাতুং বর্ণয়িতুং ত্বমর্হসি ॥ ৬ ॥ "মনুর্যদব্রবীৎ তদ্‌ভেষজম্" ইত্যাদি শ্রুতিসংস্কৃতমন্বাদিমহর্ষি-প্রণীতস্মৃত্যাদবার্য্যমকৃতনিষ্কৃতিবরষ্ঠং নরকং প্রাপ্নোত্যতো মন্বাদিস্মৃত্যুক্তরীত্যা প্রায়শ্চিত্তং পাপিনা কর্ত্তব্যমিত্যাহ—ন চেত্তি দ্বাভ্যাম্। মন আদিতিঃ কৃতস্য অংহসঃ পাপস্য যথাবৎ মন্বাদ্যুক্তবিধিনা অপচিতিং প্রায়শ্চিত্তং ন কুর্যাৎ চেৎ, তর্হি তিগ্মাঃ তীক্ষ্ণাঃ যাতনাঃ যেষু তথাবিধা যে ময়া কীর্ত্তিতা

শ্রীশুক উবাচ

ন চেদিহৈবাপচিতিং যথাংহসঃ কৃতস্য কুর্য্যান্মন-উক্তিপাণিভিঃ।
ধ্রুবং স বৈ প্রেত্য নরকানুপৈতি যে কীর্ত্তিতা মে ভবতস্তিগ্মযাতনাঃ ॥ ৭ ॥
তস্মাৎ পুরৈবাশ্বিহ পাপনিষ্কৃতৌ যতেত মৃত্যোরবিপদ্যতাত্মনা।
দোষস্য দৃষ্ট্বা গুরুলাঘবং যথা ভিষক্ চিকিৎসেত রুজাং নিদানবিৎ ॥ ৮ ॥

**অন্বয়**

শ্রীশুকঃ উবাচ ( শুকদেব বলিলেন ) [ হে মহারাজ ! মনুষ্য ] মন-উক্তিপাণিভিঃ ( মন, বাক্য ও শরীরের দ্বারা ) কৃতস্য অংহসঃ ( অনুষ্ঠিত পাপসমূহের ) যথা অপচিতিম্ ( যথাবিধি প্রায়শ্চিত্ত ) ইহ এব ন কুর্য্যাৎ চেৎ ( যদি ইহলোকেই না করে ), [ তর্হি ] ( তাহা হইলে ) মে ( আমি ) ভবতঃ ( আপনার নিকটে ) যে তিগ্মযাতনাঃ কীর্ত্তিতাঃ ( যে সকল তীব্র যাতনাময় নরকের কথা বলিয়াছি ), সঃ ( উক্ত মনুষ্য ) প্রেত্য ( মৃত্যুর পর ) ধ্রুবং ( নিশ্চয়ই ) [ তান্ ] নরকান্ বৈ উপৈতি ( সেই সকল নরকে গমন করিয়া থাকে ) ॥ ৭ ॥

তস্মাৎ ( অতএব ) রুজাং নিদানবিৎ ভিষক্ ( রোগের মূলকারণসম্বন্ধে অভিজ্ঞ চিকিৎসক ) যথা ( যেমন ) দোষস্য গুরুলাঘবং দৃষ্ট্বা ( রোগের গুরুত্ব ও লঘুত্ব বিবেচনা করিয়া ) চিকিৎসেত ( তদনুরূপ চিকিৎসা করিয়া থাকে ), [ তথা পাপী ] ( সেইরূপ পাপী ব্যক্তিও ) মৃত্যোঃ পুরা এব ( মৃত্যুর পূর্ব্বেই ) অবিপদ্ ( বিপন্ন না হইতে ) ইহ ( ইহলোকে ) যতাত্মনা (সংযতচিত্তে) [ পাপের গুরুত্ব ও লঘুত্ব বিবেচনা করিয়া তদনুরূপ ] আশু ( শীঘ্র ) পাপনিষ্কৃতৌ যতেত ( পাপের প্রায়শ্চিত্ত করিতে যত্ন করিবে ) ॥ ৮ ॥

**অনুবাদ**

শুকদেব বলিলেন—হে মহারাজ ! মনুষ্য মন, বাক্য ও শরীরের দ্বারা পাপাচরণ করিয়া যদি ইহলোকেই তাহার যথাবিধি প্রায়শ্চিত্ত না করে, তাহা হইলে আমি আপনার নিকটে যে সকল তীব্র যাতনাময় নরকের কথা বলিয়াছি, ঐ মনুষ্য মৃত্যুর পরে নিশ্চয়ই সেই সকল নরকে গমন করিয়া থাকে ॥ ৭ ॥

অতএব রোগের মূলকারণ সম্বন্ধে অভিজ্ঞ চিকিৎসক যেমন রোগের গুরুত্ব ও লঘুত্ব বিবেচনা করিয়া শীঘ্র তদনুরূপ চিকিৎসা করিয়া থাকে, সেইরূপ পাপী ব্যক্তিও মৃত্যুর পূর্ব্বেই ইহলোকে বিপন্ন না হইতে সংযতচিত্তে পাপের গুরুত্ব ও লঘুত্ব বিবেচনা করিয়া শীঘ্র তদনুরূপ প্রায়শ্চিত্ত করিতে যত্নপর হইবে ॥ ৮ ॥

**টীকা**

নরকাঃ তান্ ধ্রুবমুপৈতি ॥ ৭ ॥ তস্মাৎ উক্তকারণাৎ মৃত্যোঃ পুরৈব তত্রাপি অবিপদ্বিপদ্রহিতঃ পাপনিষ্কৃতৌ যতেত ॥ ৮ ॥ মহর্ষিভিরুক্তা পাপনিষ্কৃতিঃ পুণ্যপুরুষেণ পাপভীরুণা দৈবাৎ কৃতস্য পাপস্য নিরাকরণার্থা ভবতু ; অত্যন্তস্তো মায়ামোহিতস্য কামক্রোধাদিপারবশ্যেন পাপেভ্যো নিবর্ত্তিতুমশক্তস্য অনুচ্ছিন্নহৃদ্গ্রন্থের্দ্দীনস্য প্রায়শ্চিত্তশতেনাপি শোধিতুমশক্যস্য কা গতিরিতি দয়ার্দ্রচিত্তো মহারাজো হৃদি নিধায় আক্ষিপতি—দৃষ্টশ্রুতাভ্যামিতি দ্বয়েন। দৃষ্টশ্রুতাভ্যাং পাপফলাভ্যাং রাজদণ্ডনরকপাতাদিভ্যাং পাপমহিতং জানন্নপি ভূয়ঃ কৃতেঽপি প্রায়শ্চিত্তে পুনঃ করোতি, যতো বিবশঃ কামাদিপরবশঃ, অথো

শ্রীরাজোবাচ

দৃষ্টশ্রুতাভ্যাং যৎ পাপং জানন্নপ্যাত্মনোঽহিতম্।
করোতি ভূয়ো বিবশঃ প্রায়শ্চিত্তমথো কথম্ ॥ ৯ ॥
ক্বচিন্নিবর্ত্ততেঽভদ্রাৎ ক্বচিচ্চরতি তৎ পুনঃ।
প্রায়শ্চিত্তমথোঽপার্থং মন্যে কুঞ্জরশৌচবৎ ॥ ১০ ॥

**অন্বয়**

শ্রীরাজা উবাচ ( মহারাজ পরীক্ষিৎ জিজ্ঞাসা করিলেন ) [ হে ব্রহ্মন্! ] দৃষ্টশ্রুতাভ্যাং ( পাপের ফলে রাজদণ্ড হইতে দেখা যায় এবং পরলোকে নরকে গতি হয় বলিয়া শুনা যায় এইরূপে ) পাপং ( পাপকে ) আত্মনঃ ( নিজের ) অহিতং জানন্ অপি ( অনিষ্টজনক জানিয়াও মনুষ্য ) যৎ ( যেহেতু ) ভূয়ঃ ( একবার প্রায়শ্চিত্ত করিয়াও পুনরায় ) বিবশঃ ( কামনাদির বশবর্ত্তী হয় বলিয়া ) করোতি ( পাপাচরণ করিয়া থাকে ) ; অথো ( অতএব ) প্রায়শ্চিত্তং কথং [ নিষ্পাপত্বহেতুঃ স্যাৎ ? ] ( প্রায়শ্চিত্ত কিরূপে নিষ্পাপের কারণ হইতে পারে ? ) ॥ ৯ ॥

[ মনুষ্য ] ক্বচিৎ ( কখন কখন ) [ প্রায়শ্চিত্ত করিয়া ] অভদ্রাৎ নিবর্ত্ততে ( পাপাচরণ হইতে নিবৃত্ত হয় ), [ কিন্তু সেই মনুষ্যই ] পুনঃ ( পুনরায় ) ক্বচিৎ ( কখন কখন ) তৎ চরতি ( তদ্রূপ পাপাচরণ করিয়া থাকে ) ; অথো ( অতএব ) কুঞ্জরশৌচবৎ ( হস্তী স্নানান্তে পুনরায় ধূলিদ্বারা দেহ মলিন করে বলিয়া তাহার স্নান যেমন ব্যর্থ হয়, সেইরূপ ) প্রায়শ্চিত্তম্ অপার্থং মন্যে ( মনুষ্যের পক্ষে প্রায়শ্চিত্তও ব্যর্থ বলিয়া আমি মনে করি ) ॥ ১০ ॥

**অনুবাদ**

মহারাজ পরীক্ষিৎ জিজ্ঞাসা করিলেন—হে ব্রহ্মন্! পাপের ফলে রাজদণ্ড হইতে দেখা যায় এবং মৃত্যুর পরে নরকে গতি হয় বলিয়া শাস্ত্রে শুনা যায় ; এইরূপে পাপকে নিজের অনিষ্টজনক জানিয়াও মনুষ্য একবার প্রায়শ্চিত্ত করা হইলেও কামাদির বশবর্ত্তী হইয়া পুনরায় পাপাচরণ করিয়া থাকে, অতএব প্রায়শ্চিত্ত কিরূপে নিষ্পাপত্বের কারণ হইতে পারে ? অর্থাৎ একবার প্রায়শ্চিত্ত করিয়াও যখন পুনরায় পাপাচরণে প্রবৃত্ত হইতে দেখা যায়, তখন প্রায়শ্চিত্ত ত নিষ্পাপত্বের কারণ হইতে পারে না ? ॥ ৯ ।

মনুষ্য কখন কখন প্রায়শ্চিত্ত করিয়া পাপ হইতে নিবৃত্ত হয়, কিন্তু সেই মনুষ্যই আবার তদ্রূপ পাপাচরণ করিয়া থাকে ; অতএব হস্তী স্নানান্তে ধূলিদ্বারা পুনরায় দেহকে মলিন করে বলিয়া তাহার স্নান যেমন ব্যর্থ হয়, সেইরূপ মনুষ্যের পক্ষে প্রায়শ্চিত্ত ব্যর্থ বলিয়া আমি মনে করি ॥ ১০ ॥

**টীকা**

অতঃ প্রায়শ্চিত্তং কথং নিষ্পাপত্বহেতুঃ স্যাদিতি শেষঃ ॥ ৯ ॥ অভদ্রাৎ পাপাৎ, গঙ্গাদিজলে কৃতস্নানেন কুঞ্জরেণ স্নানরূপশৌচং স্বদেহে প্রক্ষিপ্তৈঃ রজোভিরপার্থং ক্রিয়তে, তদ্বৎ প্রায়শ্চিত্তমপার্থং মন্যে ॥ ১০ ॥ পরিহরতি—কর্ম্মণেত্যাদিনা। কর্ম্মণা প্রায়শ্চিত্তেন কর্ম্মনির্হারঃ পাপরূপকর্ম্মনাশঃ আত্যন্তিকঃ সমূলো নেষ্যতে অবিদ্বদধিকারিত্বাৎ আত্মানাত্মপরমাত্মস্বরূপযাথাত্ম্যমজানন্ দেহাত্মত্বাভিমানাদিরূপং পাপমূলমজ্ঞানং বিভ্রাণঃ প্রায়শ্চিত্তেন পাপং নাশয়ন্নপি অবিদ্বান্ পাপমূলমজ্ঞানং নৈব নাশয়তি ; কিন্তু

শ্রীবাদরায়ণিরুবাচ

কর্ম্মণা কর্ম্মনির্হারো নহ্যাত্যন্তিক ইষ্যতে।
অবিদ্বদধিকারিত্বাৎ প্রায়শ্চিত্তং বিমর্শনম্ ॥ ১১ ॥
নাশ্নতঃ পথ্যমেবান্নং ব্যাধয়োঽভিভবন্তি হি।
এবং নিয়মকৃদ্রাজন্ শনৈঃ ক্ষেমায় কল্পতে ॥ ১২ ॥

**অন্বয়**

শ্রীবাদরায়ণিঃ উবাচ ( শুকদেব বলিলেন ) কর্ম্মণা ( প্রায়শ্চিত্তরূপ কর্ম্মের দ্বারা ) কর্ম্মনির্হারঃ আত্যন্তিকঃ ন হি ইষ্যতে ( পাপরূপ কর্ম্মের সমূলনাশ হয় না ); অবিদ্বদধিকারিত্বাৎ ( কারণ উক্ত কর্ম্মের অধিকারী অজ্ঞানকলুষিত অর্থাৎ দেহাত্মাভিমানরূপ অজ্ঞানই পাপের মূল ; পাপী তাদৃশ অজ্ঞান বিনষ্ট না করিয়া প্রায়শ্চিত্তকর্ম্মের দ্বারা পাপ বিনষ্ট কবিলেও পাপের মূল অজ্ঞান থাকিয়া যায় বলিয়া সে পুনরায় পাপাচরণ করে ); [ অতএব ] বিমর্শনং প্রায়শ্চিত্তম্ ( আত্মা, অনাত্মা ও পরমাত্মবিষয়ক জ্ঞানই মুখ্য প্রায়শ্চিত্ত ) ॥ ১১ ॥

রাজন্ ! ( হে মহারাজ ! ) পথ্যম্ এব অন্নম্ অশ্নতঃ হি ( হিতকর অন্ন ভোজনকারী ব্যক্তিকে যেমন ) ব্যাধয়ঃ ন অভিভবন্তি ( রোগসমূহ অভিভূত করিতে পারে না অর্থাৎ ক্রমশঃ তিনি যেমন সুস্থতা লাভ করেন ), এবং ( সেইরূপ ) নিয়মকৃৎ ( যিনি নিয়ত মোক্ষলাভের উপায় অনুষ্ঠান করেন, তিনি ) শনৈঃ ( ধীরে ধীরে ) ক্ষেমায় কল্পতে ( মোক্ষলাভে সমর্থ হইয়া থাকেন ) ॥ ১২ ॥

**অনুবাদ**

শুকদেব বলিলেন—প্রায়শ্চিত্তরূপ কর্ম্মের দ্বারা পাপকর্ম্মের সমূলনাশ হয় না ; কারণ কর্ম্মের অধিকারী অজ্ঞানকলুষিত অর্থাৎ দেহাত্মাভিমানরূপ অজ্ঞানই পাপের মূল ; পাপী তাদৃশ অজ্ঞান বিনষ্ট না করিয়া প্রায়শ্চিত্তকর্ম্মের দ্বারা পাপ বিনষ্ট করিলেও পাপের মূল অজ্ঞান তাহার থাকিয়াই যায়। ফলতঃ দেহাত্মাভিমানরূপ অজ্ঞাননিবন্ধন সে পুনরায় পাপাচরণ করিতে থাকে ; অতএব জ্ঞানই মুখ্য প্রায়শ্চিত্ত অর্থাৎ আত্মা, অনাত্মা ও পরমাত্মবিষয়ক যথার্থ জ্ঞান জন্মিলে দেহাত্মাভিমান থাকে না ; ফলতঃ তাদৃশ জ্ঞানীর দেহাদির নিমিত্ত পাপাচরণেও আর প্রবৃত্তি হয় না। দৈবাৎ পাপ করিলেও জ্ঞানী ব্যক্তি প্রায়শ্চিত্তের দ্বারা ঐ পাপ বিনষ্ট করেন ; পরন্তু পাপের মূল অজ্ঞানতা তাঁহার থাকে না বলিয়া পাপান্তরও আর অঙ্কুরিত হয় না ॥ ১১ ॥

হে রাজন্ ! যে ব্যক্তি হিতকর অন্ন ভোজন করেন, রোগসমূহ যেমন তাহাকে অভিভূত করিতে পারে না অর্থাৎ ক্রমশঃ তিনি যেমন সুস্থতা লাভ করেন, সেইরূপ যিনি

**টীকা**

পুনঃ পাপং দেহে আত্মত্বাভিমানেন গৃহাদৌ মমত্বাভিমানেন পরমাত্মনি পুরুষবিশেষত্বভ্রান্ত্যাপমানেন এবমাত্মজ্ঞানেন করোতীত্যর্থঃ, অতো মুখ্যং প্রায়শ্চিত্তং বিমর্শনমাত্মানাত্মপরমাত্মজ্ঞানং ; ন হি তত্ত্ববিৎ পরমানন্দপ্রাপ্ত্যুপায়ং পুণ্যাদিকং হিত্বা দেহার্থং পাপং করোতি আত্মানং নরকে পাতয়িতুম্, কিন্তু

তপসা ব্রহ্মচর্য্যেণ শমেন চ দমেন চ।
ত্যাগেন সত্যশৌচাভ্যাং যমেন নিয়মেন বা ॥ ১৩ ॥
দেহবাগ্‌বুদ্ধিজং ধীরা ধর্ম্মজ্ঞাঃ শ্রদ্ধয়ান্বিতাঃ।
ক্ষিপন্ত্যঘং মহদপি বেণুগুল্মমিবানলঃ ॥ ১৪ ॥
কেচিৎ কেবলয়া ভক্ত্যা বাসুদেবপরায়ণাঃ।
অঘং ধুন্বন্তি কার্ৎস্ন্যেন নীহারমিব ভাস্করঃ ॥ ১৫ ॥

**অন্বয়**

অনলঃ বেণুগুল্মম্ ইব ( অগ্নি যেমন বেণুগুল্মকে [ বাঁশঝাড়কে ] ভস্মসাৎ করে, সেইরূপ ) ধর্ম্মজ্ঞাঃ ধীরাঃ ( ধর্ম্মজ্ঞ ধীর ব্যক্তিগণ ) শ্রদ্ধয়া অন্বিতাঃ ( শ্রদ্ধাযুক্ত হইয়া ) তপসা (কৃচ্ছ্র চান্দ্রায়নাদি ব্রত), ব্রহ্মচর্য্যেণ ( ব্রহ্মচর্য্য ), শমেন চ ( শম অর্থাৎ দেবতাধ্যানরূপ মনঃসংযম ), দমেন চ ( ইন্দ্রিয়নিগ্রহ ), ত্যাগেন (দান), সত্যশৌচাভ্যাং ( সত্য, গঙ্গাস্নানাদি শৌচ ), যমেন ( অহিংসাদি যম ) নিয়মেন বা ( ও জপাদি নিয়মের দ্বারা ) দেহবাগ্‌বুদ্ধিজং মহৎ অপি অঘং ( কায়িক, বাচনিক ও মানসিক সুমহৎ পাপকেও ) ক্ষিপন্তি ( দূরীভূত করিয়া থাকেন ) ॥ ১৩—১৪ ॥

[ পূর্ব্বোক্ত প্রায়শ্চিত্ত অতিদুষ্কর, এইজন্য প্রধান প্রায়শ্চিত্তের কথা বলিতেছেন ]—ভাস্করঃ

**অনুবাদ**

নিয়ত মোক্ষলাভের উপায় অনুষ্ঠান করেন, তিনি ধীরে ধীরে মোক্ষলাভে সমর্থ হইয়া থাকেন ॥ ১২ ॥

হে রাজন্! অগ্নি যেমন সুমহৎ বেণুগুল্মকে (বাঁশঝাড়কে) ভস্মসাৎ করে, সেইরূপ ধর্ম্মজ্ঞ ধীর ব্যক্তিগণ শ্রদ্ধান্বিত হইয়া তপস্যা অর্থাৎ কৃচ্ছ্র চান্দ্রায়নাদি ব্রত, ব্রহ্মচর্য্য, শম অর্থাৎ দেবতা-ধ্যানরূপ মনঃসংযম, ইন্দ্রিয়নিগ্রহ, দান, সত্য, গঙ্গাস্নানাদি শৌচ, অহিংসাদি যম এবং জপাদি নিয়মের দ্বারা কায়িক, বাচনিক ও মানসিক সুমহৎ পাপকেও দূর করিয়া থাকেন ॥১৩।১৪॥

[ পূর্ব্বোক্ত প্রায়শ্চিত্ত অতিশয় দুষ্কর; এই জন্য মুখ্য অপর প্রায়শ্চিত্তের কথা

**টীকা**

ক্বচিৎ দৈবাৎ জাতেঽপি পাপে যথোক্তপ্রায়শ্চিত্তেন কেবলেন হরিস্মরণেনাপি তন্নিরাকৃত্য নিষ্পাপঃ যথোক্তমুক্ত্যুপায়েন মুক্তো ভবতীতি ভাবঃ ॥ ১১ ॥ ইমমর্থং দৃষ্টান্তেন স্ফুটীকরোতি—নাশ্নত ইতি। নিয়মকৃৎ নিয়তমোক্ষসাধনকর্ত্তা, ক্ষেমায় মোক্ষায় ॥ ১২ ॥ বিস্তরেণ প্রোক্তানি মন্বাদিভিঃ প্রায়শ্চিত্তানি সংক্ষেপতো দর্শয়তি—তপসেতি দ্বাভ্যাম্। তপসা কৃচ্ছ্রাদিনা, ব্রহ্মচর্য্যেণ আশ্রমবিশেষধর্ম্মাচরণেন, শমেন দেবতাধ্যানেন, দমেন ইন্দ্রিয়নিগ্রহেণ, ত্যাগেন দানেন, সত্যেন পাপপ্রখ্যাপনবাক্যেন, শৌচেন গঙ্গাস্নানাদিনা, যমেন অহিংসাদিনা, নিয়মেন জপাদিনা ॥ ১৩ ॥ ১৪ ॥ উক্তপ্রায়শ্চিত্তস্য দুষ্করত্বাৎ বেণুগুল্মমিবানল ইত্যনেন ভূয়ঃ পাপপ্ররোহদ্যোতনাদ্বাসুদেবপ্রসাদরূপবলহীনত্বাচ্চ অদৃঢ়ত্বং মন্বানো ভগবান্ বাদরায়ণিঃ সুদৃঢ়ং সর্ব্বপুরুষার্থদং সর্ব্বসাধনাঙ্গীভূতং সর্ব্বশাস্ত্রসারং সর্ব্বদুরিতঘ্নং শ্রীকৃষ্ণভজনমাহ—কেচিদিত্যাদিনা। কেচিদিত্যনেন অভাগ্যৈঃ লৌকিকৈরজ্ঞাতপ্রভাবা ইতি জ্ঞাপিতম্, বাসুদেবঃ পরম্ উৎকৃষ্টময়নমাশ্রয়ো যেষাং তে, কেবলয়া পুরুষার্থসাধনে স্বতন্ত্রয়া ॥ ১৫ ॥

ন তথা হ্যঘবান্ রাজন্! পূয়েত তপ-আদিভিঃ।
যথা কৃষ্ণার্পিতপ্রাণস্তৎপূরুষনিষেবয়া ॥ ১৬ ॥
সধ্রীচীনো হ্যয়ং লোকে পন্থাঃ ক্ষেমোঽকুতোভয়ঃ।
সুশীলাঃ সাধবো যত্র নারায়ণপরায়ণাঃ ॥ ১৭ ॥

**অন্বয়**

নীহারম্ ইব (দিবাকর যেমন তুষাররাশিকে সম্পূর্ণরূপে বিনাশ করেন, সেইরূপ) বাসুদেবপরায়ণাঃ কেচিৎ (বাসুদেবপরায়ণ কোন কোন ভক্তগণ) কেবলয়া ভক্ত্যা (পূর্ব্বোক্ত তপস্যাদি অবলম্বন না করিয়া কেবল ভক্তির দ্বারাই) অঘং কার্ৎস্ন্যেন ধুন্বন্তি (সমুদয় পাপ সম্পূর্ণরূপে বিনাশ করিয়া থাকেন)। [আহা! মন্দভাগ্য ব্যক্তিগণ তাঁহাদের প্রভাব জানিতে পারে না] ॥ ১৫ ॥

রাজন্! (হে মহারাজ!) অঘবান্ (পাপী পুরুষ) তৎপুরুষনিষেবয়া (ভগবদ্ভক্তগণের সেবা করিয়া) কৃষ্ণার্পিতপ্রাণঃ (ভগবান্ শ্রীকৃষ্ণে প্রাণ, মন ও ইন্দ্রিয়গণ সমর্পণ করতঃ অর্থাৎ শ্রীকৃষ্ণভজনে নিরত থাকিয়া) যথা পূয়েত (যেরূপ পবিত্র হইতে পারে), তপ-আদিভিঃ তথা ন হি [পূয়েত] (তপস্যাদির দ্বারা সেইরূপ পবিত্র হওয়া যায় না) ॥ ১৬ ॥

লোকে (ইহলোকে) অয়ং পন্থাঃ হি (এই কৃষ্ণভজনমার্গই অর্থাৎ ভক্তিমার্গই) সধ্রীচীনঃ (সমীচীন); [কারণ ইহা] ক্ষেমঃ (মঙ্গলকর) অকুতোভয়ঃ (ও সর্ব্বপ্রকারে ভয়রহিত); যত্র (এই ভক্তিমার্গে) নারায়ণপরায়ণাঃ (বাসুদেবপরায়ণ) সুশীলাঃ সাধবঃ [বিচরন্তি] (উত্তমচরিত্র সাধুগণ বিচরণ করিয়া থাকেন) ॥ ১৭ ॥

**অনুবাদ**

বলিতেছেন]—হে রাজন্! দিবাকর যেমন তুষাররাশিকে সম্পূর্ণরূপে বিনাশ করেন, সেইরূপ বাসুদেবপরায়ণ কোন কোন ভক্তগণ পূর্ব্বোক্ত তপস্যাদি অবলম্বন না করিয়া কেবল ভক্তির দ্বারাই সমুদয় পাপরাশি সম্পূর্ণরূপে বিনাশ করিয়া থাকেন। [মন্দভাগ্য ব্যক্তিগণ তাঁহাদের প্রভাব জানিতে পারে না] ॥ ১৫ ॥

হে মহারাজ! পাপী পুরুষ ভগবদ্ভক্তগণের সেবা করিয়া ভগবান্ শ্রীকৃষ্ণে প্রাণ, মন ও ইন্দ্রিয়সমূহ সমর্পণ করতঃ যেরূপ পবিত্র হইয়া থাকেন, তপস্যাদির দ্বারা সেইরূপ পবিত্র হওয়া যায় না ॥ ১৬ ॥

ইহলোকে কৃষ্ণভজনমার্গই অর্থাৎ ভক্তিযোগমার্গই সমীচীন; কারণ ইহা সর্ব্বপ্রকারে ভয়রহিত ও মঙ্গলকর। এই ভক্তিযোগমার্গে বাসুদেবপরায়ণ উত্তমচরিত্র সাধুগণ বিচরণ করিয়া থাকেন ॥ ১৭ ॥

**টীকা**

অঘবান্ তস্য শ্রীকৃষ্ণস্য পুরুষাণাং নিষেবয়া হেতুভূতয়া কৃষ্ণার্পিতপ্রাণঃ কৃষ্ণে অর্পিতঃ প্রাণঃ ইন্দ্রিয়গণঃ প্রাণোপলক্ষিত আত্মা চ যেন সঃ শ্রীকৃষ্ণভজনপরঃ সন্ যথা পূয়েত শুদ্ধ্যেৎ, তথা তপ-আদিভির্ন পূয়েত শ্রীকৃষ্ণপরাঙ্মুখত্বাৎ ॥ ১৬ ॥ অয়ং পন্থাঃ শ্রীকৃষ্ণভজনমার্গঃ সধ্রীচীনঃ সমীচীনঃ ॥ ১৭ ॥ ১৮ ॥ চীর্ণং

প্রায়শ্চিত্তানি চীর্ণানি নারায়ণপরাঙ্মুখম্‌।
ন নিষ্পুনন্তি রাজেন্দ্র! সুরাকুম্ভমিবাপগাঃ॥ ১৮॥
সকৃন্মনঃ কৃষ্ণপদারবিন্দয়ো-র্নিবেশিতং তদ্‌গুণরাগি যৈরিহ।
ন তে যমং পাশভৃতশ্চ তদ্ভটান্‌ স্বপ্নেঽপি পশ্যন্তি হি চীর্ণনিষ্কৃতাঃ॥ ১৯॥
অত্র চোদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্‌।
দূতানাং বিষ্ণুযময়োঃ সংবাদস্তং নিবোধ মে॥ ২০॥

**অন্বয়**

রাজেন্দ্র! (হে মহারাজ!) আপগাঃ সুরাকুম্ভম্‌ ইব (নদী সকল যেমন সুরাকুম্ভকে পবিত্র করিতে পারে না, সেইরূপ) চীর্ণানি প্রায়শ্চিত্তানি (সুমহৎ প্রায়শ্চিত্ত অনুষ্ঠিত হইলেও উহা) নারায়ণ পরাঙ্মুখং ন নিষ্পুনন্তি (নারায়ণপরাঙ্মুখ অর্থাৎ হরিভক্তিবিহীন ব্যক্তিকে সম্পূর্ণরূপে পবিত্র করিতে পারে না)॥ ১৮॥

ইহ (এই সংসারে) যৈঃ (যে সকল পুরুষ) তদ্‌গুণরাগি মনঃ (ভগবান্‌ শ্রীকৃষ্ণের গুণসমূহে আসক্ত নিজ নিজ মনকে) সকৃৎ (একবার মাত্র) কৃষ্ণপদারবিন্দয়োঃ নিবেশিতং (শ্রীকৃষ্ণের চরণারবিন্দে নিবেশিত করেন), চীর্ণনিষ্কৃতাঃ তে (তদ্দ্বারাই সর্ব্বোত্তম প্রায়শ্চিত্ত সম্পাদনকারী সেই সকল পুরুষ) স্বপ্নে অপি (স্বপ্নেও) যমং (যমকে) পাশভৃতঃ তদ্ভটান্‌ চ (অথবা তাঁহার পাশধারী কিঙ্করদিগকে) ন হি পশ্যন্তি (দর্শন করেন না)॥ ১৯॥

অত্র চ (এই বিষয়ে) [পণ্ডিতগণ] ইমং পুরাতনম্‌ ইতিহাসম্‌ (এই বক্ষ্যমাণ পুরাতন ইতিহাস) উদাহরন্তি (দৃষ্টান্তরূপে কহিয়া থাকেন); বিষ্ণুযময়োঃ দূতানাং সম্বাদং তং (বিষ্ণুদূত ও যমদূতের বৃত্তান্তবিষয়ক সেই ইতিহাস) [আপনি] মে নিবোধ (আমার নিকটে শ্রবণ করুন)॥ ২০॥

**অনুবাদ**

হে মহারাজ! নদী সকল যেমন সুরাকুম্ভকে পবিত্র করিতে পারে না, সেইরূপ সুমহৎ প্রায়শ্চিত্ত অনুষ্ঠিত হইলেও উহা নারায়ণপরাঙ্মুখ অর্থাৎ হরিভক্তিবিহীন ব্যক্তিকে সম্পূর্ণরূপে পবিত্র করিতে পারে না॥ ১৮॥

এই সংসারে যে সকল পুরুষ ভগবান্‌ শ্রীকৃষ্ণের গুণসমূহে আসক্ত নিজ নিজ মনকে একবারমাত্র শ্রীকৃষ্ণের চরণারবিন্দে নিবেশিত করেন, তদ্দ্বারাই তাহাদের সর্ব্বোত্তম প্রায়শ্চিত্ত অনুষ্ঠিত হয়; সেই সকল পুরুষ স্বপ্নেও যমকে অথবা পাশধারী যমকিঙ্করগণকে দর্শন করেন না॥ ১৯॥

এই বিষয়ে পণ্ডিতগণ একটি পুরাতন ইতিহাস বলিয়া থাকেন; বিষ্ণুদূত ও যমদূতের সংবাদবিষয়ক সেই ইতিহাস আপনি আমার নিকটে শ্রবণ করুন॥ ২০॥

**টীকা**

সম্পাদিতং নিষ্কৃতং প্রায়শ্চিত্তং যৈস্তে॥ ১৯॥ বিষ্ণুযময়োর্দূতানাং যঃ সম্বাদঃ, তদাত্মকমিতিহাসমুদাহরন্তি, তন্মে মত্তঃ শৃণু॥ ২০॥ কান্যকুব্জে পুরে॥ ২১॥ বন্দী প্রাণিনিগ্রহক্রিয়া তয়া অক্ষৈশ্চ দ্যূতেন কৈতবৈঃ

স পাশহস্তাংস্ত্রীন্ দৃষ্ট্বা পুরুষানতিদারুণান্।
বক্রতুণ্ডানূর্দ্ধরোম্ন আত্মানং নেতুমাগতান্ ॥ ২৮ ॥
দূরে ক্রীড়নকাসক্তং পুত্রং নারায়ণাহ্বয়ম্।
প্লাবিতেন স্বরেণোচ্চৈরাজুহাবাকুলেন্দ্রিয়ঃ ॥ ২৯ ॥
নিশম্য ম্রিয়মাণস্য ব্রুবতো হরিকীর্ত্তনম্।
ভর্ত্তুর্নাম মহারাজ! পার্ষদাঃ সহসাপতন্ ॥ ৩০ ॥
বিকর্ষতোঽন্তর্হৃদয়াদ্দাসীপতিমজামিলম্।
যমপ্রেষ্যান্ বিষ্ণুদূতা বারয়ামাসুরোজসা ॥ ৩১ ॥

**অন্বয়**

[সেই সময়ে] সঃ (ঐ অজামিল) বক্রতুণ্ডান্ (বক্রমুখ), ঊর্দ্ধরোম্নঃ (ঊর্দ্ধরোমা) পাশহস্তান্ (ও পাশহস্ত) অতিদারুণান্ ত্রীন্ পুরুষান্ (অতিভীষণ তিনটি পুরুষ) আত্মানং নেতুম্ আগতান্ (তাহাকে লইয়া যাইতে আসিয়াছে) দৃষ্ট্বা (দেখিয়া) আকুলেন্দ্রিয়ঃ (ভয়ে বিহ্বলচিত্ত হইয়া) দূরে ক্রীড়নকাসক্তং (দূরে ক্রীড়ায় নিরত) নারায়ণাহ্বয়ং পুত্রং (নারায়ণ নামক স্বীয় পুত্রকে) প্লাবিতেন স্বরেণ উচ্চৈঃ আজুহাব (কাতরতাপূর্ণ উচ্চৈঃস্বরে "নারায়ণ" "নারায়ণ" বলিয়া ডাকিতে লাগিল) ॥ ২৮ ॥ ২৯ ॥

মহারাজ! (হে মহারাজ পরীক্ষিৎ!) ভর্ত্তুঃ নাম ব্রুবতঃ (পুত্রনামচ্ছলে প্রভু ভগবানের নাম উচ্চারণকারী) ম্রিয়মাণস্য (আসন্নমৃত্যু অজামিলের) হরিকীর্ত্তনং নিশম্য (হরিনামকীর্ত্তন হইতেছে বুঝিতে পারিয়া) পার্ষদাঃ (ভগবানের পার্ষদগণ) সহসা আপতন্ (সহসা তথায় আসিয়া উপস্থিত হইলেন) ॥ ৩০ ॥

অন্তর্হৃদয়াৎ দাসীপতিম্ অজামিলং (তখন হৃদয়াভ্যন্তর হইতে জীবস্বরূপ দাসীপতি অজামিলকে)

**অনুবাদ**

সেই সময়ে অজামিল দেখিতে পাইল—পাশ হস্তে অতিভীষণ তিনটি পুরুষ তাহাকে লইয়া যাইবার জন্য আসিয়াছে; তাহাদের মুখ বক্র এবং রোমসমূহ ঊর্দ্ধ। তাহাদিগকে দর্শন করিয়া তাহার মন ও ইন্দ্রিয়সমূহ ব্যাকুল হইয়া পড়িল; তখন সে দূরে ক্রীড়ায় আসক্ত নারায়ণ নামক স্বীয় পুত্রকে উচ্চৈঃস্বরে "নারায়ণ" "নারায়ণ" বলিয়া ডাকিতে লাগিল ॥ ২৮ ॥ ২৯ ॥

হে মহারাজ পরীক্ষিৎ! পুত্রনামচ্ছলে প্রভু ভগবানের নাম উচ্চারণকারী আসন্নমৃত্যু অজামিলের হরিনাম কীর্ত্তন হইতেছে বুঝিতে পারিয়া ভগবানের পার্ষদগণ সহসা তথায় আসিয়া উপস্থিত হইলেন ॥ ৩০ ॥

তখন যমদূতগণ দাসীপতি অজামিলকে অর্থাৎ জীবকে হৃদয়াভ্যন্তর হইতে আকর্ষণ করিতেছিল, বিষ্ণুদূতগণ আসিয়া বলপূর্ব্বক তাহাদিগকে নিবারণ করিলেন ॥ ৩১ ॥

**টীকা**

নিশম্য জ্ঞাত্বা সহসা আপতন্ ॥ ৩০ ॥ ওজসা বলাৎকারেণ বারয়ামাসুঃ ॥ ৩১ ॥ বৈবস্বতস্য যমস্য

উচুর্নিষেধিতাস্তাংস্তে বৈবস্বতপুরঃসরাঃ।
কে যূয়ং প্রতিষেদ্ধারো ধর্ম্মরাজস্য শাসনম্ ॥ ৩২ ॥
কস্য বা কুত আয়াতাঃ কস্মাদস্য নিষেধথ।
কিং দেবা উপদেবা বা যূয়ং কিং সিদ্ধসত্তমাঃ ॥ ৩৩ ॥
সর্ব্বে পদ্মপলাশাক্ষাঃ পীতকৌষেয়বাসসঃ।
কিরীটিনঃ কুণ্ডলিনো লসৎপুষ্করমালিনঃ ॥ ৩৪ ॥
সর্ব্বে চ নূত্নবয়সঃ সর্ব্বে চারুচতুর্ভুজাঃ।
ধনুর্নিষঙ্গাসিগদা-শঙ্খচক্রাম্বুজশ্রিয়ঃ ॥ ৩৫ ॥

**অন্বয়**

বিকর্ষতঃ ( আকর্ষণকারী ) যমপ্রেষ্যান্ ( যমদূতগণকে ) বিষ্ণুদূতাঃ ( বিষ্ণুদূতগণ ) ওজসা ( বলপূর্ব্বক ) বারয়ামাসুঃ ( নিবারণ করিলেন ) ॥ ৩১ ॥

তে বৈবস্বতপুরঃসরাঃ ( সেই যমদূতগণ ) নিষেধিতাঃ ( বিষ্ণুদূতগণকর্ত্তৃক নিবারিত হইয়া ) তান্ উচুঃ ( তাঁহাদিগকে বলিল )—ধর্ম্মরাজস্য শাসনং প্রতিষেদ্ধারঃ ( ধর্ম্মরাজের শাসনে বাধা প্রদানকারী ) যূয়ং কে ? ( তোমরা কে ? ) কস্য ? ( তোমরা কাহার ভৃত্য ? ) কুতঃ বা আয়াতাঃ ? ( কোথা হইতেই বা আগমন করিয়াছ ? ) কস্মাৎ ( এবং কি কারণেই বা ) অস্য [ নয়নং ] নিষেধথ ( ইহাকে লইয়া যাইতে নিষেধ করিতেছ ? ) যূয়ং কিং দেবাঃ ? ( তোমরা কি দেবতা ? ) উপদেবাঃ ? ( কিম্বা উপদেব গন্ধর্ব্বাদি ? ) বা ( অথবা ) কিং সিদ্ধসত্তমাঃ ? ( শ্রেষ্ঠ সিদ্ধগণ ? ) ॥ ৩২-৩৩ ॥

সর্ব্বে পদ্মপলাশাক্ষাঃ ( তোমাদের সকলেরই চক্ষু পদ্মপলাশতুল্য ), পীতকৌষেয়বাসসঃ ( তোমাদের পরিধানে পীত কৌষেয় বসন ), কিরীটিনঃ ( মস্তকে কিরীট ), কুণ্ডলিনঃ ( কর্ণে কুণ্ডল ) লসৎপুষ্করমালিনঃ ( এবং গলদেশে পদ্মমালা শোভা পাইতেছে ) ॥ ৩৪ ॥

সর্ব্বে চ নূত্নবয়সঃ ( তোমাদের সকলেরই নবযৌবন ); সর্ব্বে চারুচতুর্ভুজাঃ ( সকলেই মনোহর

**অনুবাদ**

সেই যমদূতগণ বিষ্ণুদূতগণকর্ত্তৃক নিবারিত হইয়া তাঁহাদিগকে বলিল—তোমরা কে, ধর্ম্মরাজের শাসনে বাধাপ্রদান করিতেছ ? তোমরা কাহার ভৃত্য ? কোথা হইতেই বা আগমন করিয়াছ ? এবং কি কারণেই বা ইহাকে লইয়া যাইতে বারণ করিতেছ ? তোমরা কি দেবতা ? কিম্বা উপদেব গন্ধর্ব্বাদি ? অথবা শ্রেষ্ঠ সিদ্ধগণ ? ॥ ৩২ ॥ ৩৩ ॥

তোমাদের সকলেরই চক্ষু পদ্মপলাশতুল্য, তোমাদের পরিধানে পীত কৌষেয় বসন, মস্তকে কিরীট, কর্ণে কুণ্ডল এবং গলদেশে পদ্মমালা শোভা পাইতেছে ॥ ৩৪ ॥

তোমাদের সকলেরই নবযৌবন এবং সকলেই মনোহর চতুর্ভুজধারী ; ধনু, তূণ, অসি, গদা, শঙ্খ, চক্র ও পদ্মের দ্বারা তোমাদের অপূর্ব্বশোভা হইয়াছে ॥ ৩৫ ॥

**টীকা**

পুরঃসরাঃ ভৃত্যাঃ ধর্ম্ম এব রাজা ধর্ম্মরাজঃ অস্য অজামিলস্য নয়নং কস্মাৎ নিষেধথ ॥ ৩২ ॥ ৩৩ ॥ লসন্ত্যঃ পুষ্করমালাঃ সন্তি যেষাং তে ॥ ৩৪ ॥ নূত্নং বয়ো যেষাং তে, নিষঙ্গঃ ইষুধিঃ ধনুর্নিষঙ্গাদিভিঃ

দিশো বিতিমিরালোকাঃ কুর্ব্বন্তঃ স্বেন তেজসা।
কিমর্থং ধর্ম্মপালস্য কিঙ্করান্ নো নিষেধথ ॥ ৩৬ ॥

শ্রীশুক উবাচ

ইত্যুক্তা যমদূতৈস্তে বাসুদেবোক্তকারিণঃ।
তান্ প্রত্যুচুঃ প্রহস্যেদং মেঘনির্হ্রাদয়া গিরা ॥ ৩৭ ॥

শ্রীবিষ্ণুদূতা উচুঃ

যূয়ং বৈ ধর্ম্মরাজস্য যদি নির্দ্দেশকারিণঃ।
ব্রূত ধর্ম্মস্য নস্তত্ত্বং যচ্চ ধর্ম্মস্য লক্ষণম্ ॥ ৩৮ ॥

**অন্বয়**

চতুর্ভুজধারী); ধনুর্নিষঙ্গাসিগদাশঙ্খচক্রাম্বুজশ্রিয়ঃ (ধনু, তূণ, অসি, গদা, শঙ্খ, চক্র ও পদ্মের দ্বারা তোমাদের অপূর্ব্ব শোভা হইয়াছে) ॥ ৩৫ ॥

[অধিক কি, তোমরা] স্বেন তেজসা (স্ব স্ব তেজের দ্বারা) দিশঃ বিতিমিরালোকাঃ কুর্ব্বন্তঃ (দিক্‌সমূহের অন্ধকার এবং অপরাপর আলোক বিনষ্ট করিয়াছ); ধর্ম্মপালস্য কিঙ্করান্ নঃ (এই অবস্থায় ধর্ম্মরাজের কিঙ্কর আমাদিগকে) কিমর্থং (কি কারণে) [ধর্ম্মরাজের আদেশ পালনে] নিষেধথ (নিষেধ করিতেছ ?) ॥ ৩৬ ॥

শ্রীশুকঃ উবাচ (শুকদেব বলিলেন) ইতি (এইরূপে) যমদূতৈঃ উক্তাঃ (যমদূতগণকর্ত্তৃক অভিহিত হইয়া) তে বাসুদেবোক্তকারিণঃ (সেই বিষ্ণুদূতগণ) প্রহস্য (হাস্য করিয়া) মেঘনির্হ্রাদয়া গিরা (জলদগম্ভীরস্বরে) তান্ প্রতি (তাহাদিগের প্রতি) ইদম্ উচুঃ (ইহা বলিলেন) ॥ ৩৭ ॥

শ্রীবিষ্ণুদূতাঃ উচুঃ (বিষ্ণুদূতগণ বলিলেন) যদি যূয়ং বৈ (যদি তোমরা) ধর্ম্মরাজস্য নির্দ্দেশকারিণঃ (ধর্ম্মরাজের আজ্ঞাপালকই হইয়া থাক), [তর্হি] (তাহা হইলে) যৎ ধর্ম্মস্য তত্ত্বং যৎ চ ধর্ম্মস্য লক্ষণং [তৎ] (ধর্ম্মের স্বরূপ ও প্রমাণ) নঃ (আমাদিগকে) ব্রূত (বল) ॥ ৩৮ ॥

**অনুবাদ**

অধিক কি, তোমরা স্ব স্ব তেজের দ্বারা দিক্‌সমূহের অন্ধকার এবং অপরাপর আলোক বিনষ্ট করিয়াছ; এই অবস্থায় ধর্ম্মরাজের কিঙ্কর আমাদিগকে কি কারণে ধর্ম্মরাজের আদেশ পালনে নিষেধ করিতেছ ? ॥ ৩৬ ॥

শুকদেব বলিলেন—এইরূপে যমদূতগণকর্ত্তৃক অভিহিত হইয়া সেই বিষ্ণুদূতগণ ঈষৎ হাস্য করিয়া জলদগম্ভীরস্বরে তাহাদের প্রতি এই বক্ষ্যমাণ বাক্য বলিতে লাগিলেন ॥ ৩৭ ॥

বিষ্ণুদূতগণ বলিলেন—যদি তোমরা ধর্ম্মরাজের আজ্ঞাপালনকারীই হইয়া থাক, তাহা হইলে আমাদিগকে ধর্ম্মের স্বরূপ ও ধর্ম্মের প্রমাণ বল ॥ ৩৮ ॥

**টীকা**

শ্রীঃ শোভা যেষাং তে ॥ ৩৫ ॥ বিগতঃ তিমির আলোক ইতরপ্রকাশশ্চ যাভ্যস্তাঃ ॥ ৩৬ ॥ ৩৭ ॥ কিমর্থং ধর্ম্মরাজস্য কিঙ্করান্ নো নিষেধথ ইত্যত্রাহুঃ—যদি ধর্ম্মরাজস্য নির্দ্দেশকারিণঃ নিদেশকারিণঃ,

কথংস্বিদ্ধ্রিয়তে দণ্ডঃ কিং বাস্য স্থানমীপ্সিতম্।
দণ্ড্যাঃ কিং কারিণঃ সর্ব্বে আহোস্বিৎকতিচিন্নৃণাম্ ॥ ৩৯ ॥

যমদূতা ঊচুঃ

বেদপ্রণিহিতো ধর্ম্মো হ্যধর্ম্মস্তদ্বিপর্য্যয়ঃ।
বেদো নারায়ণঃ সাক্ষাৎ স্বয়ম্ভূরিতি শুশ্রুম ॥ ৪০ ॥

**অন্বয়**

কথংস্বিৎ দণ্ডঃ ধ্রিয়তে? (কি প্রকারে দণ্ডধারণ করিতে হয়?) কিংবা অস্য ঈপ্সিতং স্থানম্? (এই দণ্ডের যথার্থ পাত্র কে?) কারিণঃ সর্ব্বে দণ্ড্যাঃ কিম্? (কর্ম্মিগণ সকলেই দণ্ডনীয় কি?) আহোস্বিৎ (অথবা) নৃণাং (মনুষ্যগণের মধ্যে) কতিচিৎ? (কতিপয় কর্ম্মিগণ দণ্ডনীয়?) ॥ ৩৯ ॥

যমদূতাঃ ঊচুঃ (যমদূতগণ বলিল) বেদপ্রণিহিতঃ ধর্ম্মঃ (বেদ যাহা কর্ত্তব্য বলিয়া বিধান করিয়াছেন, তাহাই ধর্ম্ম) [অর্থাৎ বেদবিহিতত্বই ধর্ম্মত্ব, ইহাই ধর্ম্মের স্বরূপ এবং বিধিবাক্যই তাহার প্রমাণ]; তদ্বিপর্য্যয়ঃ হি অধর্ম্মঃ (তাহার বিপরীত অধর্ম্ম) [অর্থাৎ বেদনিষিদ্ধত্বই অধর্ম্মত্ব এবং নিষেধবাক্যই তাহার প্রমাণ]; বেদঃ স্বয়ম্ভূঃ (নিত্যনিষ্পন্ন পদবাক্যরূপ বেদ অন্য প্রমাণনিরপেক্ষ হইয়া প্রতিকল্পে আবির্ভূত হইয়া থাকে, উহা ভগবানের নিঃশ্বাসস্থানীয় অর্থাৎ উহাতে ভগবানের স্বাতন্ত্র্য নাই, উহা অপৌরুষেয়; অতএব উহা স্বয়ম্ভূ) সাক্ষাৎ নারায়ণঃ (এবং ভগবানের নিঃশ্বাসস্থানীয় ঐ বেদ স্বরূপতঃ ভিন্ন হইলেও ভগবান্ হইতে উহার পৃথক্ স্থিতিপ্রবৃত্তি নাই বলিয়া সাক্ষাৎ নারায়ণস্বরূপ) ইতি শুশ্রুম (ইহা আমরা শুনিয়াছি) ॥ ৪০ ॥

**অনুবাদ**

কি প্রকারে দণ্ডধারণ করিতে হয়? এই দণ্ডের যথার্থ পাত্র কে? কর্ম্মিগণ সকলেই দণ্ডনীয় হয় কি? অথবা মনুষ্যগণের মধ্যে কতিপয় কর্ম্মিগণই দণ্ডনীয় হইয়া থাকে? ॥ ৩৯ ॥

যমদূতগণ বলিল—বেদ যাহা কর্ত্তব্য বলিয়া বিধান করিয়াছেন, তাহাই ধর্ম্ম অর্থাৎ বেদবিহিত্বই ধর্ম্মত্ব, ইহাই ধর্ম্মের স্বরূপ এবং বিধিবাক্যই তাহার প্রমাণ। তাহার বিপরীত অধর্ম্ম অর্থাৎ বেদনিষিদ্ধত্বই অধর্ম্মত্ব এবং নিষেধবাক্যই তাহার প্রমাণ। নিত্যনিষ্পন্ন পদবাক্যরূপ বেদ অন্যপ্রমাণনিরপেক্ষ হইয়া প্রতিকল্পে আবির্ভূত হইয়া থাকে; উহা ভগবানের নিঃশ্বাসস্থানীয় অর্থাৎ তাহাতে ভগবানের স্বাতন্ত্র্য নাই; উহা অপৌরুষেয়; অতএব উহা স্বয়ম্ভু এবং ভগবানের নিঃশ্বাসস্থানীয় ঐ বেদ স্বরূপতঃ ভিন্ন হইলেও ভগবান্ হইতে তাহার পৃথক্ স্থিতিপ্রবৃত্তি নাই বলিয়া সাক্ষাৎনারায়ণস্বরূপ, ইহা আমরা শুনিয়াছি ॥ ৪০ ॥

**টীকা**

তর্হি ধর্ম্মস্য তত্ত্বং স্বরূপং লক্ষণং প্রমাণঞ্চ নোঽস্মান্ প্রতি ব্রূত ॥ ৩৮ ॥ কথংস্বিৎ কেন প্রকারেণ দণ্ডঃ ধ্রিয়তে ইতি দণ্ডপ্রকারপ্রশ্নঃ, অস্য দণ্ডস্য তিষ্ঠত্যস্মাদিতি স্থানং হেতুরিতি দণ্ডহেতুপ্রশ্নঃ, ঈপ্সিতং স্বরূপপ্রমাণাভ্যাং জ্ঞাতুমিষ্টং বক্ষ্যমাণস্য দণ্ডহেতোরধর্ম্মস্য অনেন স্বরূপপ্রমাণপ্রশ্নঃ, কারিণঃ কর্ম্মিণঃ সর্ব্বে দণ্ড্যাঃ কিমাহোস্বিৎ নৃণাং মধ্যে কতিচিদিতি দণ্ডবিষয়প্রশ্নঃ ॥ ৩৯ ॥ উত্তরমাহুঃ—বেদেত্যাদিনা।

যেন স্বধাম্ন্যমী ভাবা রজঃসত্ত্বতমোময়াঃ।
গুণনামক্রিয়ারূপৈর্বিভাব্যন্তে যথাতথম্ ॥ ৪১ ॥
সূর্য্যোঽগ্নিঃ খং মরুদ্দেবঃ সোমঃ সন্ধ্যাহনী দিশঃ।
কং কুঃ স্বয়ং ধর্ম্ম ইতি হ্যেতে দৈহ্যস্য সাক্ষিণঃ ॥ ৪২ ॥

**অন্বয়**

[ঐ নারায়ণ কে, তাহাই বলিতেছে] যেন (যিনি) স্বধাম্নি (সর্ব্বাধার নিজস্বরূপে) রজঃসত্ত্বতমোময়াঃ (রজোময়, সত্ত্বময় ও তমোময়) অমী ভাবাঃ (ব্রহ্মাদি স্তম্ব পর্য্যন্ত সকলকে) গুণনামক্রিয়ারূপৈঃ (তাহাদের অনুরূপ শান্তত্ব প্রভৃতি গুণ, ব্রাহ্মণাদি নাম, অধ্যয়নাদি ক্রিয়া ও বর্ণাশ্রমাদি রূপের দ্বারা) যথাতথং (যথাযথরূপে) বিভাব্যন্তে (সৃষ্টি করিয়াছেন), [সঃ সাক্ষাৎ নারায়ণঃ] (তিনিই সাক্ষাৎ নারায়ণ) ॥ ৪১ ॥

সূর্য্যঃ অগ্নিঃ খং (সূর্য্য, অগ্নি, আকাশ), মরুৎ (পবন), দেবঃ (অন্তর্য্যামী), সোমঃ (চন্দ্র), সন্ধ্যা (সন্ধ্যা), অহনী (দিন, রাত্রি), দিশঃ (দিক্‌সমূহ) কং (জল), কুঃ (পৃথিবী) স্বয়ং ধর্ম্মঃ (ও স্বয়ং ধর্ম্ম) ইতি এতে হি (ইহারাই) দৈহ্যস্য সাক্ষিণঃ (জীবকৃত ধর্ম্মাধর্ম্মের সাক্ষী) ॥ ৪২ ॥

**অনুবাদ**

[ঐ নারায়ণ কে, তাহাই বলিতেছেন]—যিনি সর্ব্বাধার নিজস্বরূপে রজঃ, সত্ত্ব ও তমোময় ব্রহ্মাদি স্তম্ব পর্য্যন্ত সকলকে তাহাদের অনুরূপ শান্তত্ব প্রভৃতি গুণ, ব্রাহ্মণাদি নাম, অধ্যয়নাদি ক্রিয়া ও বর্ণাশ্রমাদি রূপের দ্বারা যথাযথরূপে সৃষ্টি করিয়াছেন, তিনিই সাক্ষাৎ নারায়ণ ॥ ৪১ ॥

সূর্য্য, অগ্নি, আকাশ, পবন, অন্তর্য্যামী, চন্দ্র, সন্ধ্যা, দিন, রাত্রি, দিক্‌সমূহ, জল, পৃথিবী ও স্বয়ং ধর্ম্ম ইহারাই জীবকৃত ধর্ম্মাধর্ম্মের সাক্ষী ॥ ৪২ ॥

**টীকা**

বেদৈঃ প্রণিহিতো বিহিতো হি ধর্ম্মঃ, অনেন বেদবিহিতত্বং ধর্ম্মত্বমিতি ধর্ম্মস্বরূপং বিধিবাক্যং তৎপ্রমাণমিতি চোক্তম্; অধর্ম্মস্তদ্বিপর্য্যয়ঃ ইত্যনেন বেদৈর্নিষিদ্ধত্বমিতি স্থানস্য স্বরূপং নিষেধবাক্যঞ্চ তৎপ্রমাণঞ্চোক্তম্; বেদস্য অন্যপ্রমাণনিরপেক্ষত্বাৎ নিত্যত্বাৎ নারায়ণাত্মকত্বাচ্চ প্রামাণ্যং প্রাহুঃ, বেদস্বরূপমন্যপ্রমাণনৈরপেক্ষ্যেণ ভগবন্নিঃশ্বসিতরূপেণ ভবতি নিত্যনিষ্পন্নপদবাক্যরূপঃ প্রাদুর্ভবতীতি স্বয়ম্ভুঃ, তথা চ শ্রুতিঃ—"তস্য হ বা এতস্য মহতো ভূতস্য নিঃশ্বসিতমেতদ্ যদৃগ্‌বেদঃ। ঋচঃ সামানি জজ্ঞিরে ছন্দাংসি যজ্ঞিরে তস্মাদ্‌যজুরজায়ত" ইতি। স্মৃতিশ্চ "অনাদিনিধনা নিত্যা বাগুৎসৃষ্টা স্বয়ম্ভুবা" ইতি নিঃশ্বাসভূতস্য স্বরূপতো ভিন্নস্যাপি বেদস্য নিঃশ্বাসবতঃ সকাশাৎ অপৃথক্‌স্থিতিপ্রবৃত্তিমত্ত্বেন অভিন্নত্বমাহুঃ সাক্ষান্নারায়ণ ইতি শুশ্রুম ইতি ॥ ৪০ ॥ কোঽসৌ সাক্ষান্নারায়ণ ইত্যাকাঙ্ক্ষায়ামাহুঃ—যেন স্বধাম্নি সর্ব্বাধারে স্বস্বরূপে অমী ভাবাঃ ব্রহ্মাদিস্তম্বপর্য্যন্তাঃ রজআদিপ্রচুরাঃ তত্তদনুরূপৈর্গুণাদিভির্যথাতথং বিবিধতয়া ভাব্যন্তে সৃজ্যন্তে সঃ সাক্ষান্নারায়ণঃ ॥ ৪১ ॥ অধর্ম্মো দেহিভিঃ ক্রিয়মাণঃ কেন জ্ঞায়তে ইত্যত্রাহুঃ—সূর্য্য ইতি। অহনী অহশ্চ রাত্রিশ্চ, কমুদকং, কুঃ পৃথ্বী, ধর্ম্মরাজঃ, দৈহ্যস্য ধর্ম্মস্য সাক্ষিণঃ সাক্ষাদ্দ্রষ্টারঃ ॥ ৪২ ॥ এতৈঃ সূর্য্যাদিভিঃ অধর্ম্মোবিজ্ঞাতঃ সন্ দণ্ডস্য স্থানং যুজ্যতে

এতৈরধর্ম্মো বিজ্ঞাতঃ স্থানং দণ্ডস্য যুজ্যতে।
সর্ব্বে কর্ম্মানুরোধেন দণ্ডমর্হন্তি কারিণঃ ॥ ৪৩ ॥
সম্ভবন্তি হি ভদ্রাণি বিপরীতানি চানঘাঃ!।
কারিণাং গুণসঙ্গোঽস্তি দেহবান্ ন হ্যকর্ম্মকৃৎ ॥ ৪৪ ॥
যেন যাবান্ যথাধর্ম্মো ধর্ম্মো বেহ সমীহিতঃ।
স এব তৎফলং ভুঙ্‌ক্তে তথা তাবদমুত্র বৈ ॥ ৪৫ ॥

**অন্বয়**

এতৈঃ (এই সকল সাক্ষীকর্ত্তৃক) বিজ্ঞাতঃ অধর্ম্মঃ (বিজ্ঞাত হইয়া অধর্ম্ম) দণ্ডস্য স্থানং যুজ্যতে (দণ্ডের কারণ হইয়া থাকে অর্থাৎ অধর্ম্মই দণ্ডবিধানের কারণ); [কর্ম্মীমাত্রেরই পাপ অবশ্যম্ভাবী বলিয়া] সর্ব্বে কারিণঃ (সকল কর্ম্মীই) কর্ম্মানুরোধেন (কর্ম্মানুসারে) দণ্ডম্ অর্হন্তি (দণ্ডভাগী হইয়া থাকে) ॥ ৪৩ ॥

অনঘাঃ! (হে নিষ্পাপ পুরুষগণ!) কারিণাং (কর্ম্মিগণের) ভদ্রাণি বিপরীতানি চ (পুণ্য ও পাপ) সম্ভবন্তি হি (অবশ্যই হইয়া থাকে); [যেহেতু তাহাদের] গুণসঙ্গঃ অস্তি (গুণকার্য্য দেহেন্দ্রিয়াদির সহিত সম্বন্ধ আছে); দেহবান্ ন হি অকর্ম্মকৃৎ [ভবতি] (দেহধারী, অথচ কর্ম্ম করে না এইরূপ হয় না অর্থাৎ কর্ম্ম না করে এইরূপ দেহী নাই) ॥ ৪৪ ॥

ইহ (ইহলোকে) যেন (যে ব্যক্তি) যথা (যে প্রকারে) যাবান্ ধর্ম্মঃ অধর্ম্মো বা সমীহিতঃ

**অনুবাদ**

অধর্ম্ম পূর্ব্বোক্ত সাক্ষিগণকর্ত্তৃক বিজ্ঞাত হইয়া দণ্ডের কারণ হইয়া থাকে অর্থাৎ দণ্ডবিধানে অধর্ম্মই কারণ। কর্ম্মীমাত্রেরই পাপ অবশ্যম্ভাবী বলিয়া সকল কর্ম্মীই কর্ম্মানুসারে অর্থাৎ পাপপুণ্যের তারতম্যানুসারে দণ্ডভাগী হইয়া থাকে ॥ ৪৩ ॥

হে নিষ্পাপ পুরুষগণ! কর্ম্মিগণের পুণ্য ও পাপ অবশ্যই হইয়া থাকে; কারণ গুণকার্য্য দেহেন্দ্রিয়াদির সহিত তাহাদের সম্বন্ধ আছে; দেহধারী হইয়া কর্ম্ম করে না এইরূপ হয় না অর্থাৎ কর্ম্ম না করে এইরূপ দেহী নাই; অতএব সকলেরই পাপের সম্ভাবনা থাকায় সেই পাপহেতু সকলেই দণ্ডভাগী হইয়া থাকে; তবে উহা পাপপুণ্যের তারতম্যানুসারেই হইয়া থাকে ॥ ৪৪ ॥

ইহলোকে যে ব্যক্তি যে প্রকারে যেরূপ ধর্ম্ম বা অধর্ম্মের অনুষ্ঠান করে, পরলোকে

**টীকা**

অধর্ম্ম এব দণ্ডপাতনে হেতুরিত্যর্থঃ। দণ্ডবিষয়মাহুঃ—সর্ব্বে ইতি ॥ ৪৩ ॥ সর্ব্বেষাং দণ্ডবিষয়ত্বে হেতুমাহুঃ—সম্ভবন্তীতি। কারিণাং কর্ত্তৄণাং ভদ্রাণি পুণ্যানি অভদ্রাণি পাপানি চ সম্ভবন্তি, যতো গুণসঙ্গো গুণকার্য্যরূপদেহেন্দ্রিয়সম্বন্ধোঽস্তি; দেহবাংশ্চ অকর্ম্মকৃৎ কর্ম্মকর্ত্তৃত্বরহিতো ন, অতঃ সর্ব্বেষাং গুণকার্য্যরূপদেহবতাং পাপকারিত্বে সিদ্ধে তদ্ধেতুকদণ্ডবিষয়ত্বমিত্যর্থঃ ॥ ৪৪ ॥ কথংস্বিদ্ ক্রিয়তে দণ্ড ইত্যস্যোত্তরমাহুঃ—যেনেতি। যাবান্ স্বরূপতো যথা যেন প্রকারেণ শান্তঘোরাদিস্বভাবেন ইহ লোকে যেন ধর্ম্মঃ কৃতঃ, স এব তাবদেব তথা তেনৈব প্রকারেণ তৎফলং ভুঙ্‌ক্তে, যেনাধর্ম্মো বা যাবান্ যথা সমীহিতঃ, স এব তাবদেব তথৈব তৎফলং ভুঙ্‌ক্তে এবেত্যন্বয়ঃ ॥ ৪৫ ॥ যাবানিতিশব্দেন

যথেহ দেবপ্রবরাস্ত্রৈবিধ্যমুপলভ্যতে ।
ভূতেষু গুণবৈচিত্র্যাৎ তথান্যত্রানুমীয়তে ॥ ৪৬ ॥
বর্ত্তমানোঽন্যয়োঃ কালো গুণাভিজ্ঞাপকো যথা ।
এবং জন্মান্যয়োরেতদ্ধর্ম্মাধর্ম্মনিদর্শনম্ ॥ ৪৭ ॥

**অন্বয়**

( যেরূপ ধর্ম্ম বা অধর্ম্মের অনুষ্ঠান করে ), অমুত্র ( পরলোকে ) সঃ বৈ ( সেই ব্যক্তিই ) তথা ( সেই প্রকারে ) তাবৎ এব ( তদ্রূপই ) তৎফলং ভুঙ্‌ক্তে ( সেই ধর্ম্মের ও অধর্ম্মের ফল ভোগ করিয়া থাকে )। [ পূর্ব্বে যে "কথংস্বিৎ ধ্রিয়তে দণ্ডঃ অর্থাৎ কি প্রকারে দণ্ড ধারণ করিতে হয়" বলিয়া বিষ্ণুদূতগণ প্রশ্ন করিয়াছেন, এই শ্লোকে তাহারই উত্তর দেওয়া হইল ; ধর্ম্মের কথা যে বলা হইল, তাহা দৃষ্টান্ত বলিয়া বুঝিতে হইবে ] ॥ ৪৫ ॥

দেবপ্রবরাঃ ! ( হে দেবশ্রেষ্ঠগণ ! ) ইহ ( ইহলোকে ) যথা ( যেমন ) ভূতেষু গুণবৈচিত্র্যাৎ ( প্রাণিগণের মধ্যে সত্ত্বাদি গুণত্রয়ের বৈচিত্র্যনিবন্ধন ) ত্রৈবিধ্যম্ উপলভ্যতে ( উত্তম, মধ্যম ও অধমভেদে কর্ম্মকর্ত্তার ত্রৈবিধ্য অর্থাৎ ত্রিবিধ কর্ম্মকর্ত্তার উপলব্ধি হইয়া থাকে ), তথা ( সেইরূপ ) অন্যত্র ( পরকালে অর্থাৎ ফলভোগকালেও ) [ ত্রৈবিধ্যম্ ] অনুমীয়তে ( ফলভোক্তার ত্রৈবিধ্য অর্থাৎ ত্রিবিধ ফলভোক্তা অনুমিত হইয়া থাকে ) ॥ ৪৬ ॥

বর্ত্তমানঃ কালঃ ( বর্ত্তমান বসন্তাদি কাল ) যথা ( যেমন ) অন্যয়োঃ ( অতীত ও অনাগত বসন্তাদি কালের ) গুণাভিজ্ঞাপকঃ ( পুষ্পফলাদি সমৃদ্ধির সূচক হইয়া থাকে ), এবং ( সেইরূপ ) এতৎ জন্ম ( এই বর্ত্তমান জন্ম ) অন্যয়োঃ ( অতীত ও অনাগত জন্মের ) ধর্ম্মাধর্ম্মনিদর্শনম্ ( ধর্ম্মাধর্ম্মের জ্ঞাপক হইয়া থাকে ) ॥ ৪৭ ॥

**অনুবাদ**

সেই ব্যক্তি সেই প্রকারে তদনুরূপই সেই ধর্ম্ম ও অধর্ম্মের ফল ভোগ করিয়া থাকে। [ পূর্ব্বে যে "কি প্রকারে দণ্ডধারণ করিতে হয়" বলিয়া বিষ্ণুদূতগণ প্রশ্ন করিয়াছেন, এই শ্লোকে তাহারই উত্তর দেওয়া হইল ; তবে যে ধর্ম্মের কথা বলা হইল, তাহা দৃষ্টান্ত বলিয়া বুঝিতে হইবে ] ॥ ৪৫ ॥

হে দেবশ্রেষ্ঠগণ ! ইহলোকে যেমন প্রাণিগণের মধ্যে সত্ত্বাদি গুণত্রয়ের বৈচিত্র্য-নিবন্ধন উত্তম, মধ্যম ও অধমভেদে ত্রিবিধ কর্ম্মকর্ত্তার উপলব্ধি হইয়া থাকে, সেইরূপ পরকালে অর্থাৎ ফলভোগকালেও ত্রিবিধ ফলভোক্তা অনুমিত হইয়া থাকে ॥ ৪৬ ॥

বর্ত্তমান বসন্তাদি কাল যেমন অতীত ও অনাগত বসন্তাদি কালের ফলপুষ্পাদি

**টীকা**

তাবদিতিশব্দেন চ ধর্ম্মাধর্ম্মরূপস্য ফলস্য চ সুখদুঃখরূপস্য স্বরূপতঃ ত্রৈবিধ্যং সূচিতম্, তৎ স্ফুটতয়াহুঃ —যথেতি। ভূতেষু প্রাণিষু গুণানাং সত্ত্বাদীনাং বৈচিত্র্যাৎ ত্রৈবিধ্যম্ উত্তমমধ্যমাধমসাধনকর্ত্তৃত্ব-মুপলভ্যতে ; তথা অন্যত্র ফলভোগকালেঽপি ত্রৈবিধ্যং ত্রিবিধফলভোক্তৃত্বমনুমীয়তে ॥ ৪৬ ॥ ধার্ম্মিকমধার্ম্মিকং বা বর্ত্তমানং জন্ম পূর্ব্বাপরয়োরপি জন্মনোঃ ধর্ম্মমধর্ম্মং চ প্রায়ঃ জ্ঞাপয়তীত্যাহুঃ— বর্ত্তমান ইতি। বর্ত্তমানঃ বসন্তাদিঃ কালঃ অন্যয়োঃ ভূতভবিষ্যবসন্তাদিকালয়োঃ গুণাভিজ্ঞাপকঃ

মনসৈব পুরে দেবঃ পূর্ব্বরূপং বিপশ্যতি।
অনুমীমাংসতেঽপূর্ব্বং মনসা ভগবানজঃ ॥ ৪৮ ॥
যথাজ্ঞস্তমসা যুক্ত উপাস্তে ব্যক্তমেব হি।
ন বেদ পূর্ব্বমপরং নষ্টজন্মস্মৃতিস্তথা ॥ ৪৯ ॥

**অন্বয়**

পুরে [ বর্ত্তমানঃ ] অজঃ ( সেই সেই প্রাণিগণের দেহে বর্ত্তমান জন্মাদিরহিত ) দেবঃ ভগবান্ ( সর্ব্বান্তর্য্যামী পরমেশ্বর ) মনসা এব ( স্বীয় সঙ্কল্পের দ্বারাই ) পূর্ব্বরূপং বিপশ্যতি ( প্রাণিগণের পূর্ব্বরূপ অর্থাৎ ধর্ম্মাধর্ম্মাদি দর্শন করিয়া থাকেন ) [ এবং ] মনসা ( স্বীয় সঙ্কল্পের দ্বারাই ) অপূর্ব্বম্ অনুমীমাংসতে ( পরে উক্ত ধর্ম্মাধর্ম্মাদির বিচার করিয়া থাকেন অর্থাৎ ধর্ম্মরাজের দ্বারা ধর্ম্মধর্ম্মাদির ফল প্রদান করিয়া থাকেন ) ॥ ৪৮ ॥

তমসা যুক্তঃ যথা ( নিদ্রাচ্ছন্ন ব্যক্তি যেমন ) ব্যক্তম্ এব উপাস্তে হি ( তৎকালীন স্বপ্নদৃষ্ট বিষয়ই ভোগ করিয়া থাকে ), [ কিন্তু অতীত বা অনাগত স্বপ্নের বিষয় কিছুই জানিতে পারে না ), তথা ( সেইরূপ ) অজ্ঞঃ ( মায়ামোহিত জীব ) [ ব্যক্তম এব উপাস্তে হি ] ( বর্ত্তমান কর্ম্মফলই ভোগ করিয়া থাকে ) ; পূর্ব্বম্ অপরং ন বেদ ( কিন্তু পূর্ব্বজন্মের বা ভবিষ্যৎ জন্মের বিষয় কিছুই জানিতে পারে না ) ; [ কারণ ] নষ্টজন্মস্মৃতিঃ ( তাহার জন্মান্তরীণ স্মৃতি থাকে না ) ॥ ৪৯ ॥

**অনুবাদ**

সমৃদ্ধির জ্ঞাপক হয়, সেইরূপ বর্ত্তমান জন্ম অতীত ও অনাগত জন্মের ধর্ম্মাধর্ম্মের জ্ঞাপক হইয়া থাকে ॥ ৪৭ ॥

সেই সেই প্রাণিগণের দেহে বর্ত্তমান জন্মাদিরহিত সর্ব্বান্তর্য্যামী পরমেশ্বর স্বীয় সঙ্কল্পের দ্বারাই জীবগণের পূর্ব্বরূপ অর্থাৎ ধর্ম্মাধর্ম্মাদি দর্শন করিয়া থাকেন এবং স্বীয় সঙ্কল্পের দ্বারাই সেই ধর্ম্মাধর্ম্মাদির বিচার করিয়া থাকেন অর্থাৎ ধর্ম্মরাজ প্রভৃতির দ্বারা ধর্ম্মাধর্ম্মের ফল প্রদান করিয়া থাকেন ॥ ৪৮ ॥

নিদ্রাচ্ছন্ন ব্যক্তি যেমন তৎকালীন স্বপ্নদৃষ্ট বিষয়ই ভোগ করিয়া থাকে, অতীত বা অনাগত স্বপ্নের বিষয় কিছুই জানিতে পারে না, সেইরূপ মায়ামোহিত জীব বর্ত্তমান কর্ম্মফলই ভোগ করিয়া থাকে ; পূর্ব্বজন্মের বা ভবিষ্যৎ জন্মের বিষয় কিছুই জানিতে পারে না ; কারণ তাহার জন্মান্তরীণ স্মৃতি থাকে না ॥ ৪৯ ॥

**টীকা**

পুষ্পাদিসমৃদ্ধিসূচকো যথা এবমেতৎ বর্ত্তমানজন্ম অন্যয়োঃ পূর্ব্বাপরয়োঃ ধর্ম্মাধর্ম্মৌ নিদর্শয়তি জ্ঞাপয়তীতি ধর্ম্মাধর্ম্মনিদর্শনম্ ॥ ৪৭ ॥ পরমেশ্বরস্তু সর্ব্বেষাং সর্ব্বদা সর্ব্বং ধর্ম্মাদিকং জানাতীত্যাহঃ—পুরে তত্তৎপ্রাণিদেহে বর্ত্তমানোঽজঃ তত্তৎপুরসম্বন্ধিজন্মাদিসংসর্গরহিতঃ পরমেশ্বরঃ মনসৈব স্বসঙ্কল্পেনৈব পূর্ব্বরূপং ধর্ম্মাদিকং বিপশ্যতি তথা অপূর্ব্বং ধর্ম্মাদিকমনুমীমাংসতে, স হি ধর্ম্মরাজাদিদ্বারা ধর্ম্মাদিফলং দদাতি ন তু তত্র বিম্নং করোতীতি ভাবঃ ॥ ৪৮ ॥ জীবস্তু অনাদিমায়াপরিযুক্তরূপত্বাৎ স্বকৃতং ধর্ম্মাদিকং পূর্ব্বমপরং চ ন জানাতি প্রাপ্তমপ্রাপ্তং ধর্ম্মাধর্ম্মফলং সেবতে, স্বকৃতৈঃ কর্ম্মভিঃ স্বর্গনরকাদৌ ভ্রমতীত্যাহঃ—যথাজ্ঞ

পঞ্চভিঃ কুরুতে স্বার্থান্ পঞ্চ বেদাথ পঞ্চভিঃ।
একস্তু ষোড়শেন ত্রীন্ স্বয়ং সপ্তদশোঽশ্নুতে ॥ ৫০ ॥
তদেতৎ ষোড়শকলং লিঙ্গং শক্তিত্রয়ং মহৎ।
ধত্তেঽনুসংসৃতিং পুংসি হর্ষশোকভয়ার্ত্তিদাম্ ॥ ৫১ ॥

**অন্বয়**

[ জীব ] পঞ্চ ( পঞ্চভূতময় দেহ ) [আশ্রিত্য] ( অবলম্বন করিয়া ) পঞ্চভিঃ ( হস্তাদি পঞ্চ কর্ম্মেন্দ্রিয়ের দ্বারা ) স্বার্থান্ কুরুতে ( স্ব স্ব আদানাদি ক্রিয়া সম্পাদন করে ) অথ পঞ্চভিঃ ( এবং শ্রোত্রাদি পঞ্চ জ্ঞানেন্দ্রিয়ের দ্বারা ) [ স্বার্থান্ ] বেদ ( স্ব স্ব বিষয় শব্দাদি গ্রহণ করে ) ষোড়শেন ( ও ষোড়শ সংখ্যক মনের দ্বারা ) ত্রীন্ ( সুখ, দুঃখ ও সুখদুঃখের মিশ্রণ অথবা হর্ষ, শোক ও ভয় ) অশ্নুতে (প্রাপ্ত হইয়া থাকে ) ; স্বয়ং একঃ তু সপ্তদশঃ ( স্বয়ং একমাত্র ঐ জীব ভূত, ইন্দ্রিয় ও মন হইতে ভিন্নস্বরূপ তাহাদের অধিষ্ঠাতা ) ॥ ৫০ ॥

তৎ এতৎ ষোড়শকলং ( পূর্ব্বোক্ত ষোড়শকলাবিশিষ্ট ) শক্তিত্রয়ং ( ত্রিগুণময় ) মহৎ লিঙ্গং ( সুদৃঢ় অর্থাৎ অনাদি লিঙ্গদেহই ) পুংসি ( জীবের ) হর্ষশোকভয়ার্ত্তিদাম্ অনুসংসৃতিং ধত্তে ( পুনঃ পুনঃ হর্ষ, শোক, ভয় ও পীড়াপ্রদ সংসার বিধান করিয়া থাকে অর্থাৎ জীবের জন্মমরণপ্রবাহে তাদৃশ লিঙ্গদেহই নিমিত্ত হইয়া থাকে ) ॥ ৫১ ॥

**অনুবাদ**

জীব পঞ্চভূতময় দেহ অবলম্বন করিয়া হস্তাদি পঞ্চ কর্ম্মেন্দ্রিয়ের দ্বারা গ্রহণাদি ক্রিয়া সম্পাদন করে ও শ্রোত্রাদি পঞ্চ জ্ঞানেন্দ্রিয়ের দ্বারা শব্দাদি গ্রহণ করে এবং ষোড়শ সংখ্যক মনের দ্বারা সুখ, দুঃখ ও সুখদুঃখের মিশ্রণ অথবা হর্ষ, শোক ও ভয় প্রাপ্ত হইয়া থাকে ; স্বয়ং সপ্তদশস্থানীয় একমাত্র ঐ জীব ভূত, ইন্দ্রিয় ও মন হইতে ভিন্নস্বরূপ অর্থাৎ চেতন এবং তাহাদের অধিষ্ঠাতা ॥ ৫০ ॥

পূর্ব্বোক্ত ষোড়শকলাবিশিষ্ট ত্রিগুণময় সুদৃঢ় অর্থাৎ অনাদি লিঙ্গদেহই জীবের পুনঃ পুনঃ হর্ষ, শোক, ভয় ও পীড়াপ্রদ সংসার বিধান করিয়া থাকে অর্থাৎ জীবের জন্মমরণপ্রবাহে তাদৃশ লিঙ্গদেহই নিমিত্ত হইয়া থাকে ॥ ৫১ ॥

**টীকা**

ইতি ষড়্ভিঃ। অজ্ঞঃ অনাদিতো মায়য়া সঙ্কুচিতজ্ঞানঃ ব্যক্তং বর্ত্তমানমেব কর্ম্মফলমুপাস্তে নিষেবতে পূর্ব্বং ভূতজন্মসম্বন্ধি অপরং ভবিষ্যজন্মসম্বন্ধি ন বেদ, যতো নষ্টা জন্মনাং স্মৃতির্যস্য সঃ, যথা তমসা নিদ্রয়া যুক্তো ব্যক্তং স্বপ্নে দৃষ্টমেব সেবতে, ন তু পূর্ব্বং পূর্ব্বরাত্রিগতমপররাত্রিগতং বেদ তদ্বৎ ॥ ৪৯ ॥ পঞ্চশব্দেন পঞ্চভূতময়ো দেহোঽত্র গৃহ্যতে, তমাশ্রিত্যেতি শেষঃ, পঞ্চভিঃ কর্ম্মেন্দ্রিয়ৈঃ পাণ্যাদিভিঃ করণৈঃ স্বার্থান্ আদানাদীন্ কুরুতে, পঞ্চভিঃ জ্ঞানেন্দ্রিয়ৈঃ শ্রোত্রাদিভিঃ করণৈঃ স্বার্থান্ শব্দাদীন্ বেদ, ষোড়শেন মনসা করণেন ত্রীন্ সুখং, দুঃখং, মধ্যমং চ হর্ষং, শোকং, ভয়ং বা অশ্নুতে ভুঙ্ক্তে, অচেতনানাং দেহাদীনাং ভোক্তৃত্বাসম্ভবাৎ স্বয়মিত্যুক্তম্, সপ্তদশঃ তেভ্যো ভূতেন্দ্রিয়মনোভ্যো বিলক্ষণঃ একস্তেষাং স্বামী জীবঃ ॥ ৫০ ॥ তদেতৎ পূর্ব্বোক্তং ষোড়শ কলা অবয়বা যত্র তৎ লিঙ্গশরীরং

দেহ্যজ্ঞোঽজিতষড়্বর্গো নেচ্ছন্ কর্ম্মাণি কার্য্যতে।
কোষকার ইবাত্মানং কর্ম্মণাচ্ছাদ্য মুহ্যতি ॥ ৫২ ॥
ন হি কশ্চিৎ ক্ষণমপি জাতু তিষ্ঠত্যকর্ম্মকৃৎ।
কার্য্যতে হ্যবশঃ কর্ম্ম গুণৈঃ স্বাভাবিকৈর্ব্বলাৎ ॥ ৫৩ ॥
লব্ধ্বা নিমিত্তমব্যক্তং ব্যক্তাব্যক্তং ভবত্যুত।
যথাযোনি যথাবীজং স্বভাবেন বলীয়সা ॥ ৫৪ ॥

**অন্বয়**

[ লিঙ্গদেহেন ] অজ্ঞঃ অজিতষড়্বর্গঃ দেহী ( ঐ লিঙ্গদেহই অজ্ঞ ও অজিতেন্দ্রিয় দেহীকে ) নেচ্ছন্ ( অনিচ্ছাসত্ত্বেও ) কর্ম্মাণি কার্য্যতে ( কর্ম্ম সকল করাইয়া থাকে ) ; [ এইরূপে ঐ দেহী ] কোষকারঃ ইব ( কোষকার কীটের ন্যায় ) কর্ম্মণা আত্মানম্ আচ্ছাদ্য ( স্বকৃত কর্ম্মের দ্বারা নিজকে আচ্ছাদিত করিয়া ) মুহ্যতি ( মোহিত হইয়া থাকে অর্থাৎ মুক্তির উপায় পরিত্যাগ করিয়া সংসারপ্রাপক কর্ম্ম করিতে থাকে ) ॥ ৫২ ॥

কশ্চিৎ ( কেহও ) জাতু ( কখনও ) ক্ষণম্ অপি ( ক্ষণকালও ) অকর্ম্মকৃৎ ( কর্ম্ম না করিয়া ) ন হি তিষ্ঠতি ( থাকিতে পারে না ) ; হি ( যেহেতু ) স্বাভাবিকৈঃ গুণৈঃ ( পূর্ব্বজন্মের সংস্কার হইতে উদ্ভূত গুণকার্য্য রাগদ্বেষাদিই ) বলাৎ ( বলপূর্ব্বক ) অবশঃ ( অবশ অর্থাৎ তদধীন ঐ জীবকে ) কর্ম্ম কার্য্যতে ( কর্ম্ম করাইয়া থাকে ) ॥ ৫৩ ॥

অব্যক্তং নিমিত্তং লব্ধ্বা ( প্রকৃতিকে নিমিত্তরূপে অবলম্বন করিয়া ) [ জীবের ] বলীয়সা

**অনুবাদ**

ঐ লিঙ্গদেহই অজ্ঞ ও অজিতেন্দ্রিয় দেহীকে অনিচ্ছাসত্ত্বেও কর্ম্মসকল করাইয়া থাকে ; এইরূপে ঐ দেহী কোষকার কীটের ন্যায় স্বকৃত কর্ম্মের দ্বারা নিজকে আচ্ছাদিত করিয়া মোহিত হয় অর্থাৎ মুক্তির উপায় পরিত্যাগ করিয়া সংসারপ্রাপক কর্ম্মসকল করিতে থাকে ॥ ৫২ ॥

কেহ কখনও ক্ষণকালও কর্ম্ম না করিয়া থাকিতে পারে না ; কারণ পূর্ব্ব পূর্ব্ব জন্মের সংস্কার হইতে উদ্ভূত গুণকার্য্য রাগদ্বেষাদিই বলপূর্ব্বক অবশ অর্থাৎ তদধীন ঐ জীবকে কর্ম্ম করাইয়া থাকে ॥ ৫৩ ॥

প্রকৃতিকে নিমিত্তরূপে অবলম্বন করিয়া জীবের মনুষ্যাদিরূপ স্থূল ও

**টীকা**

শক্তিত্রয়ং শক্তীনাং সত্ত্বাদীনাং গুণানাং ত্রয়ং ত্রিগুণময়মিত্যর্থঃ ; তন্মহদ্ দৃঢ়ং পুংসি জীবে অব্যমু-সংসৃতিং ধত্তে যোজয়তি জীবসংসৃতৌ নিমিত্তং ভবতীত্যর্থঃ ॥ ৫১ ॥ অজ্ঞঃ অতএব অজিতষড়্বর্গঃ নেচ্ছন্ অনিচ্ছন্নপি কর্ম্মাণি কার্য্যতে লিঙ্গদেহেনেতি শেষঃ, কর্ম্মণা স্বকৃতেন কোষকারঃ কীটবিশেষঃ ইব আত্মানমাচ্ছাদ্য মুহ্যতি মুক্ত্যুপায়হরিভজনং হিত্বা সংসৃতিপ্রাপকাণি কর্ম্মাণি করোতি ॥ ৫২ ॥ এতদেবাহঃ—ন হীতি ॥ ৫৩ ॥ অব্যক্তং ভগবচ্ছক্তিভূতাং প্রকৃতিং লব্ধ্বা অনাদিতোঽবলম্ব্য স্বভাবেন

এষ প্রকৃতিসঙ্গেন পুরুষস্য বিপর্য্যয়ঃ।
আসীৎ স এব ন চিরাদীশসঙ্গাদ্বিলীয়তে ॥ ৫৫ ॥
অয়ং হি শ্রুতসম্পন্নঃ শীলবৃত্তগুণালয়ঃ।
ধৃতব্রতো মৃদুর্দান্তঃ সত্যবাঙ্‌মন্ত্রবিচ্ছুচিঃ ॥ ৫৬ ॥
গুর্ব্বগ্ন্যতিথিবৃদ্ধানাং শুশ্রূষুরনহঙ্কৃতঃ।
সর্ব্বভূতসুহৃৎ সাধুর্মিতবাগনসূয়কঃ ॥ ৫৭ ॥

**অন্বয়**

স্বভাবেন (বলবতী বাসনাদ্বারা) যথাযোনি যথাবীজং (মাতৃসদৃশ ও পিতৃসদৃশ) ব্যক্তম্ উত অব্যক্তং (মনুষ্যাদিরূপ স্থূল ও কীটাদিরূপ সূক্ষ্ম শরীর) ভবতি (হইয়া থাকে) ॥ ৫৪ ॥

প্রকৃতিসঙ্গেন (প্রকৃতির সঙ্গহেতু) পুরুষস্য (জীবের) এষঃ বিপর্য্যয়ঃ আসীৎ (এইরূপ পুনঃ পুনঃ জন্মমরণরূপ সংসার হইয়া থাকে); ঈশসঙ্গাৎ (ভগবানের প্রতি ভক্তি স্থাপন করিলে) সঃ এব (ঐ সংসারই) ন চিরাৎ (অচিরে) বিলীয়তে (নিবর্ত্তিত হইয়া যায়) ॥ ৫৫ ॥

অয়ং হি (এই অজামিল) শ্রুতসম্পন্নঃ (গুরুমুখ হইতে শাস্ত্র শ্রবণ করিয়া শাস্ত্রজ্ঞ হইয়াছিল), শীলবৃত্তগুণালয়ঃ (সুস্বভাব, সদাচার ও ক্ষমাদি গুণের আধার ছিল) ধৃতব্রতঃ (এবং ব্রতধারী), মৃদুঃ (মৃদুস্বভাব), দান্তঃ (সংযতেন্দ্রিয়ঃ), সত্যবাক্ (সত্যবাদী), মন্ত্রবিৎ (মন্ত্রজ্ঞ) শুচিঃ (ও পবিত্র ছিল) ॥ ৫৬ ॥

গুর্ব্বগ্ন্যতিথিবৃদ্ধানাং শুশ্রূষুঃ (এই ব্যক্তি গুরু, অগ্নি, অতিথি ও বৃদ্ধগণের সেবা করিত),

**অনুবাদ**

কীটাদিরূপ সূক্ষ্ম শরীর হইয়া থাকে; ঐ শরীর মাতাপিতার ভাবনানুসারে মাতৃসদৃশ ও পিতৃসদৃশ হইয়া থাকে ॥ ৫৪ ॥

প্রকৃতির সঙ্গহেতু জীবের এতাদৃশ জন্মমরণরূপ সংসার হইয়া থাকে; ভগবানের প্রতি ভক্তিভাব স্থাপন করিলে ঐ সংসারই অচিরে নিবর্ত্তিত হইয়া যায় ॥ ৫৫ ॥

এই অজামিল গুরুমুখ হইতে শাস্ত্র শ্রবণ করিয়া শাস্ত্রজ্ঞ হইয়াছিল ও সুস্বভাব, সদাচার ও ক্ষমাদিগুণের আধার ছিল এবং ব্রতচারী, মৃদুস্বভাব, সংযতেন্দ্রিয়, সত্যবাদী, মন্ত্রজ্ঞ ও পবিত্র ছিল ॥ ৫৬ ॥

এই অজামিল গুরু, অগ্নি, অতিথি ও বৃদ্ধগণের সেবা করিত, নিরহঙ্কারী ছিল এবং সর্ব্বভূতের সুহৃৎ, সাধু, মিতভাষী ও অসূয়াশূন্য ছিল ॥ ৫৭ ॥

**টীকা**

বাসনাময়েন যথাযোনি যথাবীজং মাতৃপিতৃসদৃশং ব্যক্তং মনুষ্যাদিরূপমব্যক্তং চ সূক্ষ্মকীটাদিরূপং শরীরং ভবতি তত্তচ্ছরীরতাদাত্ম্যং প্রাপ্নোতি ন তু আত্মানং বিজানাতি, এবমনাদিতো জীবঃ সংসারে ভ্রমতীত্যর্থঃ ॥ ৫৪ ॥ মুক্ত্যুপায়মাহঃ—এষ উক্তপ্রকারঃ পুরুষস্য জীবস্য বিপর্য্যয়ঃ জন্মমরণলক্ষণঃ সংসারঃ, ঈশে ভগবতি যঃ সঙ্গঃ আসক্তিঃ ভক্তিঃ তস্মাৎ বিলীয়তে নিবর্ত্ততে ॥ ৫৫ ॥ প্রস্তুতমাহঃ—

একদাসৌ বনং যাতঃ পিতৃসন্দেশকৃদ্দ্বিজঃ।
আদায় তত আবৃত্তঃ ফলপুষ্পসমিৎকুশান্ ॥ ৫৮ ॥
দদর্শ কামিনং কঞ্চিচ্ছূদ্রং সহ ভুজিষ্যয়া।
পীত্বা চ মধু মৈরেয়ং মদঘূর্ণিতনেত্রয়া ॥ ৫৯ ॥
মত্তয়া বিশ্লথন্নীব্যা ব্যপেতং নিরপত্রপম্।
ক্রীড়ন্তমনুগায়ন্তং হসন্তমনয়ান্তিকে ॥ ৬০ ॥

**অন্বয়**

অনহঙ্কৃতঃ (নিরহঙ্কারী ছিল) সর্ব্বভূতসুহৃৎ (এবং সর্ব্বভূতের সুহৃৎ), সাধুঃ (সাধু), মিতবাক্ (মিতভাষী) অনসূয়কঃ (ও অসূয়াশূন্য ছিল) ॥ ৫৭ ॥

একদা (একদিন) অসৌ দ্বিজঃ (ঐ ব্রাহ্মণ অজামিল) পিতৃসন্দেশকৃৎ (পিতার আজ্ঞা পালনকারী হইয়া) বনং যাতঃ (বনে গমন করে) ফলপুষ্পসমিৎকুশান্ আদায় (এবং ফল, পুষ্প, সমিধ্, কুশ আহরণ করিয়া) ততঃ (বন হইতে) আবৃত্তঃ (গৃহে প্রত্যাগমন করিতেছিল) ॥ ৫৮ ॥

[এমন সময়ে] মৈরেয়ং মধু পীত্বা চ (পৈষ্ট জাতীয় মদ্য পান করিয়া) মদঘূর্ণিতনেত্রয়া (মদঘূর্ণিতলোচনা), মত্তয়া (মদমত্তা) বিশ্লথন্নীব্যা (এবং কটিদেশস্থ বস্ত্রের গ্রন্থি শিথিল হইয়াছে এইরূপ) অনয়া ভুজিষ্যয়া সহ (ধর্ম্মমর্য্যাদাহীনা কোনও এক দাসীর সহিত) ক্রীড়ন্তম্ (বিহার করিতেছে), অনুগায়ন্তং (তাহার সঙ্গে সঙ্গে গান করিতেছে) হসন্তং (ও হাসিতেছে এইরূপ) নিরপত্রপং (নির্ল্লজ্জ) ব্যপেতং (ও ধর্ম্মমর্য্যাদাবিহীন) কামিনং কঞ্চিৎ শূদ্রং (কামুক কোনও এক শূদ্রকে) অন্তিকে দদর্শ (এই অজামিল নিকটেই দেখিতে পাইল) ॥ ৫৯ ॥ ৬০ ॥

**অনুবাদ**

একদিন ঐ ব্রাহ্মণ অজামিল পিতার আজ্ঞা পালন করিবার জন্য বনে গমন করে এবং ফল, পুষ্প, সমিধ্ ও কুশ আহরণ করিয়া বন হইতে গৃহে প্রত্যাগমন করিতেছিল ॥ ৫৮ ॥

এমন সময়ে অজামিল নিকটেই দেখিতে পাইল—নির্ল্লজ্জ ও ধর্ম্মমর্য্যাদাবিহীন কোনও এক কামুক শূদ্র পৈষ্ট জাতীয় মদ পান করিয়া মদমত্তা ও ধর্ম্মমর্য্যাদাবিহীনা কোনও এক দাসীর সহিত বিহার করিতেছে, তাহার সঙ্গে সঙ্গে গান করিতেছে ও হাসিতেছে ; ঐ দাসীর লোচনদ্বয় মদঘূর্ণিত ও কটিদেশস্থ বস্ত্রের গ্রন্থি শিথিল হইয়া গিয়াছিল ॥ ৫৯ ॥ ৬০ ॥

**টীকা**

অয়মিত্যাদিনা। শ্রুতসম্পন্নঃ গুরুমুখাৎশ্রুতেন শাস্ত্রেণ সংযুক্তঃ, শীলং সুস্বভাবঃ, বৃত্তং সদাচারঃ, গুণাঃ ক্ষমাদয়স্তেষাং তদালয়ঃ ॥ ৫৬ ॥ এবং বহুগুণাঢ্যোঽপি নিরহঙ্কৃতঃ গতাহঙ্কারঃ ॥ ৫৭ ॥ ততো বনাৎ আবৃত্তঃ পরাবৃত্তঃ ॥ ৫৮ ॥ মৈরেয়ং পৈষ্টং মধু মদ্যং পীত্বা ভুজিষ্যয়া দাস্যা সহ ক্রীড়ন্তমনুগায়ন্তং হসন্তং কঞ্চিৎ শূদ্রম্ অন্তিকে নিকটে দদর্শেতি দ্বয়োরন্বয়ঃ। মদেনাঘূর্ণিতে নেত্রে যস্যাস্তয়া ॥ ৫৯ ॥

দৃষ্ট্বা তাং কামলিপ্তেন বাহুনা পরিরম্ভিতাম্।
জগাম হৃচ্ছয়বশং সহসৈব বিমোহিতঃ ॥ ৬১ ॥
স্তম্ভয়ন্নাত্মনাত্মানং যাবৎসত্ত্বং যথাশ্রুতম্।
ন শশাক সমাধাতুং মনো মদনবেপিতম্ ॥ ৬২ ॥
তন্নিমিত্তস্মরব্যাজগ্রহগ্রস্তো বিচেতনঃ।
তামেব মনসা ধ্যায়ন্ স্বধর্ম্মাদ্বিররাম হ ॥ ৬৩ ॥

**অন্বয়**

কামলিপ্তেন ( কামাবিষ্ট শূদ্রকর্ত্তৃক ) বাহুনা ( বাহুদ্বারা ) পরিরম্ভিতাং তাং দৃষ্ট্বা ( আলিঙ্গিতা ঐ দাসীকে দর্শন করিয়া ) [ এই অজামিল ] সহসৈব বিমোহিতঃ ( সহসা বিমোহিত হইয়া ) হৃচ্ছয়বশং জগাম ( কামাবিষ্ট হইয়া পড়িল ) ॥ ৬১ ॥

[ এই অজামিল ] যাবৎসত্ত্বং যথাশ্রুতম্ ( তাহার ধৈর্য্য ও প্রাপ্ত উপদেশ অনুসারে যথাসাধ্য ) আত্মনা ( চিত্তের দ্বারা ) আত্মানং ( মনকে ) স্তম্ভয়ন্ [ অপি ] ( সংযত করিতে চেষ্টা করিয়াও ) মদনবেপিতং মনঃ ( কামোন্মাদনায় চঞ্চল মনকে ) সমাধাতুং ন শশাক ( সুস্থির করিতে সমর্থ হইল না ) ॥ ৬২ ॥

তন্নিমিত্তস্মরব্যাজগ্রহগ্রস্তঃ বিচেতনঃ ( সেই দাসীর দর্শনকেই নিমিত্ত করিয়া কন্দর্পরূপ গ্রহ ইহাকে গ্রাস করিল, ইহার স্মৃতি বিনষ্ট হইল এবং এই অজামিল ) তাম্ এব মনসা ধ্যায়ন্ ( সেই দাসীকেই মনে মনে চিন্তা করিতে করিতে ) স্বধর্ম্মাৎ বিররাম হ ( স্বধর্ম্ম হইতে ভ্রষ্ট হইয়া পড়িল ) ॥ ৬৩ ॥

**অনুবাদ**

কামাবিষ্ট শূদ্র বাহুদ্বারা ঐ দাসীকে আলিঙ্গন করিয়াছিল, তাহা দেখিয়া এই অজামিল সহসা বিমোহিত হইয়া কামাবিষ্ট হইয়া পড়িল ॥ ৬১ ॥

এই অজামিল তখন তাহার ধৈর্য্য ও গুরুজনের নিকট হইতে প্রাপ্ত উপদেশ অনুসারে যথাসাধ্য চিত্তের দ্বারা মনকে সংযত করিতে চেষ্টা করিয়াও কামোন্মাদনায় চঞ্চল মনকে সুস্থির করিতে সমর্থ হয় নাই ॥ ৬২ ॥

সেই দাসীর দর্শনকেই নিমিত্ত করিয়া কন্দর্পরূপ গ্রহ তাহাকে গ্রাস করিল, তাহার পূর্ব্বস্মৃতি বিনষ্ট হইল, এইরূপে এই অজামিল সেই দাসীকেই মনে মনে চিন্তা করিতে করিতে স্বধর্ম্ম হইতে ভ্রষ্ট হইয়া পড়িল ॥ ৬৩ ॥

**টীকা**

বিশেষতঃ শ্লথন্তী নীবী যস্তাস্তয়া অনয়া নয়রহিতয়া ধর্ম্মমর্য্যাদারহিতয়া, কথম্ভূতং ? ব্যপেতং ধর্ম্মমর্য্যাদাতো ভ্রষ্টম্ ॥ ৬০ ॥ কামলিপ্তেন মদনাবিষ্টেন শূদ্রেণ কর্ত্রা বাহুনা করণেন পরিরম্ভিতাং দৃষ্ট্বা সহসৈব বিমোহিতো হৃচ্ছয়বশং জগাম মদনাবিষ্টোঽভূৎ ॥ ৬১ ॥ আত্মনা চিত্তেন আত্মানং মনঃ যাবৎ সত্ত্বং ধৈর্য্যং যথাশ্রুতং যথোপদেশং স্তম্ভয়ন্নপি মদনেন বেপিতং কম্পিতং মনঃ সমাধাতুং ন শশাক ॥ ৬২ ॥ তদ্দর্শননিমিত্তেন স্মরব্যাজেন মদনমিষেণ গ্রহেণ গ্রস্তচেতনো নষ্টস্মৃতিঃ স্বধর্ম্মাদ্বিররাম

তামেব তোষয়ামাস পিত্র্যেণার্থেন যাবতা।
গ্রাম্যৈর্মনোরমৈঃ কামৈঃ প্রসীদেত যথা তথা ॥ ৬৪ ॥
বিপ্রাং স্বভার্য্যামপ্রৌঢ়াং কুলে মহতি লম্ভিতাম্।
বিসসর্জ্জাচিরাৎ পাপঃ স্বৈরিণ্যাপাঙ্গবিদ্ধধীঃ ॥ ৬৫ ॥
যতস্ততশ্চোপনিন্যে ন্যায়তোঽন্যায়তো ধনম্।
বভারাস্যাঃ কুটুম্বিন্যাঃ কুটুম্বং মন্দধীরয়ম্ ॥ ৬৬ ॥
যদসৌ শাস্ত্রমুল্লঙ্ঘ্য স্বৈরচার্য্যতিগর্হিতঃ।
অবর্ত্তত চিরং কালমঘায়ুরশুচির্ম্মলাৎ ॥ ৬৭ ॥

**অন্বয়**

[তখন এই অজামিল] যাবতা পিত্র্যেণ অর্থেন (পিতার যাবতীয় অর্থ ব্যয় করিয়া) গ্রাম্যৈঃ মনোরমৈঃ কামৈঃ (কামুকজনপ্রিয় বস্ত্রালঙ্কারাদির দ্বারা) যথা [সা] প্রসীদেত (যে প্রকারে সেই দাসী প্রসন্ন হয়), তথা (তদনুরূপ) তাম্ এব তোষয়ামাস (তাহার তোষামোদ অর্থাৎ সন্তোষবিধান করিতে লাগিল) ॥ ৬৪ ॥

পাপঃ (তখন এই পাপী অজামিল) স্বৈরিণ্যাপাঙ্গবিদ্ধধীঃ (ব্যভিচারিণী রমণীর কটাক্ষে বিদ্ধ হইয়া) মহতি কুলে লম্ভিতাং (উচ্চকুলে পরিণীতা), বিপ্রাং (ব্রাহ্মণী) অপ্রৌঢ়াং (ও যুবতী) স্বভার্য্যাং (স্বীয় ভার্য্যাকে) অচিরাৎ বিসসর্জ্জ (অচিরেই পরিত্যাগ করিল) ॥ ৬৫ ॥

অয়ং মন্দধীঃ (এই মন্দবুদ্ধি অজামিল) ন্যায়তঃ অন্যায়তঃ বা (ন্যায্য বা অন্যায্য উপায় অবলম্বনে) যতঃ ততঃ চ (যেখান সেখান হইতে) ধনম্ উপনিন্যে (ধন সংগ্রহ করিত এবং তাহাদ্বারা) অস্যাঃ কুটুম্বিন্যাঃ (ঐ দাসীর) কুটুম্বং বভার (পরিজন পোষণ করিত) ॥ ৬৬ ॥

যৎ (যেহেতু) অসৌ অতিগর্হিতঃ অঘায়ুঃ (ঐ অতিনিন্দিত ও পাপজীবী অজামিল) শাস্ত্রম্

**অনুবাদ**

তখন এই অজামিল পিতার যাবতীয় ধন ব্যয় করিয়া কামুকজনপ্রিয় বস্ত্রালঙ্কারাদির দ্বারা যাহাতে সেই দাসী প্রসন্ন হয়, তদনুরূপ তাহারই তোষামোদ অর্থাৎ সন্তোষ সম্পাদন করিতে লাগিল ॥ ৬৪ ॥

তখন এই পাপী অজামিল ব্যভিচারিণী ঐ দাসীর কটাক্ষে বিদ্ধ হইয়া সৎকুলোৎপন্না, পরিণীতা, ব্রাহ্মণী ও যুবতী স্বীয় ভার্য্যাকে অচিরকালমধ্যেই পরিত্যাগ করিল ॥ ৬৫ ॥

এই মন্দবুদ্ধি অজামিল ন্যায্য বা অন্যায্য উপায় অবলম্বন করিয়া যেখান-সেখান হইতে ধন সংগ্রহ করিত এবং তাহাদ্বারা ঐ দাসীর পরিজন পোষণ করিত ॥ ৬৬ ॥

যেহেতু ঐ অতিনিন্দিত ও পাপজীবী অজামিল শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করিয়া

**টীকা**

বিমুখোঽভূৎ॥ ৬৩॥ পিত্র্যেণ পিতৃসম্বন্ধিনা অর্থেন বিত্তেন গ্রাম্যৈঃ কামুকজনপ্রিয়ৈঃ কামৈঃ বস্ত্রালঙ্কারাদিভির্যথা সা প্রসীদেত, তথা তামেব তোষয়ামাস॥ ৬৪॥ অপ্রৌঢ়াং কিশোরীং লম্ভিতাং

ততো এনং দণ্ডপাণেঃ সকাশং কৃতকিল্বিষম্।
নেষ্যামোঽকৃতনির্ব্বেশং যত্র দণ্ডেন শুধ্যতি ॥ ৬৮ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ষষ্ঠস্কন্ধে
অজামিলোপাখ্যানে শ্রীবিষ্ণুযমপুরুষসংবাদে প্রথমোঽধ্যায়ঃ ॥ ১ ॥

**অন্বয়**

উল্লঙ্ঘ্য (শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করিয়া) স্বৈরচারী মলাৎ অশুচিঃ (স্বেচ্ছাচারী ও দাসীর উচ্ছিষ্ট ভোজন করতঃ অপবিত্র হইয়া) চিরং কালম্ অবর্ত্তত (বহুকাল অতিবাহিত করিয়াছে), ততঃ (সেই কারণে) [আমরা] এনম্ অকৃতনির্ব্বেশং (এই অকৃতপ্রায়শ্চিত্ত) কৃতকিল্বিষং (পাপকারীকে) দণ্ডপাণেঃ সকাশং নেষ্যামঃ (দণ্ডপাণি ধর্ম্মরাজের সন্নিধানে লইয়া যাইব); যত্র দণ্ডেন শুধ্যতি (তথায় দণ্ডভোগে এই অজামিল শুদ্ধিলাভ করিবে) ॥ ৬৭ ॥ ৬৮ ॥

**অনুবাদ**

স্বেচ্ছাচারী ও দাসীর উচ্ছিষ্ট ভোজন করতঃ অপবিত্র হইয়া বহুকাল অতিবাহিত করিয়াছে, অথচ কোন প্রায়শ্চিত্ত করে নাই, সেই কারণে আমরা এই পাপাচারীকে দণ্ডধর ধর্ম্মরাজের সন্নিধানে লইয়া যাইব; তথায় দণ্ডভোগ করিলে এই পাপী শুদ্ধ হইবে ॥ ৬৭ ॥ ৬৮ ॥

প্রথম অধ্যায়ের অনুবাদ সমাপ্ত ॥ ১ ॥

**টীকা**

পরিণীতাং স্বৈরিণ্যাপাঙ্গেত্যত্র সন্ধিরার্ষঃ, অপাঙ্গেন বিদ্ধা ধীর্যস্য সঃ ॥ ৬৫ ॥ বভার পুপোষ ॥ ৬৬ ॥ স্বৈরচারী স্বেচ্ছাচারী অযত্নপমায়ুর্যস্য সঃ, মলং দাস্যা উচ্ছিষ্টমন্নাদিকমত্তীতি মলাৎ যতঃ অবর্ত্তত ॥ ৬৭ ॥ ততো হেতোঃ অকৃতনির্ব্বেশমকৃতপ্রায়শ্চিত্তং দণ্ডপাণেঃ সকাশং নেষ্যামঃ যত্র দণ্ডেন শুধ্যতি পবিত্রো ভবিষ্যতীত্যর্থঃ ॥ ৬৮ ॥

ইতি শ্রীমদ্ভাগবতে মহাপুরাণে ষষ্ঠস্কন্ধে শ্রীমচ্ছুকদেবকৃত-
সিদ্ধান্তপ্রদীপে প্রথমোঽধ্যায়ঃ ॥ ১ ॥



## ব্রজবিদেহী মহন্ত মহারাজ শ্রী ১০৮ স্বামী সন্তদাস বাবাজী

প্রণীত

# অমূল্য গ্রন্থরাজি

১। **ব্রহ্মবাদী ঋষি ও ব্রহ্মবিদ্যা**—এই গ্রন্থ হিন্দুধর্ম্মাচার এবং দর্শনশাস্ত্রের সারব্যঞ্জক। ভারতের প্রাচীন উন্নত অবস্থার প্রমাণ সহ বর্ণনাও ইহাতে যথেষ্ট আছে। পৃষ্ঠা ৩৭৫, মূল্য দুই টাকা।

২। **দার্শনিক ব্রহ্মবিদ্যা—প্রথম খণ্ড** (২য় সংস্করণ)—এই খণ্ডে নিম্নলিখিত পুস্তকগুলি আছে:—বৈশেষিক-দর্শন, ন্যায়-দর্শন, পূর্ব্বমীমাংসা দর্শন (কিয়দংশ), সাংখ্য-প্রবচনসূত্র, সাংখ্যকারিকা ও সুসম্বদ্ধ বঙ্গানুবাদ সমেত। পৃষ্ঠা ৩৭৫; মূল্য দুই টাকা।

৩। **দার্শনিক ব্রহ্মবিদ্যা—দ্বিতীয় খণ্ড** (২য় সংস্করণ)—পাতঞ্জল-দর্শন, ব্যাস-ভাষ্য ও তাহার বঙ্গানুবাদ এবং গ্রন্থের সারার্থব্যঞ্জক ভূমিকা সমেত। পৃষ্ঠা ২৯৮; মূল্য দেড় টাকা।

৪। **বেদান্ত-দর্শন (দার্শনিক ব্রহ্মবিদ্যা—তৃতীয় খণ্ড)**—তৃতীয় সংস্করণ; শ্রীনিম্বার্কাচার্য্য-ভাষ্য ও তাহার বঙ্গানুবাদ, স্থানে স্থানে শাঙ্করভাষ্য ও তাহার অনুবাদ এবং গ্রন্থকারের নিজ ব্যাখ্যা সমেত। পৃষ্ঠা ৬৫০; মূল্য চারি টাকা। **ঐ হিন্দি সংস্করণ**—মূল্য ৪৲ টাকা।

৫। **শ্রী ১০৮ স্বামী রামদাস কাঠিয়া বাবাজীর জীবন-চরিত**—চতুর্থ সংস্করণ; বাবাজী মহারাজের দুইখানি চিত্র এবং মহন্ত শ্রীসন্তদাস মহারাজের একখানি চিত্র সম্বলিত। ৫১ পৃষ্ঠা পরিশিষ্ট সমেত ২৭০ পৃষ্ঠা; মূল্য দেড় টাকা। **ঐ হিন্দি সংস্করণ**—মূল্য পাঁচ সিকা।

৬। **ভেদাভেদ (দ্বৈতাদ্বৈত) সিদ্ধান্ত এবং শ্রীমচ্ছঙ্করাচার্য্য প্রভৃতি ভাষ্যকারগণ**—পৃষ্ঠা ১৩০; মূল্য এক টাকা।

৭। **শ্রীমদ্ভগবদ্গীতা** (উপক্রমণিকা—গীতার ঐতিহাসিক তত্ত্ব, শ্রুতি অনুসারে ব্রহ্মস্বরূপের বর্ণনা, গীতার উপদিষ্ট ব্রহ্মতত্ত্ব, গীতার প্রতি অধ্যায়ে বর্ণিত উপদেশের মর্ম্ম—সরল ও প্রাঞ্জল অন্বয়, ব্যাখ্যা, মন্তব্য, শব্দসূচী ইত্যাদি সমন্বিত); পৃষ্ঠা ৪৭৩; মূল্য দুই টাকা।

৮। **গুরু-শিষ্য-সংবাদ (ব্রহ্মবিদ্যা)**—২য় সংস্করণ—শ্রীমৎ স্বামী সন্তদাস ব্রজবিদেহী মহন্ত মহারাজ প্রদত্ত উপদেশের কিয়দংশ তদীয় শিষ্য শ্রীশুধীরগোপাল মুখোপাধ্যায় এম. এ. দ্বারা সংগৃহীত। পৃষ্ঠা ২৫৭; মূল্য পাঁচ সিকা। **ঐ হিন্দি সংস্করণ**—মূল্য পাঁচ সিকা।

৯। **পত্রাবলী**—ইহাতে শ্রীমৎ সন্তদাস বাবাজী মহারাজের ১৭৯ খানা পত্র ও ২৮ খানা পত্রের সারাংশ দেওয়া হইয়াছে। প্রত্যেক পত্রই ভগবৎকথা, ভক্তিভাব ও সাধন-তত্ত্ব বিষয়ক উপদেশে পরিপূর্ণ। পৃষ্ঠা ৩০০; মূল্য পাঁচ সিকা।

—প্রাপ্তিস্থান—

**চক্রবর্ত্তী, চাটার্জ্জি এণ্ড কোং লিমিটেড্**

**পুস্তকবিক্রেতা ও প্রকাশক**

**১৫নং কলেজ স্কোয়ার, কলিকাতা।**